# সখা, সখা ও সাথী

## প্রথম খণ্ড : প্রথম ও দ্বিতীয় বর্ষ

সম্পাদনা
অরুণা চট্টোপাধ্যায়

ক ল্লো ল
৫৭-এ কারবালা ট্যাঙ্ক লেন। কোলকাতা ৬

গ্রন্থাকারে প্রকাশ : ফেব্রুয়ারী ১৯৯৬

প্রকাশক : কুণালকান্তি ঘোষ
কল্লোল। ৫৭-এ কারবালা ট্যাঙ্ক লেন। কোলকাতা ৬

প্রচ্ছদ : সোমনাথ ঘোষ

অক্ষরবিন্যাস ও মুদ্রণ : নেপালচন্দ্র ঘোষ
বঙ্গবাণী প্রিন্টার্স। ৫৭-এ কারবালা ট্যাঙ্ক লেন। কোলকাতা ৬

# পত্রিকার কথা

'সখা পড়িয়াছি। সকল পড়ি নাই, কিন্তু যতদূর পড়িয়াছি, তাহাতে বিশেষ প্রীতিলাভ করিয়াছি। 'সখা' প্রধানতঃ বালক বালিকাদের সহায় বটে কিন্তু এ 'সখা'র সাহায্য অনেক পলিত কেশ বৃদ্ধের পক্ষেও অনবলম্বনীয় নহে। বালক-বালিকার এমন সদ্বন্ধু অতি দুর্লভ। এই পত্রের রচনা অতি সরল, বিষয়গুলি জ্ঞানগর্ভ, রুচি মার্জিত।···আপনি যশস্বী এবং কৃতকার্য হউন জগদীশ্বরের নিকট প্রার্থনা করি।'

সাহিত্যসম্রাট বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় ১৮৮৩ সালে জানুয়ারি মাসে 'সখা'র ১ম সংখ্যা হাতে পেয়ে সখার প্রতিষ্ঠাতা সম্পাদক প্রমদাচরণ সেন সম্পর্কে উক্ত মন্তব্যটি করেছিলেন। তিনি মুগ্ধ ও বিস্মিত হয়েছিলেন। উনিশ শতকের সাময়িক পত্রের ইতিহাসে 'সখা'র আবির্ভাব এবং অবদান অনস্বীকার্য। আজও 'সখা' বহু পঠিত এবং আলোচিত। 'সখা'র পূর্বে সম্পূর্ণরূপে বালক-বালিকাদের উপযোগী মাসিক সাময়িকপত্র ছিল না বললেই চলে। 'সখা'র প্রতিষ্ঠাতা সম্পাদক কর্মবীর প্রমদাচরণ সেন 'সখা'র প্রকাশ করে যশস্বী ও কৃতী হয়েছিলেন।

বাংলা গদ্যের শৈশবযুগে ১৮১৮ সালে শ্রীরামপুর মিশন প্রেস থেকে প্রথম মাসিক পত্রিকা 'দিগদর্শন' প্রকাশিত হয়। সম্পাদক ছিলেন ডন ক্লার্ক মারশম্যান। 'যুবলোকের কারণ সংগৃহীত নানা উপদেশ' এবং ধর্ম প্রচারই পত্রিকার উদ্দেশ্য ছিল। ১৮২২ খ্রিস্টাব্দে স্কুল বুক সোসাইটি শিশুপাঠ্য মাসিক 'পশ্বাবলী' প্রকাশ করে। বিভিন্ন জন্তুর বিবরণ এবং কাঠ খোদাই করে সেই জন্তুর ছবি 'পশ্বাবলী'তে ছাপা হতো। ১৮৩১-এ কৃষ্ণধন মিত্রের সম্পাদনায় মাসিকপত্র 'জ্ঞানোদয়' ; ১৮৫৩ সালের এপ্রিল মাসে প্রকাশিত 'বিদ্যাদর্শন' ; ১৮৬০ খ্রিস্টাব্দে খ্রিস্টান ভার্নাকুলার এডুকেশন সোসাইটি প্রকাশ করে 'সত্যপ্রদীপ' ; ১৮৬৩-তে 'অবোধবন্ধু' এবং ১৮৬৯-এর জুলাই মাসে 'জ্যোতিরিঙ্গন' প্রভৃতি মাসিকপত্র বিষয়বস্তু এবং স্থায়িত্বের ব্যাপারে বিশেষ উল্লেখযোগ্য অবদান রাখতে পারেনি। ১৮৭৮ খ্রিস্টাব্দে ভারতবর্ষীয় ব্রাহ্ম-সমাজ থেকে সচিত্র বালকপাঠ্য পাক্ষিক পত্রিকা 'বালকবন্ধু' কেশবচন্দ্র সেনের সম্পাদনায় আত্মপ্রকাশ করে। ১৮৮১ খ্রিস্টাব্দে কিশোর-কিশোরীদের পাঠ্য উপযোগী সাপ্তাহিক পত্রিকা 'আর্য্যকাহিনী'র নামও এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে। তখন পর্যন্তও বাংলা গদ্য-পদ্যের ভাষা শিশু উপযোগী হয়নি। নীতিজ্ঞান, ধর্মপ্রচার এবং আনন্দ দেওয়াই ছিল এইসব পত্রিকার উদ্দেশ্য।

সাপ্তাহিক পত্রিকা 'আর্য্যকাহিনী'র দু'বছর বাদে 'সখা'-পত্রিকার আবির্ভাব এক নতুন অধ্যায়ের সূচনা করল। বালক-বালিকাদের একান্ত প্রিয় 'সখা' প্রায় ১২ বছর চলেছিল। প্রমদাচরণ সেন ১৮৮৩-র ১ জানুয়ারি থেকে ১৮৮৫-র ২১ জুন পর্যন্ত অর্থাৎ তৃতীয় বর্ষের ৬ষ্ঠ সংখ্যা পর্যন্ত 'সখা' সম্পাদনা করেন। তারপর প্রমদাচরণের অকস্মাৎ মৃত্যুতে ১৮৮৫-র ৭ম সংখ্যা থেকে ১৮৮৬ অর্থাৎ চতুর্থ বর্ষ পর্যন্ত 'সখা'র সম্পাদনার দায়িত্বভার গ্রহণ করেন প্রমদাচরণের শিক্ষক শিবনাথ শাস্ত্রী। ১৮৮৭ খ্রিস্টাব্দে 'সখা' সম্পাদনা করেন অন্নদাচরণ সেন। এরপর থেকে যতদিন 'সখা' প্রকাশিত হয়েছে, সম্পাদনার দায়িত্বে ছিলেন শিশুসাহিত্যিক নবকৃষ্ণ ভট্টাচার্য।

ভুবনমোহন রায় ১৮৯৪ খ্রিস্টাব্দে প্রকাশ করেন 'সাথী'। 'সাথী'র আগে 'সখা'র জনপ্রিয় নামটি জুড়ে দেন তিনি। তখন হয় 'সখা ও সাথী'। এই 'সখা ও সাথী' সম্পর্কে শেষ খণ্ডে আমরা আলোচনা করব।

'সখা' সৃষ্টির মূলে যে আদর্শনিষ্ঠ, কর্মনিষ্ঠ মনীষীর আত্মত্যাগ, উৎসাহ এবং অধ্যাবসায় রয়েছে তা অবশ্যই স্মরণযোগ্য। প্রমদাচরণ সেন ছিলেন 'সখা'র প্রাণপুরুষ। তাঁর জীবনচরিত পর্যালোচনায় দেখা যায় ১৮৫৯ খ্রিস্টাব্দের ১৮ মে কলকাতার এন্টালীতে প্রমদাচরণ জন্মগ্রহণ করেন। পিতা তারিণীচরণ সেন সেই সময় এন্টালী থানার দারোগা। যশোহর জেলার সেনহাটি গ্রামে পৈত্রিক ভিটের পাঠশালায় প্রমদাচরণের শিক্ষাজীবন শুরু। প্রকৃতিতে দুরন্ত, ডানপিটে প্রমদাচরণ কুসঙ্গে পড়ে বিপথগামী হওয়ার জন্য গুরু মশাইয়ের 'চোদ্দপোয়া', 'ঘুঘুপোড়া' প্রভৃতি শাস্তি যেমন একদিকে তাঁর উপর বর্ষিত হয়েছে আবার বাবা-মা এবং দাদার প্রহারও তাঁকে সহ্য করতে হয়েছে। ঘরে-বাইরে এই ধরনের শাস্তি পেয়ে প্রমদাচরণের মন বিদ্রোহী হয়ে উঠেছিল। তাঁর জীবনে অমূল্য বারোটা বছর এইভাবে নষ্ট হয়। সাত বছর বয়েসে প্রমদাচরণের মায়ের মৃত্যু হয়। মায়ের স্নেহ-ভালোবাসা থেকে তিনি বঞ্চিত হন।

প্রমদাচরণ ১৮৭২-এ নিজের গ্রামের বাংলা স্কুল থেকে ছাত্রবৃত্তি পরীক্ষায় উত্তীর্ণ হয়ে কলকাতায় হেয়ার সাহেবের স্কুলে ভর্তি হন। শিবনাথ শাস্ত্রী তাঁর আত্মচরিত গ্রন্থে বলেছেন : 'প্রমদা হেয়ার স্কুলে আমার নিকট পড়িত, এবং সে সময় আমি ছাত্রদিগকে লইয়া যে সকল সভা-সমিতি করিতাম তাহাতে উপস্থিত থাকিত। সেই সময় হইতে সে আমাকে পিতার ন্যায় ভালবাসিত এবং সর্ব্ববিষয়ে আমার অনুসরণ করিত। ধর্ম্মপুত্র কথাটি যদি কাহারও প্রতি খাটা উচিত হয়, তাহা হইলে বলা যায় যে প্রমদা আমার ধর্ম্মপুত্র ছিল।' এই শিক্ষকের সাহচর্যে প্রমদাচরণের মধ্যে শিক্ষার প্রতি অনুরাগ এবং মানসিক স্থৈর্য বেড়ে যায়। প্রমদাচরণ নিজগুণে শাস্ত্রী মহাশয়ের স্নেহ আকর্ষণ করতে সমর্থ হয়েছিলেন। সেই সময়ে মাদ্রাজ প্রদেশে ভীষণ দুর্ভিক্ষ উপস্থিত। শিবনাথ শাস্ত্রী দুর্ভিক্ষপীড়িত মানুষের পাশে দাঁড়াবার জন্য ছাত্রদের আদেশ দেন। কর্মী প্রমদাচরণ শিক্ষকের আদেশ শিরোধার্য করে চারশত টাকার ওপরে চাঁদা তুলেছিলেন। প্রমদাচরণ স্কুলে গড়ে তুলেছিলেন আলোচনা সভা, সেখানে ক্লাস শেষের পর সমস্ত ছাত্ররা একত্রিত হয়ে বিভিন্ন বিষয় নিয়ে আলোচনায় বসত। এই ধরনের গঠনমূলক কাজের মধ্যেই প্রমদাচরণের সৃষ্টিমূলক কর্মকাণ্ডের ইঙ্গিত পাওয়া যায়।

১৮৭৬-এ প্রমদাচরণ কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রবেশিকা পরীক্ষায় বৃত্তি সহযোগে উত্তীর্ণ হয়ে কলকাতার প্রেসিডেন্সি কলেজে এল. এ. ক্লাসে ভর্তি হন। হেয়ার স্কুলে পাঠের সময় থেকে প্রমদাচরণের মনে বাসনা ছিল ইউরোপে গিয়ে উচ্চশিক্ষা লাভ করার। সেই বাসনা নিয়েই তিনি গিলখ্রিস্ট পরীক্ষার প্রস্তুতির জন্য প্রেসিডেন্সি ছেড়ে সেন্টজেভিয়ার্সে ভর্তি হন। এখানে তিনি লাতিন ভাষা শিক্ষা শুরু করেন আর বাড়িতে বসে ফরাসি ভাষা শিক্ষা করতে থাকেন। ১৮৭৮-এ তিনি এল. এ. পরীক্ষা দেন। কিন্তু তাঁর একটি বিষয়ের উত্তরপত্র জমা দিতে দেরি হওয়ায় জনৈক সাহেব পরীক্ষক তাঁর উত্তরপত্রটি ছিঁড়ে ফেলেন। প্রমদাচরণ আর এই পরীক্ষায় উত্তীর্ণ হতে পারেননি। ১৮৭৯ খ্রীস্টাব্দে গিলখ্রিস্ট পরীক্ষায় তৃতীয় স্থান অধিকার করলেও তিনি বৃত্তি পেলেন না। ইংল্যান্ডে যাওয়ার ইচ্ছা তখনও মনে মনে পোষণ করছেন। প্রমদাচরণ লন্ডন বিশ্ববিদ্যালয়ের রেজিস্ট্রারকে পত্র দিয়ে কলকাতায় বসে লন্ডন

বিশ্ববিদ্যালয়ের বি. এ. পরীক্ষা দেওয়ার অনুমতি প্রার্থনা করেন। লন্ডন বিশ্ববিদ্যালয় সম্মতি দিলেও কলকাতা বিশ্ববিদ্যালয়ের সকল সদস্য লন্ডন বিশ্ববিদ্যালয়ের এই সিদ্ধান্তে একমত হতে না পারায় প্রমদাচরণের বি. এ. পরীক্ষা আর দেওয়া হয়নি। লন্ডনে যাওয়ার জন্য যে পরিমাণ অর্থের প্রয়োজন ছিল সেই সময়ে প্রমদাচরণের পক্ষে সেই টাকা যোগাড় করা খুবই কষ্টসাধ্য ছিল।

প্রমদাচরণ ছাত্রাবস্থাতেই ব্রাহ্মধর্মে দীক্ষিত হন। পিতা ত্যাজ্যপুত্র করলেন, কলেজের পড়ার খরচও বন্ধ করে দিলেন। এক ব্রাহ্মবন্ধুর ছেলেমেয়ে পড়িয়ে কিছুদিনের জন্য দু'বেলা সেখানে খেতেন। কিন্তু জীবনের তাগিদেই তাঁকে জীবিকার সন্ধান করতে হয়। চব্বিশ পরগণার নকিপুর এন্ট্রাস স্কুলের প্রধান শিক্ষকের পদ প্রমদাচরণ গ্রহণ করলেন ; কিন্তু কিছু দিনের মধ্যেই নকিপুরের স্কুলটি উঠে যায়। তিনি কলকাতায় ফিরে এসে ৫০ সীতারাম ঘোষ স্ট্রিটের 'ব্রাহ্মকেল্লা'য় আশ্রয় নেন। এই সময় ব্রাহ্মকেল্লার বাসিন্দা ছিলেন গগনচন্দ্র হোম, উপেন্দ্রকিশোর রায়, হেমেন্দ্রমোহন বসু, পরেশনাথ সেন, মথুরানাথ নন্দী, কালীপ্রসন্ন দাস প্রমুখ ব্যক্তিবর্গ। প্রমদাচরণ সিটি কলেজিয়েট স্কুলে অতিরিক্ত শিক্ষকের পদ গ্রহণ করেন। অতি অল্প সময়ের মধ্যে তিনি কলেজের অধ্যক্ষ উমেশচন্দ্র দত্তের স্নেহ আকর্ষণ করতে সমর্থ হন।

বিদ্যালয়ের বালক-বালিকাদের সঙ্গে প্রমদাচরণের সৌহার্দ্য এবং প্রীতিপূর্ণ ব্যবহার বিশেষভাবে উল্লেখযোগ্য। ছাত্রছাত্রীদের মানসিক, শারীরিক এবং নৈতিক সুষ্ঠু বিকাশের জন্য তাদের সামনে ভাল আদর্শ স্থাপন করা যে প্রয়োজন—প্রমদাচরণ সেটা বুঝেছিলেন। এই উদ্দেশ্যে পাঠ্যপুস্তকের বাইরে শিশুদের আর একটা জগৎ গড়ে তোলার জন্য তিনি রবিবাসরীয় নীতিবিদ্যালয় প্রতিষ্ঠা করেছিলেন। তাঁর শিশুপ্রীতি সম্পর্কে বিপিনচন্দ্র পালের মন্তব্য অনুধাবন করা যায় : 'একজন সুপ্রসিদ্ধ শিরস্তত্ত্ববিদ প্রমদাচরণের মস্তক পরীক্ষা করিয়া বলিয়াছিলেন যে তাঁহার প্রকৃতিতে শিশু বাৎসল্য অত্যন্ত প্রবল।...শিশুদিগকে প্রমদা এরূপ ভালবাসিতেন, নানা গল্প ও নানা আমোদে তাঁহাদের হৃদয় জয় করিতে এমন পারিতেন যে এই বিষয়ে তাঁহার মত লোক আমরা আর বড় দেখিতে পাই নাই।' এই শিশু বাৎসল্য তাঁর 'সখা' সৃষ্টির মূল উৎস এবং প্রেরণা। মাসিক ২৬৲টাকা বেতনের কিছু অংশ প্রমদাচরণ দান-ধ্যান এবং শিশু কল্যাণে ব্যয় করতেন। বিদ্যালয়ের বালক-বালিকাদের নিয়ে মাঝে মাঝে শিক্ষামূলক ভ্রমণের ব্যবস্থা করেছিলেন।

এই রকমই এক শিক্ষামূলক ভ্রমণে বরাহনগর বাগানবাড়িতে গিয়ে রবিবাসরীয় নীতি বিদ্যালয়ের ছাত্রদের কাছে 'সখা' প্রকাশের ইচ্ছা তিনি ব্যক্ত করেন। শুধু তাই নয় 'সখা'র আখ্যাপত্রের ছবি নিজেই আঁকলেন, 'সখা'র অনুষ্ঠানপত্র ছেপে প্রচার করতেও তিনি শুরু করলেন। কিন্তু পত্রিকা প্রকাশে যে অনেক টাকার প্রয়োজন। তাই ধনী বন্ধুদের কাছে আর্থিক সহযোগিতা চাইলেন। কিন্তু পেলেন না। প্রমদাচরণ আত্মনির্ভরশীলতায় বিশ্বাসী ছিলেন। নিজে অর্ধাহার অনাহারে থেকে নিজের বেতন থেকে কিছু জমিয়ে এবং কিছু অর্থ ধার করে পত্রিকা প্রকাশের সংকল্প তিনি বাস্তবায়িত করলেন। সৎ, কর্মবীর, নিয়মনিষ্ঠ এবং আদর্শবাদী প্রমদাচরণের প্রচেষ্টা সফল হল। ১৮৮৩ খ্রিস্টাব্দের ১ জানুয়ারি প্রমদাচরণ 'সখা'কে তাঁর ছোট বন্ধুদের হাতে তুলে দিলেন। খুশির হাওয়া বইল। শুধু শিশু কিংবা বালক-বালিকারা নয়, সবার কাছেই

'সখা' গ্রহণীয় হল। 'সখা' প্রকাশিত হয়েছিল ৫০ সীতারাম ঘোষ স্ট্রীট, কলকাতার 'সখা' কার্যালয় থেকে ; আর মুদ্রিত হয়েছিল ৮১ বারানসী ঘোষ স্ট্রীট, সাধারণ ব্রাহ্ম সমাজ যন্ত্রে মণিমোহন রক্ষিত দ্বারা। 'সখা'র অগ্রিম বার্ষিক মূল্য ছিল এক টাকা। 'সখা'র আখ্যা পত্রে লেখা থাকত 'The child is father of the man'। ১ম বর্ষের ১ম সংখ্যার আখ্যা পত্রটি বিশেষভাবে পর্যবেক্ষণ করলে দেখা যাবে আখ্যাপত্রে লেখা আছে—প্রথম ভাগ, ১৮৮৩ ; দ্বিতীয় সংস্করণ। আমরা ১ম বর্ষের ১ম সংখ্যার ১ম সংস্করণের আখ্যাপত্র পাইনি। ২য় সংস্করণের আখ্যাপত্র মুদ্রিত হলো। আখ্যাপত্রের একেবারে শেষে মুদ্রকের নামের পরে ১৮৮৪ সাল দেওয়া আছে। তাহলে অনুমান ভিত্তিক সিদ্ধান্ত করতে হয় যে, ১৮৮৩-তে ১ম বর্ষ প্রকাশিত হবার পর তা খুব অল্প সময়ের মধ্যে নিঃশেষিত হয়ে যায় এবং পাঠকদের প্রবল চাহিদার জন্য ১৮৮৪-তে আবার ১ম খণ্ডের পুনর্মুদ্রণ হয়।

প্রভূত পরিশ্রমের ফলে কঠিন ক্ষয়-কাশ ব্যধিতে প্রমদাচরণ আক্রান্ত হলেন। গগনচন্দ্র হোম তাঁর স্মৃতিকথায় লিখেছেন : 'প্রমদাচরণ সুলেখক ও সুবক্তা ছিলেন। একদিন হিন্দু স্কুলের থিয়েটারে ছাত্রদের নিকট বক্তৃতা করিয়া আসিয়াছেন ; সেই দিনই গভীর রাত্রিতে প্রমদাবাবু আমার ঘরের দরজায় আসিয়া ডাকিলেন,—শীঘ্র উঠে আসুন। যাইয়া দেখি তাঁহার রক্তবমন হইতেছে। পরদিন সকালে সংবাদ পেয়ে শিবনাথ শাস্ত্রী এলেন। ডাক্তার করুণাচন্দ্র সেন প্রমদাচরণের বুক পরীক্ষা করে এবং রক্ত দেখে বললেন, এ রোগ সারবার নয়। চিকিৎসা চলল, জলবায়ু পরিবর্তন করা হলো। পরেশনাথ সেন, কালীপ্রসন্ন দাস, উপেন্দ্রকিশোর রায় এবং গগনচন্দ্র হোম পালা করে রাত জেগে প্রমদাচরণের সেবা করতেন। কিন্তু স্বদেশহিতৈষী যুবক প্রমদাচরণকে কিছুতেই বাঁচান গেল না। ১৮৮৫ খ্রিস্টাব্দে ২১ জুন রবিবার ২৬ বছর বয়েসে প্রমদাচরণ খুলনায় বড় দাদার বাড়িতে পরলোক গমন করলেন। চিরপরিচিত 'সখা'র সঙ্গে শৈশবেই প্রমদাচরণের বিচ্ছেদ ঘটল। বালকবালিকারা তাদের সুহৃদ এবং চিরসখাকে এইভাবে হারাল।'

প্রমদাচরণ অলৌকিক ক্ষমতার অধিকারী ছিলেন না সত্য, কিন্তু এমন কঠোর পরিশ্রম ও দৃঢ় সঙ্কল্পের সঙ্গে কার্যক্ষেত্রে বিচরণ করতেন যে, তাঁর উদ্যমশীলতা সর্বদাই সুফলদায়ক হতো। ধৈর্য, দক্ষতা, বিচক্ষণতা ও যত্ন তাঁর সোৎসাহ জীবনের অলঙ্কার স্বরূপ ছিল। 'সখা'র দীপ্তি ক্রমে ক্রমে বহুদূর পর্যন্ত বিচ্ছুরিত হয়েছিল। উপন্যাস, গল্প, উপকথামালা দেশী-বিদেশী মহৎ লোকের জীবনী, সারগর্ভ নীতিবাক্য, ক্ষুদ্র ক্ষুদ্র হৃদয়গ্রাহী কবিতা, লোক বিস্ময়কর কার্য বিবরণী প্রভৃতিতে পরিপূর্ণ ছিল 'সখা'র পাতা। 'সখা'কে আরও আকর্ষণীয় করার জন্য বিবিধ প্রসঙ্গ সংবাদ স্তম্ভে দেশী-বিদেশী সংবাদ ছাপা হতো। 'সখা'তেই প্রথম রাজনৈতিক জীবনীমূলক নিবন্ধ বিপিনচন্দ্র পালের লেখা 'সুরেন্দ্রবাবুর কারাবাস' ১ম বর্ষে প্রকাশিত হয়। ধাঁধা, চিঠিপত্রের উত্তর, শিশুপাঠ্য গ্রন্থের সমালোচনা 'সখা'-পত্রিকার উল্লেখযোগ্য বৈশিষ্ট্য। শিশুদের স্বাস্থ্য বিষয়ক নিবন্ধ, খাবার প্রস্তুত থেকে সেলাই বোনা মেয়েদের অসংখ্য বিষয় 'সখা'-তে বেরোত। একটি আদর্শ সাময়িক পত্রিকার প্রায় সমস্ত বৈশিষ্ট্য 'সখা'তে পূর্ণমাত্রায় বিকশিত হয়েছিল। সাবলীল গদ্য-পদ্যের ভাষা, ঝকঝকে ছাপা, ছবি ও রচনাশৈলীগুণে 'সখা' বালক-বালিকাদের মনে চিরস্থায়ী স্থান করে নিয়েছিল। 'সখা'র প্রতিটি পাতাই ছিল শিক্ষনীয় উপাদানে সমৃদ্ধ। কাঠ খোদাই করে ছবি ছাপা হলেও সেগুলি

ছিল স্পষ্ট। দেশীয় ছবির সাথে বিদেশী গ্রন্থ থেকে নেওয়া বেশ কিছু ছবির নিদর্শন সখা পত্রিকায় মেলে।

প্রমদাচরণ যতদিন বেঁচে ছিলেন কিভাবে 'সখা'কে উন্নতমানের করা যায় সেই প্রচেষ্টাই করে গেছেন। তিনি বাংলা হরফ নিয়ে পরীক্ষা-নিরীক্ষা করলেন। বাংলা সাময়িক পত্রের মধ্যে সখাতেই সর্বপ্রথম ড্রপ লেটার (Drop letter) রীতি প্রমদাচরণ প্রয়োগ করলেন। এই রীতি অনুযায়ী লেখার প্রথম বর্ণটি (Decorative) বৃহদাকার ও অলঙ্কৃত এবং বড় হয়। ভিক্টোরীয় যুগের সাহিত্যে সর্বপ্রথম এই ড্রপ লেটারের প্রচলন হয়। 'সখা'র বেশির ভাগ লেখার প্রথম বর্ণটি কাঠ খোদায়ের মাধ্যমে অলংকৃত করে নিয়ে পরের বর্ণগুলি সামঞ্জস্যপূর্ণভাবে ধাতুর হরফে সাজানো হয়েছে। প্রমদাচরণ এই রীতি অনুসরণ করে তাঁর শিশু-কিশোর পাঠকদের দৃষ্টিনন্দনভাবে আকর্ষণ করে ছিলেন।

সখা পুনর্মুদ্রণের ১ম খণ্ড প্রকাশিত হলো। বর্তমান খণ্ডটিতে ১৮৮৩ সালের ১ম ভাগ বা ১ম বর্ষ এবং ১৮৮৪ সালের ২য় ভাগ বা ২য় বর্ষের সমস্ত লেখা মুদ্রিত হয়েছে। এই দু'বছরের লেখক গোষ্ঠীর মধ্যে ছিলেন উপেন্দ্রকিশোর রায়, প্যারীশঙ্কর দাশগুপ্ত, মন্মথনাথ মুখোপাধ্যায়, কুমারী হেমলতা দেবী, বিপিনবিহারী সেন, মহেন্দ্রনাথ চট্টোপাধ্যায়, শ্রীমতী** দেবী, কুমারী হিরন্ময়ী দেবী, শ্রীমতী সুবর্ণপ্রভা দেবী, বিপিনচন্দ্র পাল, কুমারী* দেবী, শিবনাথ শাস্ত্রী, ভুবনমোহন রায়, শরচ্চন্দ্র চক্রবর্তী, কুঞ্জবিহারী ঘোষ প্রমুখ। প্রমদাচরণ প্রত্যেকটি লেখককে তৈরি করেছিলেন। উপেন্দ্রকিশোরের সচিত্র 'মাছি' নিবন্ধটি ১ম বর্ষের ২য় সংখ্যায় প্রকাশিত হয়। শিশু সাহিত্যিক হিসেবে এটি তাঁর প্রথম রচনা। 'সখা'য় উপেন্দ্রকিশোর সর্বপ্রথম চলিত ভাষায় লেখেন। মন্মথনাথ মুখোপাধ্যায় 'ঠাকুর দাদা' ছদ্মনামে বিজ্ঞান ও ভূগোলের জ্ঞান সমৃদ্ধ নিবন্ধ ধারাবাহিকভাবে লিখেছিলেন। ১ম ও ২য় বর্ষ এবং ১০ম ও ১১শ বর্ষের সখায় 'ঠাকুরদাদার গল্প'-নামে যে কটি বেরিয়েছিল সবগুলিই বর্তমান ১ম খণ্ডে পরপর মুদ্রিত হয়েছে। ১ম বর্ষের ১১শ সংখ্যায় প্রমদাচরণের লেখা 'খোলা ভাঁটীর ফল', 'রাধালতার দুঃখের কথা' এবং ২য় বর্ষের ১ম সংখ্যায় ও ৩য় সংখ্যায় প্রমদাচরণ সেনের লেখা যথাক্রমে 'মদ্যপানের ফল', 'ভিক্ষা দাও মা' এবং 'মদ্যপানের ফল' একই স্থানে মুদ্রিত হয়েছে। ১ম বর্ষ, ১ম সংখ্যা থেকে প্রকাশিত 'ভীমের কপাল' প্রমদাচরণ সেনের লেখা সর্বপ্রথম কিশোর উপন্যাস, ১ম বর্ষেই মুদ্রিত হল। ২য় বর্ষের ১ম সংখ্যা থেকে প্রকাশিত উপেন্দ্রকিশোর রায় লিখিত 'সহজে কি বড়লোক হওয়া যায়' ২য় বর্ষেই রাখা হল। ১৮৮৩ এবং ১৮৮৪ খ্রিস্টাব্দ যথাক্রমে ১ম এবং ২য় বর্ষ, একই খণ্ডে পরিবেশন করা হয়েছে। ২য় বর্ষের বিভিন্ন সংখ্যা থেকে সংগৃহীত 'খোসগল্প' আমরা একই স্থানে দিয়েছি।

বর্তমান খণ্ডে বিষয়বস্তুর শ্রেণীবিভাজন করা সম্ভব হয়নি। ১ম বর্ষে যেসব লেখকের লেখা কবিতা, গল্প, নিবন্ধ কিংবা ধাঁধা, মহিলাদের বিষয়, গ্রন্থ সমালোচনা প্রভৃতি মূল পত্রিকায় প্রকাশিত হয়েছিল, ১ম বর্ষেই সেগুলি রাখা হয়েছে। ১ম বর্ষের সঙ্গে ২য় বর্ষ মিশিয়ে দেওয়া হয়নি। মূল পত্রিকার বানান বজায় রাখা হয়েছে। শুধুমাত্র দ্বিত্ব বর্জন করা হয়েছে।

'সখা' পুনর্মুদ্রণের প্রয়োজনীতা আজও আছে। উনিশ শতকের গুরুত্বপূর্ণ কিশোর পাঠ্য 'সখা'র পুনর্মুদ্রণ আমাদের নতুন করে কিছু জানবার ভাববার এবং চিন্তা করার অবকাশ এনে

দেবে। 'সখা' সম্পূর্ণরূপে পারিবারিক পত্রিকা ; শুধু কিশোর-কিশোরী বা বালক-বালিকাদের নয়, পরিবারের বয়োজ্যেষ্ঠদের কাছেও এর সমান গুরুত্ব ও মর্যাদা আজও রয়েছে। একবিংশ শতকে 'সখা'র মত উন্নতমানের পত্রিকা পাওয়া খুবই কঠিন। 'সখা'র লেখকগোষ্ঠীতে যাঁরা ছিলেন তাঁদের বেশিরভাগেরই বয়স ছিল ১২-২০-র মধ্যে। তাঁদের লেখার মধ্যে তাঁদের চিন্তার এবং চারিত্রিক বৈশিষ্ট্য প্রতিফলিত। এঁদের মধ্যে অনেকেই পরবর্তীকালে কৃতী এবং যশস্বী লেখক-লেখিকা হয়েছেন। 'সখা' পাঠ করে আজকের প্রজন্ম সেই সব লেখক-লেখিকার লেখার দ্বারা অনুপ্রাণিত হবেন এটা আমাদের বিশ্বাস। তাছাড়া বাংলা সাধু গদ্য কিভাবে তার শৈশব কাটিয়ে শ্রুতিমধুর এবং সুসংগঠিত আকার ধারণ করেছিল তার নিদর্শন 'সখা'-পত্রিকার পাতায় পাতায় ছড়িয়ে আছে। সাহিত্যের ভাষা যে এতটা সহজবোধ্য এবং স্বাভাবিক হতে পারে 'সখা' সেই উদাহরণ স্থাপন করেছিল। 'সখা'য় পরিবেশিত অসংখ্য ছবির মেলা আজকের পড়ুয়াদের কাছে বাড়তি আকর্ষণ। সখায় বিষয়বৈচিত্র, রচনাশৈলী, পরিশীলিত রুচিবোধ আজকের পাঠকের কাছে আগ্রহের বিষয়। সখাতে সর্বপ্রথম মৌলিক গল্প, উপন্যাস, নিবন্ধ রচনার জন্য বহুমুখী 'সখা' সর্বকালেই আদরণীয় হয়ে থাকবে।

'সখা' পুনর্মুদ্রণের প্রতিটি খণ্ডের সঙ্গে ভূমিকা থাকবে। প্রতিটি খণ্ডের মধ্যে 'সখা'র যে যে বছরগুলি অন্তর্ভুক্ত করা হবে তার ওপরে ভিত্তি করেই ভূমিকা লেখা হবে। 'সখা পড়িবার নিয়ম' ১৮৮৪ খ্রিস্টাব্দে অর্থাৎ ২য় বর্ষে সখা সম্পাদক প্রকাশ করেছিলেন সেটি ১ম খণ্ডেই মুদ্রিত হল। 'সখা' এবং 'সখা ও সাথী'র পূর্ণাঙ্গ সূচী থাকবে শেষখণ্ডে। এ ছাড়া 'সখার ক্রোড়পত্র' এবং 'সখা ও প্রমদাচরণ'-সম্পর্কে যাবতীয় তথ্য পরের খণ্ডগুলিতে প্রকাশ করার ইচ্ছা রইল।

'সখা' পুনর্মুদ্রণের ব্যাপারে যে সব গ্রন্থাগার থেকে আমি সাহায্য পেয়েছি তার মধ্যে বিশেষকরে নাম করতে হয়, আদি ব্রাহ্মসমাজ গ্রন্থাগার, চৈতন্য লাইব্রেরি, বঙ্গীয় সাহিত্য পরিষদ এবং জাতীয় গ্রন্থাগার। তবে বেশির ভাগ ক্ষেত্রে মূল পত্রিকার অবস্থা এতই জীর্ণ যে, রেখাচিত্র (XEROX) করা যায়নি। সেজন্যে দীর্ঘ সময় ধরে হাতে কপি করতে হয়েছে। অধ্যাপক শ্রীদিলীপকুমার বিশ্বাসের কাছে আমি চির কৃতজ্ঞ। ব্রাহ্মসমাজ গ্রন্থাগার থেকে 'সখা'র কিছু কিছু ছবি নেওয়ার অনুমতি তিনি আমাকে দিয়েছেন। শ্রীমতী গৌরী মুখোপাধ্যায়ের কাছে আমি চিরঋণী, তিনি তাঁর অমূল্য সময় নষ্ট করে দীর্ঘ সময় ধরে হাতে কপি করার কাজটি করে দিয়েছেন। শ্রীসোমনাথ ঘোষকে ধন্যবাদ জানাই গ্রন্থটির প্রচ্ছদ এঁকে দেওয়ার জন্য। শ্রীইন্দ্রজিৎ চৌধুরী, শ্রীতরুণ পাইন এবং ডাঃ দেবাশীষ বসুকে ধন্যব্রাদ জানাই আমাকে সহযোগিতা করার জন্য। কল্লোল-এর শ্রীকুণালকান্তি ঘোষ-এর সহযোগিতা এবং বঙ্গবাণী প্রিন্টার্স-এর শ্রীনেপালচন্দ্র ঘোষের সহযোগিতা ও ভূমিকা বিশেষ করে স্মরণীয়।

অরুণা চট্টোপাধ্যায়

# সূচীপত্র

## প্রথম ভাগ



### উপন্যাস



### গল্প/নিবন্ধ/জীবনী

## কবিতা/ধাঁধা ও অন্যান্য

## দ্বিতীয় ভাগ



### উপন্যাস



### গল্প/নিবন্ধ/জীবনী

## কবিতা/ধাঁধা ও অন্যান্য

# সখা

প্রথম ভাগ।

১৮৮৩।

দ্বিতীয় সংস্করণ।

শ্রীপ্রমদাচরণ সেন-কর্ত্তৃক

সম্পাদিত।

"THE CHILD IS FATHER OF THE MAN"

৫০, সীতারাম ঘোষের ষ্ট্রীট, "সখা" কার্য্যালয় হইতে
প্রকাশিত।

কলিকাতা,

৮১ নং বারাণসী ঘোষের ষ্ট্রীট, সাধারণ ব্রাহ্মসমাজ যন্ত্রে,

শ্রীমণিমোহন রক্ষিত দ্বারা মুদ্রিত।

১৮৮৬।

## সখা সংক্রান্ত নিয়মাবলী

১। সখার অগ্রিম বার্ষিক মূল্য এক টাকা মাত্র। মফস্বলে ডাকমাশুলসহ ১।০ এক টাকা চারি আনা। প্রতি খণ্ডের নগর মূল /১০ মাত্র। পোষ্টাল নোট, মণিঅর্ডার বা অর্ধ আনার ডাক টিকিটে, "সখা কার্যাধ্যক্ষ" এই নামে সখার মূল্যাদি পাঠাইতে হইবে। ডাক টিকিটে মূল্য পাঠাইলে প্রত্যেক টাকায় কমিশন বলিয়া /০ এক আনা অধিক পাঠাইতে হইবে।

২। পত্রিকাস্থ চিত্রের সংখ্যা কিছুই নির্দিষ্ট থাকিবে না, তবে প্রত্যেক সংখ্যায় যাহাতে অন্ততঃ এক খানি চিত্র থাকে আমরা সেদিকে দৃষ্টি রাখিব।

৩। বালক বালিকাদিগের রচনা উৎকৃষ্ট হইলে তাহা সাদরে গৃহীত হইবে; তবে সুদীর্ঘ হইলে প্রকাশিত হইবে না।

৪। শিক্ষক এবং অভিভাবকদিগের পরামর্শ প্রভৃতি সাদরে গৃহীত হইবে।

৫। বালক বালিকাদিগের উপকারে আসিতে পারে, কেহ এরূপ কোন রচনা বা কোন সংবাদ কিম্বা সত্য ঘটনার বিশেষ বিবরণ আমাদিগের নিকট পাঠাইলে আমরা তাহা সাদরে প্রকাশ করিব।

৬। সখা-সংক্রান্ত সমস্ত পত্রাদি কার্যাধ্যক্ষের নিকট পাঠাইতে হইবে। কেবল রচনা, পরামর্শ প্রভৃতি সম্পাদকের নামে কার্যালয়ের ঠিকানায় পাঠান আবশ্যক।

৭। ধাঁধার উত্তর, আলোচনার বিষয়, বা সখায় প্রকাশ করিবার জন্য পত্র প্রভৃতি, পূর্বের মাসের ১৫ই তারিখের মধ্যে আমাদিগের কার্যালয়ে পৌঁছা আবশ্যক।

৮। ঠিকানা পরিবর্ত্তন তিন মাসের কম সময়ের জন্য হইলে, তাহা করা যাইবে না; অল্প সময়ের জন্য হইলে গ্রাহকগণ অনুগ্রহ পূর্বক স্থানীয় ডাকঘরের সহিত পরিবর্ত্তনের বন্দোবস্ত করিবেন।

শ্রীঅন্নদাচরণ সেন।
সখা-কার্যাধক্ষ্য।

## প্রস্তাবনা

### *প্রমদাচরণ সেন*



মাদিগের দেশে একটী বড় সুন্দর নিয়ম অতি পূর্বকাল হইতে অদ্য পর্যন্ত প্রচলিত রহিয়াছে;—আমাদের দেশে কোনও কার্য আরম্ভ করিবার পূর্বে দেবতার নাম করা হইয়া থাকে। বাস্তবিক কোন কার্য করিবার পূর্বে ভগবানের নাম লইলে যেন মনে বল বাড়ে, আশা হয় যেন সে কার্য সফল হইবে, এবং আর কোন ভয় থাকে না। আমরা এই জন্যই আজ সর্ব প্রথমে পরমপিতা পরমেশ্বরের নাম স্মরণ করিতেছি, তিনি দয়া করিয়া আমাদিগের এই কার্যের সহায় হউন।

এতদিন পরে "সখা" প্রকাশিত হইতে চলিল। এইরূপ পত্রিকা আমাদিগের দেশে নাই বলিয়াই আমরা এই পত্রিকাখানি প্রকাশ করিবার ইচ্ছা করিয়াছিলাম। আমাদিগের হতভাগ্য দেশে বালকবালিকাদিগের জ্ঞানের ও চরিত্রের উন্নতির জন্য অধিক লোক চিন্তা করেন না ; অথবা করিবার অবকাশ হয় না, এই জন্যই "সখা"র জন্ম হইল। "সখা" পিতামাতার উপদেশ এবং শিক্ষকের শিক্ষা দুইই প্রদান করিবে। যাহাতে বালকবালিকারা বাস্তবিক মানুষ হইতে পারেন, তজ্জন্য 'সখা'র লেখক ও লেখিকাগণ প্রাণপণে চেষ্টা করিবেন—ফলতঃ যাহাতে পত্রিকাখানির 'সখা' এই নাম সার্থক হয়, সে দিকে সকলেরই দৃষ্টি থাকিবে।

কিন্তু এই সুবৃহৎ ব্যাপারে দেশের সমস্ত শিক্ষিত পুরুষ এবং শিক্ষিতা রমণীদিগের সাহায্য আবশ্যক হইবে। শিক্ষিত পিতামাতাদিগের নিকট আমাদের সানুনয় নিবেদন এই যে তাঁহারা যেন আপন আপন বালকবালিকাকে শিক্ষা দিবার সময় অনুগ্রহপূর্বক আমাদিগকে তাঁহাদের সাহায্যকারী বলিয়া মনে করেন। এই পত্রিকায় লিখিত গল্প প্রভৃতির দ্বারা বালকবালিকাদিগের চরিত্রের বিকাশ এবং জ্ঞানের বিস্তার করাই আমাদিগের লক্ষ্য, সুতরাং যদি তাঁহারা দেখেন এই লক্ষ্যের বহির্ভূত কোনও বিষয় পত্রিকায় লিখিত হইতেছে, তখন যেন দয়া করিয়া আমাদিগকে তাহা জানান, এবং যে প্রণালীতে লেখা হইতেছে, তৎ সম্বন্ধে যাহাতে উন্নতি হইতে পারে, অনুগ্রহপূর্বক সে বিষয়েও পরামর্শ দেন। বালকবালিকাদিগের সকলের মনের গতি সমান নহে, সুতরাং একই উপদেশ যে সকলের পক্ষে সমান কার্যকর হইবে, এরূপ আশা করা যায় না। অভিভাবকগণ যদি অনুগ্রহপূর্বক পত্রদ্বারা আমাদিগকে আপন আপন সন্তানদিগের চরিত্র বিষয়ে জানান, তাহা হইলে আমরা বিশেষ বিশেষ চরিত্রের উপযোগী গল্পময় প্রস্তাব সকলেরও অবতারণা করিতে পারি।

বালকবালিকাদিগের নিকটেও আমাদের একটী নিবেদন আছে ; তাঁহারা যদি তাঁহাদের যখন যে কোন বিষয়ে জানিবার ইচ্ছা হয়, আমাদিগকে জিজ্ঞাসা করিয়া পাঠান, তাহা হইলে আমরা প্রত্যেক বিষয়ে যতদূর সম্ভব সদুত্তর দিতে চেষ্টা করিব। ইহাতে বালকবালিকাদিগের উপকার হইবার সম্ভাবনা। তাঁহাদের নিকট আরও একটী কথা এই যে, তাঁহাদের রচনাশক্তি এবং চিন্তাশক্তি বাড়াইবার জন্য আগামী মাস হইতে এই পত্রিকার মধ্যে খানিকটা স্থান নির্দিষ্ট থাকিবে ; তাঁহারা ইচ্ছা করিলে যে কোন বিষয়ে আলোচনা করিতে পারিবেন। একটী দৃষ্টান্ত দিলে বিষয়টী পরিষ্কার হইয়া যাইবে ; মনে করুন, চাষার ছেলেদিগের লেখাপড়া শিক্ষা করা

উচিত কি না, এই বিষয়ে আলোচনা হইল। একজন লিখিলেন 'শিক্ষা হওয়া উচিত' এবং কেন উচিত তাহা লিখিলেন ; পরের মাসে অপর কেহ তাহা উচিত নয় বলিয়া কারণ দেখাইলেন ;—এইরূপে আলোচনা চলিতে থাকিল ; শেষে যথেষ্ট আলোচনা হইলে যে যত ঠিক তাহা প্রকাশিত হইল।

আমাদিগের আর অধিক বলিবার নাই। ভবিষ্যতের ফলাফল ঈশ্বরের হস্তে রাখিয়া আমরা যথাসাধ্য কার্য করিতে প্রবৃত্ত হইলাম ; এখনকার জীবন এবং উন্নতি পাঠকপাঠিকার স্নেহ-দৃষ্টির উপর নির্ভর করে।

১ : ১ : জানুয়ারী ১৮৮৩, পৃ. ১।




প্রমদাচরণ সেন

## *প্রথম অধ্যায়*

একদিন শরৎকালের সন্ধ্যাবেলা দৌলতপুরের বাজারে দুটী বালক বসিয়া কি আলাপ করিতেছিল। আকাশে একটুকুও মেঘ দেখা যাইতেছে না ; পরিষ্কার চাঁদ আকাশে উঠিয়া কেমন করিয়া নিকটবর্তী নদীর জলে ছুটিয়া ছুটিয়া খেলা করিতেছে, মাঝিরা কেমন করিয়া স্রোতে নৌকা ছাড়িয়া দিয়া কেহ বা রান্না করিতেছে, কেহ গলা কাঁপাইয়া গান করিতেছে, দুটী বালক দোকানের বারন্দায় বসিয়া তাহাই দেখিতেছিল, আর আলাপ করিতেছিল। এই দুটি বালকের মধ্যে বয়স একজনের ১৭, নাম বিপিন ; আর একজনের বয়স ১৫, নাম ভীমেন্দ্র। বিপিন ও ভীমেতে শিশুকাল হইতেই বেশ ভাব—সর্বদা একসঙ্গে বেড়ায় ; কিন্তু দুই জনের চরিত্রে অত্যন্ত ভেদ। বিপিন স্থির, শান্ত, বিনয়ী ; ভীম নামে যেমন কাজেও তেমনি,—একগুঁয়ে, গোঁয়ার, উদ্ধত। এইরূপে দুই প্রকৃতির লোক হইলেও ইহাদের মধ্যে বেশ বন্ধুতা ছিল, ইহা খুব আশ্চর্যের বিষয়। ইহাদের মধ্যে আরও একটু ভিন্নতা ছিল—বিপিনের বাড়ী বাখরগঞ্জ, ভীমের বাড়ী কলিকাতা। কলিকাতার ছেলেরা যে প্রকার পূর্বদেশের ছেলেদের ঘৃণা করিয়া থাকেন, তাহাতে ভীম ও বিপিনের ভালবাসার কথা শুনিয়া আশ্চর্য বোধ হয়। ভীম কখনও বিপিনকে 'বাঙ্গাল' বলিয়া ঘৃণা করে নাই—ঘৃণা করা দূরে থাকুক, 'বাঙ্গাল' বলিয়া তাহার মনে কিছু মাত্র বিরক্তির ভাবও উদয় হয় নাই। কলিকাতার ছেলেরা যেমন পূর্বদেশের ছেলেদের দেখিলে তাহাদের তিনপুরুষের দোষের কথা বলিয়া নিজেদের যে সব ভালো, তাহাই ঠিক করিয়া বসেন—ভীম গোঁয়ার হইলে কি হয়, তাহার এ দোষ ছিল না।

সন্ধ্যাবেলা অত্যন্ত গরম হওয়াতে ভীমেন্দ্র ও বিপিন দুজনে বেড়াইতে বেড়াইতে নদীর ধারে আসিয়া বসিয়াছিল এবং নানা বিষয়ে আলাপ করিতেছিল। আজ হঠাৎ, "পশ্চিমের ছেলেরা ভালো না পূর্বের ছেলেরা ভালো", এই বিষয়ে কথা উঠিল। কথা উঠিবার সূচনা এই ;—বিপিন ও ভীমেন্দ্র কলিকাতায় পড়িত—দুজনেই হেয়ার সাহেবের স্কুলে পড়িত ; বিপিন এন্ট্রান্স ক্লাশে ও ভীমেন্দ্র দ্বিতীয় শ্রেণীতে। উভয়েরই মামার বাড়ী দৌলতপুরের নিকট। পূজার ছুটিতে দুজনে মামার বাড়ী যাইবে, ঠিক করিয়া তাহারা হেদো দীঘির কাছে কি কি জিনিশ ক্রয় করিতে আসিল। এমন সময় দেখিতে পাইল, একটা বড় ঘরে অনেক লোক জমিয়াছে। তাহারাও ব্যাপারটা কি দেখিতে গেল। গিয়া দেখিল জনৈক সুবিখ্যাত বক্তা বক্তৃতা করিতেছেন। তাহারা শুনিতে পাইল তিনি বলিতেছেন যে, পূর্বদেশের ছেলেদের স্বাভাবিক বুদ্ধি কম, আর পশ্চিম দেশের ছেলেরা ভূমিষ্ঠ হইয়াই বিশেষ বুদ্ধিমান হয়। ভীমেন্দ্র একে ত কলিকাতাকে অত্যন্ত ভালবাসিত, কলিকাতা ছাড়িয়া কোথাও যাইতে চাহিত না, তাহাতে এই

বক্তৃতা শুনিয়া আর "বাঙ্গালদের দেশে" যাইতে চাহিল না, কিন্তু বিপিনের সম্বন্ধে তাহার ভালোবাসা ইহাতে কমিল না। অবশেষে তাহার মাতার কথায় সে মামার বাড়ীতে গেল বটে, কিন্তু 'বাঙ্গালদের' উপর যেটুকু ভালবাসা ছিল,—বাবুর বক্তৃতা শুনিয়া তাহার অর্ধেকও রহিল না। আজ নদীর ধারে বসিয়া বিপিন বলিতেছিল—"দেখ, এই সময়ে সকলে একেবারে চুপ করিয়া রহিয়াছে—সন্ধ্যাবেলা পৃথিবী যেন বোবা হইয়া গিয়াছে। এই সময় যদি কেহ চীৎকার করিয়া, বক্তৃতার দ্বারা আমাদের দুঃখের কথা আমাদের বলিয়া দেয় তবে কেমন হয়?" ভীমেন্দ্র বলিল, "—বাবুর মত বক্তা হলে তবে হয় ; তিনি ভাই, কি চমৎকার বক্তৃতা করেন!"

বিপিন।—তিনি বক্তৃতা করেন বেশ। কিন্তু তিনি বাঙ্গালদের ঘৃণা করেন—এটা বড় দুঃখের বিষয়।

ভীমেন্দ্র।—উচিত কথা বললেই তো ঘৃণা করা হল—না? বাঙ্গালদের মধ্যে রামমোহন রায়, রামগোপাল ঘোষ, বিদ্যাসাগর এঁদের মত একটা লোক দেখাওত। বিপিন এই কথা বলিয়া চুপ করিয়া রহিল ;"ঈশ্বরের রাজ্যে যেখানে লোক যায় না, সেখানেও ত সুন্দর ফুল ফোটে ; সমুদ্রের তলায় কত মণিমাণিক্য পড়ে থাকে, কে তাদের খোঁজ রাখে? তা ভাই, পশ্চিমের লোকই বল, আর বাঙ্গালই বল, ঈশ্বর সকলকেই বড় লোক করতে পারেন।" এইরূপ কথাবার্তার পর আকাশে মেঘ উঠিতেছে, দেখিয়া তাহারা নদীতীর হইতে উঠিয়া বাড়ীর দিকে চলিল। তৃতীয়ার চাঁদ পৃথিবীকে অন্ধকারে পুরিয়া ঐ বড় অশ্বত্থ গাছের আড়ালে লুকাইতেছিল, এমন সময় তাহারা গৃহে গেল।

বিপিন ও ভীমেন্দ্র উভয়ের মাতুল দুর্গাদাস ঘোষ মহাশয় একজন সেকেলে হিন্দু। বাড়ীতে দুর্গোৎসব ইত্যাদিতে বিলক্ষণ দশ টাকা ব্যয় হয়—কিন্তু সে ব্যয় অপব্যয় নহে। দরিদ্রদিগকে দান করিতেই প্রায় তাহার অর্ধেক যাইত, অপরার্ধের কিয়দংশ নিঃস্ব আত্মীয়গণের ছেলেমেয়েদের কাপড়, খেলনা প্রভৃতিতে ব্যয় হইত। এবং কিয়দংশ আমোদ ও পূজার উপকরণাদিতে খরচ হইত। দুর্গাপূজার আর তিনদিন মাত্র বিলম্ব আছে, সুতরাং সেই বৃহৎ বাটী আলোক দ্বারা সজ্জিত। কর্তা বাহিরে বসিয়া দুই একজন সমবয়স্ক লোকের সহিত উৎসবের বন্দোবস্ত করিতেছেন—কাহাকে কোন্ কার্যের ভার দিবেন—কে কোন্ কার্য সুবিধামত নির্বাহ করিতে পারিবে—কোন্ সময়ে কোন্ জিনিশ সংগ্রহ করিতে হইবে, ইত্যাদি বিষয় ঠিক করিয়া তালিকা প্রস্তুত করিতেছেন। পাশে দুই একজন খোসামুদে ব্রাহ্মণ পণ্ডিত বসিয়া "বাবু বড় ভক্ত," "বাবু বড় হিসেবী লোক," "আশীর্বাদ করি" এই রকমের নানা কথা বলিয়া কর্তাকে খোসামোদ করিতেছে। দুর্গাদাসবাবু সে দিকে মন না দিয়া নিজের কাজ করিয়া যাইতেছেন। এমন সময় বিপিন ও ভীমেন্দ্র বাড়ীতে আসিল। ভাগিনেয়দ্বয়কে দেখিয়া দুর্গাদাসবাবু বলিলেন, "তোমরা কোথায় ছিলে? পূজার সময় তোমাদের দুজনের উপর একটা কাজের ভার রহিল—তোমরা গরিবদের খাওয়া তদারক করিবে।" উভয়ে আহ্লাদে স্বীকৃত হইয়া বাড়ীর মধ্যে গেল। মাতুলানী আহার প্রস্তুত করিয়া বসিয়াছিলেন, আসিবা মাত্র উভয়কে ডাকিয়া বসাইলেন, "এটা খাও," "ওটা খাও," "আর একটু দি," "আর একটু খাও," ইত্যাদি কথা বলিয়া পরিতোষ মত আহার করাইলেন। কিন্তু যখন খাওয়া শেষ হয় হয়, তখন ভীমেন্দ্রের এক বিপদ উপস্থিত হইল—ভীমেন্দ্র দেখিল থালার একপাশে লম্বা একগাছা চুল রহিয়াছে। দেখিয়াই ভীমেন্দ্র রাগ করিয়া উঠিয়া গেল। "ওয়াক" "ওয়াক" করিয়া সমস্ত খাবার বমি করিয়া ফেলিয়া দিয়া ভীমেন্দ্র রাগে কাঁপিতে কাঁপিতে প্রথমে মামীকে, শেষে "পোড়া বাঙ্গালদের দেশ"-কে গালাগালি

দিতে লাগিল। পাঠক-পাঠিকাদিগকে বলা আবশ্যক যে ভীমেন্দ্র দুটি জিনিশকে বড় ঘৃণা করিত—পাতে লবণ এবং ভাতের ভিতরে চুল। ভীমেন্দ্র চটিয়া বলিল, "আমি এখনই এদেশ ছেড়ে চলে যাবো। পঞ্চাশ দিন বলিছি, আমি ভাতে চুল থাকলে খেতে পারি না, তবুও চুল?" মামী বিস্তর বুঝাইলেন,—কর্তা গোলমাল শুনিয়া বাড়ীর ভিতরে আসিলেন—কারণ জানিয়া ভীমেন্দ্রকে বলিলেন, "বাবা! না দেখে পড়েছে, অত রাগ করো না। লক্ষ্মী বাবা আমার!" ভীমেন্দ্র রাগে হাত ছাড়াইয়া চলিয়া গেল। রাত্রি তখন প্রায় ১০টা। আকাশ এতক্ষণ মেঘে ঢাকা ছিল—অল্প অল্প বৃষ্টি আসিল। সে খারাপ সময় পশুপাখী পর্যন্ত খোলা জায়গায় বাহির হয় না ; কিন্তু পনেরো বৎসরের বালক ভীমেন্দ্র রাগের ভরে ঐ বৃষ্টি মাথায় করিয়া মামার বাড়ী ছাড়িল।

## *দ্বিতীয় অধ্যায়*

১২—সালের দুর্গা-বিসর্জনের দিন যদি কেহ মধুডাঙ্গা ও গোপালপুরের মধ্যের রাস্তায় বেলা সাড়ে সাতটার সময় উপস্থিত হইতেন, তাহা হইলে দেখিতে পাইতেন, এক স্থানে কি একটা জিনিশ দেখিবার জন্য ছোট বড় পুরুষ মেয়ে চারিদিকে ঘিরে দাঁড়াইয়াছে। অনেকক্ষণ পর্যন্ত সকলেই চুপ করিয়া দেখিতে লাগিল— কাহারও মুখেই কথা নাই। অবশেষে একজন বলিয়া উঠিল "ছোট বাবু, মিছে চেষ্টা ; ছেলেটী বোধ হয় মারা পড়েছে।" যাঁহাকে এ কথা বলা হইল তিনি ভিড়ের মধ্যে বসিয়া একটী অজ্ঞান বালকের মূর্ছা ভাঙ্গিবার চেষ্টা করিতেছিলেন—সেই অজ্ঞান বালকের মস্তক তাঁহার ক্রোড়ে ; চক্ষে জল ; বালকের এই দুরবস্থা দেখিয়া তিনি 'হাউ', 'হাউ' করিয়া ক্রন্দন করিতেছেন, এবং মধ্যে মধ্যে ঔষধ সেবন করাইতেছেন, আহা! এই দয়াবান বাবুটী কে? ইনি গোপালপুরের নিকটবর্তী সুজনখালীর মিত্রদের ছোট্ট ছেলে, নাম দীনদয়াল মিত্র, বয়স ১৮ বৎসর মাত্র। ইনি মেডিকেল কালেজে পড়িতেন বটে, কিন্তু হোমিওপেথী ঔষধে বড় বিশ্বাস ; তাই সুযোগ পাইলেই হোমিওপেথী ঔষধ লইয়া গরিব দুঃখীদিগকে বিতরণ করিয়া বেড়াইতেন। দীনদয়াল বাবু পূজার ছুটীতে বাড়ী আসিয়াছেন, এখনও যান নাই। গ্রামস্থ পরিচিত বৃদ্ধের ওই কথাগুলি দীনদয়াল বাবুর হৃদয়ে বড় আঘাত করিল। তিনি কাঁদিতে কাঁদিতে দুটী তিনটী ঔষধ সেবন করাইলেন, তথাপি বালকের চৈতন্য নাই। আহা, কি দয়া! পরের ছেলে রাস্তায় পড়িয়া আছে শুনিয়া দীনদয়াল শত কাজ ফেলিযা ঔষধের বাক্স লইয়া ছুটিয়া আসিয়াছেন এবং আরোগ্য করিতে পারিতেছেন না, 'আহা, কি হবে' এই ভাবিয়া কাঁদিয়া অস্থির! পাঠকপাঠিকাগণ, যাহার সহিত পরিচয় নাই, তাহার কষ্ট দেখিলে কি তোমাদের এইরূপ দয়া হয়?

হঠাৎ এ কি? ওই যে সকলে 'ওই চোক খুলেছে' বলিয়া চীৎকার করিল?—দীনদয়াল বাবুর ঔষধ ও সেবার গুণে বালক চক্ষু মেলিল। "বিপিন, এখানেও তুমি আমার সঙ্গে এসেছ" বলিয়া বালক চারিদিকে চাহিল। পাঠকপাঠিকা! চিনিয়াছ বালকটী কে? এই আমাদের সেই ভীমেন্দ্র। কিন্তু ভীমেন্দ্রকে আর চেনা যায় না। চোখ কোটরগত—মুখ হল্‌দে বর্ণ, শরীর হাড়ময় বলিলেও হয়। ভীমেন্দ্র এখানে কি প্রকারে আসিল, তাহা ৩য় ও ৪র্থ অধ্যায়ে বলা যাইবে। চৈতন্য হইবার পূর্বে ভীমেন্দ্র স্বপ্ন দেখিতেছিল যেন চারিদিক হইতে তাহাকে সাপে আক্রমণ করিয়াছে—সাপগুলি তাহার পায়ের মধ্যে, পেটের মধ্যে ঢুকিয়া যাইতেছে, টানিলেও বাহির হয় না তখন সে চীৎকার করিয়া ডাকিল 'বিপিন!' স্বপ্নে দেখিল যেন বিপিন আসিয়াছে,

তাহার মস্তক কোলে লইয়া বসিয়াছে ; অমনি সর্পগুলি বিপিনকে দেখিয়া পলাইয়া গেল। তখন সে আহ্লাদিত হইয়া বলিয়া উঠিল "এখানে তুমি আমার সঙ্গে এসেছ?" দীনদয়াল বলিলেন "আমি বিপিন নই। তুমি কে? আচ্ছা থাক্, এখনও তোমাকে বড় দুর্বল বোধ হইতেছে; আমাদের বাড়ীতে চল সুস্থ হইলে সকল শুনিব।"—পাল্কী প্রস্তত ছিল। দীনদয়ালের ইঙ্গিতে বেহারারা ভীমেন্দ্রকে তুলিয়া সুজনখালীর দিকে লইয়া চলিল। দীনদয়াল পাল্কীর পাশে হাটিয়া চলিলেন।

*তৃতীয় অধ্যায়*

ভীমেন্দ্র বাহির হইল, কাহারও কথা শুনিল না ; বৃষ্টির জলের সঙ্গে চক্ষের জল মিশাইয়া ভীমেন্দ্র ছুটিল। অন্ধকার ; মধ্যে মধ্যে বিদ্যুৎ চমকিয়া অন্ধকারকে আরও ভয়ানক করিয়া তুলিতেছে, তখন ভীমেন্দ্র রাস্তায়। কি ভয়ানক রাগ! এরাগে কাহার ক্ষতি ভীমেন্দ্র তাহা বুঝিল না। মাতুলালয় ছাড়িয়া কতক দূরে গেলে ভীমেন্দ্র দেখিতে পাইল সম্মুখে একখানি কুড়ে ঘর। ভীমেন্দ্র অনেক বৃষ্টিতে ভিজিয়া এই কুড়ে ঘরে আশ্রয় লইল। ভীমেন্দ্র জানিত না এই কুড়ে ঘর কাহার, জানিলে হয়ত ঢুকিত না। সেই গ্রামে এই ঘরখানি 'মা শীতলার ঘর' বলিয়া বিখ্যাত—এক পাগল সেই ঘরে থাকিত, গ্রামবাসীরা ভয়ে কেহই সন্ধ্যার পরে ঐ ঘরে যাইত না। ভীমেন্দ্র এইখানে আশ্রয় লইল। ভীমেন্দ্র ভাবিতেছিল "কেন, পরমেশ্বর এ হতভাগা বাঙ্গালদের দেশে এসেছিলাম—এত কষ্টও কপালে ছিল। বিধাতার মনে এতও ছিল।" ভীমেন্দ্র! ভীমেন্দ্র! সাবধান তোমার সৃষ্টিকর্তা পরমেশ্বরের নিন্দা করিও না ; নিজের দুর্বুদ্ধির ফলভোগ করিয়া, ভগবানের উপর দোষ চাপাইবার চেষ্টা করিতেছ? মূর্খ তুমি!

ভীমেন্দ্র নিজের মনে বকিতে লাগিল—"এমন হতভাগা দেশও থাকে? কেন আমার মামার বাড়ী এ দেশে হ'ল। কি অসভ্য, এক মুটো ক'রে নুন খায়—ভাতের মধ্যে চুল? চুলোয় যাক্। এইবার যদি মরি তবুও—" হঠাৎ কে গাইল :—

"কে জানে কার কপাল পোড়ে, ঝড় বাদলে ঘুরে ঘুরে ছিষ্টি নষ্ট কল্লে যত দুষ্টমতি যমের চরে।

আমার বাগান, আমার বাড়ী
আমার ঘোড়া আমার গাড়ী,
ভবের হাটের তাড়াতাড়ি,
দম্ভ দেখে প্রাণ শিহরে।
কোথা এল, কোথা যাবে,
এ ভবে কজন তা ভাবে,
অন্তিমে সব ধাক্কা খাবে,
ভবের নৌকায় যেতে পারে।"

ভীমেন্দ্র চুপ করিয়া শুনিল। এইবার তাহার ভয় হইল ; দেখিল এক পাগল কুড়ে ঘরের দিকে আসিতেছে। ভীমেন্দ্র উঠিয়া ঘরের কোণে গেল। পাগল ঢুকিয়াই ভীমেন্দ্রকে দেখিতে পাইল এবং বলিল "বাবা চোর, আমার কাছে পরশু দিন এস,—সে দিন আমার শ্রাদ্ধ হবে, অনেক গরিব দুঃখীকে পয়সা দিব ; পারত তাদের দলে মিশে যেও ; এখন কি কর্তে আগমন, প্রভু রঘুনাথ।" ভীমেন্দ্র ভয়েতে কাঁপিতেছিল ; বৃষ্টিতে বাহির হওয়াও কাঁপিবার একটা কারণ। কাঁপিতে কাঁপিতে কহিল, "তুমি যেই হও, আমি চোর নই।" পাগল উত্তর করিল,

"চোর নও, তবে কাঁপছ কেন? এ কি সত্যি যুগ, যে তুমি যা বলবে তাই মেনে নিতে হবে— কিন্তু, পুকুরের মধ্যে পড়লে, মাছে খেয়ে ফেলে দেবে, বেহালার কৃষ্ণধন ঘোষের মার মতন—কাঁপেন থর থর—তার কি?" ভীমেন্দ্র কোন কথা না বলিয়া ছুটিয়া পলাইয়া গেল। পাগল ধরিবার চেষ্টা করিল না, কেবল হাসিয়া বলিল, "ওরে ইন্দুর, পাগলের ধন নষ্ট করা সিঙ্গির দাঁত নইলে হয় না, একি তামাসা না কি?"

পাগলের বিশেষ পরিচয় দিবার প্রয়োজন নাই। এই পর্যন্ত বলিলেই যথেষ্ট হইবে যে তিনি এক জন ধনী বণিক ছিলেন, কৃষ্ণধন ঘোষ নামে তাঁহার একজন সহযোগী ছিল। কৃষ্ণধনই সমস্ত কার্য করিত, পাগল এক এক বার দেখিয়া অবশিষ্ট সময় দান ধ্যানে কাটাইতেন। কৃষ্ণধন সমস্ত সম্পত্তি হরণ করিবার আশায় মাতার পরামর্শানুসারে সহকারীকে বাড়ীতে নিমন্ত্রণ করিয়া ঔষধ খাওয়াইয়া পাগল করিয়া দেয়। তদবধি তিনি পাগল।

ভীমেন্দ্র যখন বাহির হইল তখন ঝড় বৃষ্টি একটু কমিয়াছিল। কিন্তু তাহার মনে এত ভয় হইয়াছিল, যে সেই রাত্রিতে অধিক দূরে যাইতে সাহস হইল না—খানিক দূরে গিয়া একটা বট গাছের উপর রাত্রি কাটাইবার জন্য তাহাতে উঠিয়া বসিল। উঠিতে কত কষ্ট হইল, বুক, হাত ছিঁড়িয়া গেল ; ভীমেন্দ্র অগ্রাহ্য করিয়া উঠিয়া গেল। সৌভাগ্য ক্রমে বটগাছের একটা ডাল এরূপ ভাবে বেঁকান ছিল যে তাহার উপর বসিয়া ভীমেন্দ্রের পড়িয়া যাইবার কোনও ভয় রহিল না। তখন সে সেইখানেই নিদ্রিত হইল।

রাত্রি প্রভাত হইল। পাখীগুলি অনেকক্ষণ ঝড় বৃষ্টিতে কাতর রব করিয়াছিল ; সম্প্রতি সূর্যের লালবর্ণ আলোক দেখিয়া আনন্দে গান করিতে লাগিল। ভীমেন্দ্র জাগরিত হইয়া চক্ষু মেলিল। কিন্তু উঠিয়া দেখিল সমস্ত শরীর বেদনাতে পূর্ণ। গাছ হইতে নামিয়া ভীমেন্দ্র পথ চলিতে লাগিল ; কিন্তু বালক রাগ করিয়া কতদূর চলিতে পারে। যে স্থানে ভীমেন্দ্র উপস্থিত হইয়াছিল, তাহার নিকটেই একটি নদী, নাম বেগবতী। ভীমেন্দ্র মনে ভাবিল এই নদী পার না হইতে পারিলে মাতুলালয় হইতে লোক আসিবে। ভীমেন্দ্র নদী পার হইবার জন্য বসিয়া রহিল—ক্ষেয়া নৌকা ওপারে ছিল। ভীমেন্দ্র বসিয়া ভাবিতে লাগিল, "আজ কোথায় যাই? এখান থেকে কলিকাতা কত দূর। কি করে যাই? তাইতো, রাগ না কর্‌লেও হ'ত। যাক্, ওসব আর ভেবে কি হবে—যদি ফিরে যাই, আবার সেই কষ্ট, আবার সেই রকম কাণ-জ্বালানে কথা! আর যাই বা কোন্ মুখে? মামা এমন ভালবাসেন তাঁর হাত ছাড়িয়ে যখন চলে এসেছি, তখন আবার কি বলে তাঁর কাছে গিয়ে একটু থাকবার যায়গা ভিক্ষা চাহিব?" এইরূপে ভীমেন্দ্র নিজের মনকে বুঝাইতে চেষ্টা করিতেছিল, কিন্তু মন সহজে বুঝিতে চাহিল না। কিসে যেন মনের ভিতর ডাকিয়া বলিতে লাগিল "ভীমেন্দ্র,—তোমার এ ব্যবহারে তোমার মামার বাড়ীর সকলে মনে ক্লেশ পাইতেছেন—তোমাদের বাড়ী যখন সংবাদ যাইবে তখন তোমার বিধবা মা কষ্ট পাইবেন। আর ঈশ্বর তোমার উপর অসন্তুষ্ট হইবেন।" ভীমেন্দ্র শুনিয়াও শুনিল না, বুঝিয়াও বুঝিল না ; ক্ষেয়া নৌকা ঘাটে আসিয়াছিল, অন্যমনস্ক ভাবে তাহাতে গিয়া উঠিল। পাটনী পার করিয়া সকলের কাছে পয়সা চাহিল। সকলেই পয়সা, দিল, ভীমেন্দ্র পয়সা কোথায় পাইবে? পাটনী জিজ্ঞাসা করিল, "তোমার পয়সা কই?"

ভীমেন্দ্র। আমার পয়সা নাই। আর এখানে যে পয়সা লাগে তা আমি জানিতাম না।

পাটনী।—তিলকরাম পাটনী সকলের কাছেই একটা করিয়া পার করিবার পয়সা লয়!— এখন তুমি পয়সাটী ফেলে যেখানে খুসী সেখানে যাও।

ভীমেন্দ্র কিছু রাগান্বিত হইয়া বলিল, "আমার কাছে পয়সা নাই বল্‌ছি—তবুও পয়সা দাও? এ জামাটা নিলে যদি হয়, তবে নিতে পার। আমার কাছে পয়সা নাই বল্‌ছি, আমি কি মিথ্যা কথা বল্‌ছি? অবিশ্বাস কর্‌ছো, ভারী ছোট লোকতো?" পাটনী সহজে ছাড়িবার লোক নয়, আকাশে গলা চড়াইয়া বলিল "কি? পয়সা দেবে না আবার উল্‌টে ছোট লোক? তোমার জামা নিয়ে কে গোলে পড়বে বাপু? আমি ও সব বুঝি না। এখন যদি মঙ্গল চাও যেখান থেকে পার পয়সা এনে দাও ; নইলে—" পাটনী আর অধিক বলিল না—যা হউক, সমুদায় কথা বলা শেষ না হইলেও চারি ধারের লোক সকলেই তাহার মুষ্টি বন্ধ দেখিয়া মতলব বুঝিতে পারিল।—ভীমেন্দ্র রাগে কাঁপিতে লাগিল কিন্তু হঠাৎ কিছুই বলিল না। একজন সদয় দর্শক বলিল "তিলকরাম, দেখ্‌ছো ছেলে মানুষ পয়সা সঙ্গে নাই ওকে ছেড়ে দাও।"—পাটনী তেলে বেগুণে জ্বলিয়া উঠিল—বলিল "ওর পয়সাটী তুমিই দাওনা কেন—যদি এত দয়া হয়ে থাকে?" তিলকরাম এই কথা বলিয়া ক্ষেয়া নৌকা ঘাটে বাঁধিল এবং ভীমের দুই হাত খুব জোরে ধরিয়া জমীদারের কাছারীতে লইয়া গেল।

### *চতুর্থ অধ্যায়*

বল্লভগঞ্জের জমীদারের কাছারী জমীদারের বাড়ীর বাহিরে খোলা মাঠের মধ্যে একটা প্রকাণ্ড আট চালা ঘরে হয়। জমীদার রামজীবন বাবু প্রতিদিন প্রাতে ও অপরাহ্নে কাছারী করিয়া থাকেন—দুঃখী প্রজাদিগের দুঃখের কথা শুনেন, ও যাহাতে তাহাদের দুঃখ না থাকে তাহার জন্য ব্যবস্থা করেন। প্রজাদিগকে তিনি নিজের ছেলেদের মত ভালবাসিতেন, এবং তাহাদের জন্য রাস্তা ঘাট, হাসপাতাল, ইস্কুল করিয়া তাহাদের সকলরূপ সুবিধা করিয়া দিতেন। প্রজারাও তাঁহাকে পিতার ন্যায় ভক্তি করিত। কাহারও কোন বিপদ হইলে তাঁহারই কাছে ছুটিয়া আসিত ; তাঁহারই পরামর্শ লইয়া কাজ করিত। ফলতঃ রামজীবন বাবু যে বল্লবগঞ্জের জমীদার, তাহা তাঁহার ভাবগতিকে বুঝিবার যো ছিল না ; পোষাক সামান্যরূপ—সর্বদা প্রজাদের বাড়ীতে গিয়া কখনও বা মাটীতে বসিয়া আছেন, কখনও বা গরিব প্রজার কাদা-মাখানো ছেলেগুলি কোলে পিঠে করিতেছেন, এরূপ দেখিলে কাহার সাধ্য বুঝিয়া লয় তিনি জমীদার। তাঁহার বন্ধুগণ তাঁহাকে কখন কখন বলিয়াছেন 'এরূপ করিলে মান থাকিবে না'। রামজীবন বাবু হাসিয়া বলিতেন, "প্রজার যাহাতে মঙ্গল হয় তাহা করিলে যদি মান যায়, যাক্। যাহার অবস্থা খারাপ তাহার সহিত মিশিলেই যে মান যায়, তাহা নহে।"

তিলকরাম ভীমেন্দ্রকে ধরিয়া টানিতে টানিতে এই জমীদারের কাছারীতে লইয়া গেল। তখন বেলা ১০টা। রামজীবন বাবু এই কতক্ষণ বাড়ীর মধ্যে গিয়াছেন—তিনটার পূর্বে বাহির হইবেন না, সুতরাং ভীমেন্দ্রকে দেওয়ানজি মহাশয়ের হাতে পড়িতে হইল। দেওয়ানজি মহাশয় একটী ছোট খাট নবাব, কিন্তু বাবুর জ্বালায় কিছুমাত্র কর্তৃত্ব করিতে পারিতেন না। সকল প্রজাই বাবুর কাছে আইসে তাঁহাকে কেহই গ্রাহ্য করে না, এ দুঃখ দেওয়ানজি মহাশয়ের অনেক দিন হইতে ছিল। এখন একজনকে হাতে পাইয়া নিজের তেজ কত তাহা দেখাইবার ইচ্ছা করিলেন। তিলকরাম দেওয়ানজি মহাশয়কে প্রণাম করিয়া ভীমেন্দ্রের সকল কথা কহিল। দেওয়ানজি মহাশয় গোঁপে হাত দিয়া, চোক ঘুরাইয়া বলিলেন, "বটে? কেন তুমি পয়সা দাও নাই?" ভীমেন্দ্র বলিল, "আমার পয়সা ছিল না তাই দিই নাই ; আমার ঠকাবার ইচ্ছা ছিল না।" দেওয়ানজি রাগিয়া বলিলেন "খুব বাচাল ছেলেতো? পয়সা ছিল না, তবে পার হতে এসেছিলে

কোন্ বুদ্ধিতে?" ভীমেন্দ্র কি উত্তর করিতে যাইতেছিল ; দেওয়ানজি মহাশয় বাধা দিয়া বলিলেন, "এ জমীদারের কাছারী, তা হিসাব নাই! মুখে মুখে উত্তর? কোই হ্যায়?" দুজন বেহারা যোড়হাত করিয়া সেখানে দাঁড়াইল। দেওয়ানজি হুকুম দিলেন "রাস্তার ধারের ছোট ঘরে পূরে চাবি বন্ধ করে দাও।" একজন ভদ্রলোক দেওয়ানজির কানে কানে বলিলেন "কর্তা শুনলে কি বল্‌বেন?" দেওয়ানজি ষাঁড়ের মত চেঁচাইয়া বলিলেন "আমার হুকুম। লে যাও।" —দুজন বেহারা ভীমেন্দ্রকে ধরিয়া লইয়া চলিল। এই বার গোঁয়ার ভীমেন্দ্র দুঃখ কি তাহা বুঝিল। বাড়ীর সুখের কথা, মাতুল মাতুলানীর স্নেহ, বিপিনের প্রাণের ভালবাসা, সকলি এক সঙ্গে ভীমেন্দ্রের মনে পড়িল। দুঃখেতে কষ্টেতে তাহার বুক ফাটিয়া যাইতে লাগিল—সে প্রাণ খুলিয়া হাউ হাউ করিয়া কাঁদিয়া উঠিল। বেহারাদের পাহাড়ের মন, তাহাতে ভিজিল না ; তাহারা ভীমেন্দ্রকে ধরিয়া লইয়া চলিল।

দেওয়ানজি মহাশয় যে ছোট ঘরের কথা বলিলেন, তাহার কথা একটু বলা আবশ্যক। রামজীবন বাবুর পিতা বড় অত্যাচারী ছিলেন, তিনি যাহার প্রতি বিরক্ত হইতেন, তাহাকে এই ঘরে পুরিয়া রাখিতেন। ঘরটী ইঁদুর ছুঁচো, আরশুলাতে পরিপূর্ণ। এই ঘরে লইয়া গিয়া নিষ্ঠুর বেহারা ভীমেন্দ্রকে বন্ধ করিল। এখন ভীমেন্দ্রের ক্রন্দন বাতাসেই মিশিয়া গেল! এখন ভীমেন্দ্র বুঝিল অনর্থক রাগ করার ফল কি? ভীমেন্দ্র বালক বটে, তথাপি তাহার মনে হইতেছিল "কেন রাগ করিলাম? কেন সামান্য কারণে এত বিরক্ত হইলাম? কেন মাতুলের মিষ্ট কথা শুনিলাম না? বিপিন না জানি আমার কথা ভাবিয়া কত ক্লেশ পাইতেছে? যখন আমার মা একথা শুনিবেন, তখন তাঁর কত কষ্ট হইবে?" ভাবিতে ভাবিতে চক্ষের জলে ভীমের বুক ভাসিয়া গেল। কাঁদিতে কাঁদিতে ভীমেন্দ্র অচেতন হইয়া পড়িল। দ্বিপ্রহর বেলা—ভীমেন্দ্র তখনও আহার করে নাই, তৃষ্ণায় গলা শুকাইয়া যাইতেছে। ভীমেন্দ্র অনেকক্ষণ পর্যন্ত অচেতন হইয়া পড়িয়া রহিল। যখন জ্ঞান হইল, তখন শরীর জ্বলিয়া যাইতেছে। হঠাৎ দ্বার খুলিয়া গেল ; জমীদার রামজীবন বাবুর হুকুম লইয়া একজন চাকর উপস্থিত হইয়া বলিল, "তুমি যাইতে পার। তোমাকে ছাড়িয়া দিতে বাবু হুকুম দিয়াছেন।" ভীমেন্দ্র কোথায় যাইবে? এদিকে অসহ্য ক্ষুধা, পথ চলা কষ্ট, ওদিকে অসহ্য শরীর বেদনা—ভীমেন্দ্র কোথায় যাইবে? ভিক্ষা করিলে আহার যোঠে বটে, কিন্তু ভীমেন্দ্র ভদ্রলোকের ছেলে কি বলে ভিক্ষা করে? অবশেষে ক্ষুধা আর সহ্য করিতে না পারিয়া এক ময়রাদোকানের কাছে গিয়া কিছু খাবার চাহিল। দোকানের মধ্যে একটী বালক বসিয়া খাবার খাইতেছিল, সে ভীমেন্দ্রের দুঃখ দেখিয়া তাহার যত খাবার ছিল, সকলি ভীমেন্দ্রকে দিল। ভীমেন্দ্র ক্ষুধার জ্বালায় এই দয়ার জন্য কৃতজ্ঞতা স্বীকার করিতেও ভুলিয়া গেল;খাবার খাইবার সময় ভীমেন্দ্রের চক্ষে জল আসিয়াছিল, পাছে কেহ দেখিতে পায় এই ভয়ে ভীমেন্দ্র অন্য দিকে মুখ ফিরাইয়া চলিয়া গেল।

এইরূপে আরও পাঁচ দিন কখন কোন চাষার বাটীতে, কখন কোন ময়রা দোকানে, কখন বা পেটের জ্বালায় জোর করিয়া যৎসামান্য আহার যোগাড় করিয়া ভীমেন্দ্র নবমীর দিন রাত্রিতে গোপালপুরের রাস্তায় উপস্থিত হইল, কিন্তু কতক দূরে গিয়া ভীমেন্দ্র চারিদিক অন্ধকার দেখিতে লাগিল—মাথা ঘুরিতে লাগিল, গলা শুকাইয়া কথা বন্ধ হইয়া গেল। ভীমেন্দ্র মৃতের ন্যায় মাটীতে পড়িয়া গেল—তাহার চৈতন্য রহিল না। প্রাতে রাস্তার লোকে এই ব্যাপার দেখিবার জন্য সেইখানে যুঠিল। অল্প সময়ের মধ্যে চারি দিকের গ্রামে এই খবর ছড়াইয়া পড়িল। সুজনখালীর মিত্রদের বাড়ীতে এ খবর গেল। দীনদয়াল বাবু তাড়াতাড়ি

কতকগুলি ঔষধ লইয়া, একটা পাল্কী সঙ্গে করিয়া তথায় উপস্থিত হইলেন। তাহার পর কি হইয়াছে, তাহা পাঠকপাঠিকাগণ অবগত আছেন।

*পঞ্চম অধ্যায়*

দীনদয়াল বাবুর ভাইবোন অনেকগুলি ছিল ; কিন্তু তাঁহারা এখন ভাই বোনে দুজন মাত্র বাঁচিয়া আছেন ; সুতরাং বাপ মা তাঁহাদিগকে বড়ই স্নেহ করেন। দীনদয়াল এবং তরলা যাহা কিছু করিবে, অন্যায় না হইলে, কর্তার তাহাতে কিছুমাত্র আপত্তি ছিল না। গৃহিণী বড় কোমলস্বভাবা ছিলেন। এইরূপ বাপ মায়ের সন্তান বলিয়াই দীনদয়াল দয়াতে পূর্ণ এবং তরলা করুণার ভাণ্ডার ছিলেন। তাঁহাদের ধন সম্পত্তি তত অধিক না থাকিলেও তাঁহারা এরূপ মিতব্যয়ী ছিলেন, যে সংসারের খরচ নির্বাহ হইয়া দরিদ্রদিগের দুঃখ মোচনের জন্যও যথেষ্ট অর্থ থাকিত। দীনদয়াল বাড়ীতে আসিলেই এইরূপ ঘুরিয়া ঘুরিয়া কোথায় কে কষ্ট পাইতেছে দেখিয়া বেড়াইতেন, এবং যদি দেখিতেন কাহারও সাহায্যের প্রয়োজন, অমনি তাহাকে লইয়া বাড়ীতে আসিতেন। চতুর্দশবর্ষীয়া তরলা এসকল বিষয়ে দাদার সঙ্গিনী ছিলেন। তাঁহারা দু-ভাইবোনে গরিব দুঃখীদের জন্য যে কত কাঁদিয়াছেন তাহার সীমা নাই। দাদা ঘুরিয়া ঘুরিয়া দুঃখী, রোগী সংগ্রহ করিতেন, বোন তাহাদের রীতিমত সেবা শুশ্রূষা করিতেন। ফলতঃ দীনদয়াল বাবু বাড়ীতে আসিলে বাড়ীর দশা কিরূপ হইত তাহা নিম্নলিখিত গল্পটী হইতে বুঝা যাইতে পারে ;—একদিন চাকরেরা কাঁদিতে কাঁদিতে গিয়া গৃহিণীর কাছে উপস্থিত হইয়া বলিল "মা, আমাদের মাইনে হিসেব করে দিন, আমরা থাকিব না।" গৃহিণী ব্যস্ত হইয়া জিজ্ঞাসা করিলেন, "কেনরে কি হয়েছে ?" চাকরেরা বলিল, "আপনারা ভদ্রলোক, আপনাদের চাকরী ক'রে দুটো করে খাব বলে এসেছি—কিন্তু ছোট বাবুর জ্বালায় আর তরু দিদির উৎপাতে রোজ এক দল ছোটলোকের খান্‌শামাগিরি কর্‌তে হয়, তা আমরা পারি না, এতে আমাদের মানের হানি হয়।" গৃহিণী মিষ্ট কথায় বুঝাইয়া, জলখাবারের জন্য সকলকে পয়সা দিয়া তুষ্ট করিলেন।

সুজনখালীর মিত্রদের বাড়ী দয়ার মন্দির বলিলেও হয়। এই দয়ার মন্দিরে দীনদয়াল ভীমেন্দ্রকে লইয়া উপস্থিত হইলেন। চাকরেরা দেখিবামাত্র পরস্পরকে টেপাটিপি করিয়া বলিতে লাগিল, "যা বলিছি, ঐ আর একটা উৎপাত যুঠিয়ে এনেছেন।" দীনদয়াল বাড়ীতে উপস্থিত হইয়াই ছুটিয়া মাতার নিকট গেলেন এবং কি অবস্থায় ভীমেন্দ্রকে পাইয়াছেন, তাহা বলিয়া তরুকে তাঁহার সাহায্যের জন্য ডাকিলেন। তরু তখন স্নানের পর চুল শুকাইয়া চুল বাঁধিবার উদ্যোগ করিতেছিল, দাদার কথা শুনিয়া কেশবিন্যাস রাখিয়া ছুটিয়া গেল। তাহারা দুজনে মিলিয়া ভীমেন্দ্রকে একটা বিছানায় শোওয়াইয়া খানিকটা পুষ্টিকর ঔষধ খাওয়াইয়া দিলেন। অল্প সময়ের মধ্যেই উপযুক্ত রূপ খাদ্য প্রস্তুত হইল। ভীমেন্দ্রকে দীনদয়াল পরিতোষমত আহার করাইলেন ;—ভীমেন্দ্র সুস্থ হইল। প্রায় ৭ দিন ভীমেন্দ্র মিত্রদের বাড়ী রহিল।

উদ্ধত গোঁয়ার লোকের স্বভাবই এই, তাহারা কাহারও নিকট কিছু ভিক্ষা চাহিতে পারে না, এবং অনেক কাল অপরিচিত কাহারও আশ্রয়ে (বিশেষ আবশ্যক হইলেও) থাকিতে ভালবাসে না। ভীমেন্দ্র দেখিল দীনদয়ালদের বাড়ীর সকলেই তাহাকে নিজের বাড়ীর ছেলের মত দেখেন ; দীন দয়াল, তরলা যখন যাহা প্রয়োজন সাধ্যমত তাহা যোগাড় করিয়া দেন, তথাপি ভীমেন্দ্র চঞ্চল হইয়া উঠিল ; সেখানে আর অধিক কাল থাকিতে ইচ্ছা হইল না। এক দিন বিকালে বেড়াইবার নাম করিয়া ভীমেন্দ্র নদীর ধারে গেল, একজন মাঝির সহিত

কলিকাতায় যাইবার বন্দোবস্ত করিয়া আসিল। ভীমেন্দ্র কি মুর্খ! মাঝির নাম জিজ্ঞাসা করিল না। মিত্রদের বাড়ীতে ফিরিয়া আসিগা কাহাকেও কিছু বলিল না ; অবশেষে যখন রাত্রি এক প্রহর, তখন ভীমেন্দ্র ধীরে ধীবে ঘর হইতে বাহির হইল।

ভীমেন্দ্র! কি করিলে? যাঁহাদের সেবা শুশ্রূষায় বাঁচিয়া গেলে, যাইবার সময় তাঁহাদিগকে দুটো মিষ্ট কথা বলিতেও ইচ্ছা হইল না? এই কি তোমার কৃতজ্ঞতা? আর যাইবার সময় সিদ্ধি দাতা পরমেশ্বরের নামও লইলে না? ধন্য তোমার বুদ্ধির গতি!

অন্ধকার রাত্রিতে ভীমেন্দ্র কোন মতে পথ চিনিয়া গেল, এবং শীঘ্রই নৌকায় উঠিল। মাঝিরা জাগিয়াছিল, ভীমেন্দ্র উঠিবা মাত্র নৌকা ছাড়িয়া দিল। সমস্ত রাত্রি নৌকা চলিল। একটা বড় আশ্চর্যের বিষয় এই সমস্ত রাত্রির মধ্যে কখনও বিপরীত স্রোত হয় নাই। পরদিন প্রাতে যখন দীনদয়ালদিগের বাড়ীতে ভীমেন্দ্র কোথায় গেল খোঁজ আরম্ভ হইল, এবং স্নেহময়ী তরু ছল ছল চক্ষে বসিয়া পড়িল, তখন ভীমেন্দ্র একটা প্রকাণ্ড নদীর উপরে নৌকার মধ্যে। দীনদয়ালদিগের বাড়ীতে শীতে কষ্ট পাইতে হইত না, কিন্তু নৌকায় ভীমেন্দ্র ভয়ানক কষ্ট পাইল। প্রাতে সূর্য ভালরূপ উদয় হইলে ভীমেন্দ্র নৌকার ভিতর হইতে বাহির হইল ; কিন্তু আশ্চর্য হইয়া দেখিল গত কল্য যে নৌকা ভাড়া করিয়াছিল এবং যে মাঝির সহিত কথা বলিয়াছিল এ সে নৌকা নহে, এবং এ নৌকায় সে মাঝি নাই। মাঝিরাও আশ্চর্য হইয়া টেপাটিপি করিয়া বলিতে লাগিল "এ কোন্ বাবুরে!"—কিন্তু চেঁচামেচি করিল না। ভীমেন্দ্রের কিছু আশঙ্কা হইল, কিন্তু কিছুই বলিল না। নৌকা চলিতে লাগিল। রাত্রি শেষে একটা ছোট নগরের নিকটে নৌকা থামিল। মাঝিরা অপরাহ্নে রন্ধন ও আহারাদি করিয়া লইয়াছিল—কিন্তু ভীমেন্দ্রের যে কি হইবে তাহা তারাও জিজ্ঞাসা করে নাই, ভীমেন্দ্রও তাহা ভাবে নাই। নৌকা থামিলে মাঝিরা বলিল "বাবু নামুন।" ভীমেন্দ্র দ্বিরুক্তি না করিয়া নামিল। মাঝিরাও টাকা চাহিল না, ভীমেন্দ্রও দিল না। সেই নগর মধ্যে ভীমেন্দ্র প্রবিষ্ট হইল।

## *ষষ্ঠ অধ্যায়*

পাঠকপাঠিকাগণ বোধ হয় কিছু আশ্চর্য বোধ করিয়া জিজ্ঞাসা করিতেছেন "তাইতো, কেমন হ'লো? টাকা না নিয়েই চলে গেল! ব্যাপারটা কি?" সুতরাং অধিক বিলম্ব না করিয়া এই খানেই বলিয়া রাখি ব্যাপারটা কি? যে নৌকা ভীমেন্দ্র ইতিপূর্বে স্থির করিয়াছিল, তাহার মাঝিরা প্রথমতঃ স্বীকৃত ছিল বটে, কিন্তু ভীমেন্দ্র চলিয়া গেলে, তাহারা পরামর্শ করিল যে ওরূপ ছেলেমানুষকে লইয়া যাওয়া উচিত নয়, এই স্থির করিয়া তাহারা নৌকা খুলিয়া পরপারে গিয়া বাঁধিয়া থাকিল। এদিকে আর একখানি নৌকা সেই ঘাটে আসিয়া বাঁধিয়া ছিল, এ নৌকা বগুড়ার পুলীশের দারগা বাবুর। গঙ্গাধর বাবু কোন সরকারী কাজে সুজনখালীর নিকটে আসিয়াছিলেন ; রাত্রিতেই তাঁহার ফিরিয়া যাইবার কথা,—তিনি পুলীশের লোক, চোরডাকাত ধরিবার জন্য সর্বদা সাবধানে ঘুরিয়া বেড়াইতেন। মাঝিরা তাঁহার অনুমতি পাইয়াছিল, "আমি নৌকায় উঠিলেই নৌকা খুলিয়া দিবে, কোনও কথাবার্তার প্রয়োজন নাই—তাহা না হইলে কাজ উদ্ধার করা কষ্টকর হইয়া উঠিবে" ; আবার যখন ভীমেন্দ্র নৌকায় উঠিয়াছিল, বাবুটীরও সেই সময় আসিবার কথা ছিল ; সুতরাং ভীমেন্দ্র নৌকায় উঠিবা মাত্রই মাঝিরা নৌকা খুলিয়া দিল। পূর্বে বলিয়াছি ভীমেন্দ্র শীতে কষ্ট পাইয়াছিল, কিন্তু সে ভীমেন্দ্রের দোষ ;—নৌকায় বেশ বিছানা ছিল, কিন্তু ভীমেন্দ্রের তাহা ব্যবহার করিতে সাহস হইল না। অর্ধেক পথে গিয়া

যখন মাঝিরা দেখিল ভীমেন্দ্র তাহাদের বাবু নহে, তখন তাহারা ভাবিল, "এখন যদি ফিরিয়া যাই, তাহা হইলে দারগা বাবু বিরক্ত হইবেন, যদি বগুড়া পর্যন্ত যাই, তাহা হইলেও বিরক্ত হইবেন,—তবে একবার বগুড়ার ঘরে যাওয়াই ভাল।" এই ভাবিয়া তাহারা ভীমেন্দ্রকে লইয়া আসিয়াছিল। ভীমন্দ্রকে নামাইয়া দিয়া মাঝিরা কিছুকাল বিশ্রাম করিল এবং আবশ্যক দ্রব্যাদি ঘর হইতে লইয়া পরে দারগা বাবুকে কি বলিবে ভাবিতে ভাবিতে নৌকা ছাড়িয়া দিল।

ভীমেন্দ্র নগর মধ্যে প্রবিষ্ট হইল। করতোয়া নদীর তীরে বগুড়া নগর অবস্থিত। স্থানে স্থানে নদীর ধারের শোভা অতি মনোহর—বিশেষতঃ যাহারা নূতন আসিয়াছে তাহাদের পক্ষে। ভীমেন্দ্র এ শোভা দেখিবার জন্য দাঁড়াইল না। সেই আত্মীয় স্বজন শূন্য স্থানে ভীমেন্দ্র ক্ষুধার জ্বালায় মলিন মুখে একাকী বেড়াইতে লাগিল। প্রাতঃকালে অনেক বাবু বেড়াইতে বাহির হইয়াছেন, তাঁহারা কেহই ভীমেন্দ্রকে কিছুই জিজ্ঞাসা করিলেন না, ভীমেন্দ্রও কাহাকে কোন কথা বলিল না। এক জন ১৫ বৎসরের বালক কতক্ষণ এইরূপে বেড়াইতে পারে? পরিশ্রান্ত হইয়া ভীমেন্দ্র একটা ঝাউগাছের তলে বসিয়া পড়িল। বাতাসের সহিত মাথা নাড়িয়া ঝাউগাছগুলি হুঁ হুঁ করিয়া যেন ভীমেন্দ্রের দুঃখে দুঃখ প্রকাশ করিতেছিল। ভীমেন্দ্র সেই শব্দ শুনিতে শুনিতে ঘুমাইয়া পড়িল। এই সময়ে মুনসেফ আদালতের উকিল হরিপদ বাবু এই রাস্তায় যাইতেছিলেন, তিনি দেখিলেন একটী শীর্ণকায় বালক পথের পার্শ্বে পড়িয়া রহিয়াছে। সেই নগরের মধ্যে হরিপদ বাবু ব্রহ্মজ্ঞানী বলিয়া সকলের নিকট পরিচিত। যাঁহারা হরিপদ বাবুকে চিনিতেন না, তাঁহারা অনেক সময় তাঁহাকে গালাগালি দিতেন, কিন্তু তাঁহাকে যাঁহারা চিনিতেন, তাঁহারা সকলেই শ্রদ্ধা করিতেন। হরিপদ বাবু অধিক লেখাপড়া জানিতেন না বটে, কিন্তু সকলেই তাঁহাকে বিচক্ষণ, বুদ্ধিমান বলিয়া জানিত। উকিল হইলেই প্রবঞ্চক হইতে হয় যাঁহাদের বিশ্বাস, তাঁহারা শুনিলে কি মনে করিবেন জানি না, হরিপদ বাবু অসত্যের, প্রবঞ্চনার ছায়াতেও থাকিতেন না, যে মোকদ্দমা মিথ্যা বলিয়া হরিপদ বাবুর বিশ্বাস হইত, যথেষ্ট অর্থের আশা থাকিলেও তাহাতে তিনি হাত দিতেন না। হরিপদ বাবুর আর একটী অসাধারণ গুণ এই ছিল যে তিনি সকল ধর্মকে শ্রদ্ধা করিতেন, কখনও কোনও ধর্মকেই পরিহাস করিতেন না, এই জন্যই হরিপদ বাবু ব্রাহ্ম হইয়াও সকলের প্রগাঢ় শ্রদ্ধার পাত্র ছিলেন। হরিপদ বাবু নিকটে আসিয়া ডাকিলেন, "ওহে, তুমি কে এখানে ঘুমুচ্ছো?" ভীমেন্দ্র জাগিয়া উঠিয়া বসিল। হরিপদ বাবু পুনশ্চ ঐ কথা জিজ্ঞাসা করিলে ভীমেন্দ্র বলিল "আমি কে, কোথায় আছি, তা কিছুই জানি না।" এইরূপ উত্তরে হরিপদ বাবু কিছু অপ্রস্তুত হইলেন, বলিলেন, "তুমি কে তাও জান না, কোথায় এসেছ তাও জান না? —ভাল, এখানে এলে কি করে?"

ভীমেন্দ্র বলিল, "তাও জানি না।"—ভীমেন্দ্র এইরূপে কথার উত্তর দিতেছে কেন বোধ হয় পাঠকপাঠিকারা বুঝিতে পারিয়াছেন। দুটী কারণে ভীমেন্দ্র এইরূপ করিতেছে, প্রথম কারণ কিরূপে নিজের পরিচয় দিলে বাবুটী চিনিতে পারিবেন তাহা, ভীমেন্দ্র ভাবিয়া পাইতেছিল না, কোন্ স্থানে এই রূপ কথাবার্তা হইতেছিল, ভীমেন্দ্র বাস্তবিকই তাহা জানিত না; তাহার পর এই স্থানে আসিবার ব্যাপার এত আশ্চর্য যে যদিও পাঠকপাঠিকা কি ঘটনা হইয়াছে তাহা বুঝিতে পারিয়াছেন, ভীমেন্দ্র এখনও তাহা বুঝিতে পারে নাই; দ্বিতীয় কারণ ভীমেন্দ্র ক্ষুধার জ্বালায় মৃতপ্রায় হইয়াছে, এখন সবিশেষ বলিতে কোনরূপ ইচ্ছা নাই! হরিপদ বাবু বালকের চেহারা দেখিয়া বুঝিতে পারিলেন বালকটি কোন বিপদে পড়িয়াছে; তখন তিনি স্নেহের সহিত তাহার হাত ধরিলেন এবং বলিলেন "আমার বাড়ীতে এস; কিছুকাল বিশ্রাম করিলে, তাহার

কথা কহিতে বা ডাকিতে পারে না। আর ইহাদের ডিম ও ছানা হয় না সত্য, কিন্তু ইহাদেরও দল বাড়াইবার প্রণালী অতি চমৎকার। আজি আর সময় নাই। রাত্রি হইয়াছে। চল বাড়ী যাই,—আর এক দিন বলিব। কিন্তু এ কথাটী যেন চিরকাল স্মরণ থাকে যে নিজেরা চেষ্টা করিয়া যাহা শিক্ষা করিবে, আপনারা পরীক্ষা করিয়া যাহা জানিতে পারিবে, তদপেক্ষা আর মূল্যবান জ্ঞান নাই। সর্বদা চিন্তা করিবে, মন দিয়া চতুর্দিকের পদার্থ সকলের গুণাগুণ ও কার্যপ্রণালী বেশ করিয়া দেখিবে, তাহা হইলেই শীঘ্র নানা মহামূল্য জ্ঞান লাভে সমর্থ হইবে। বিশ্বপতির সৃষ্ট এই জগতের প্রত্যেক বস্তুই অনেক শিক্ষা দিতে পারে, একটী তৃণকেও অগ্রাহ্য করিবে না। একটী সামান্য তৃণের মধ্যে যে তাঁহার কত বুদ্ধি, কত জ্ঞান, কত দয়া প্রকাশিত আছে তাহা দেখিলে অবাক্ হইতে হয়। তিনি মহান্, তোমরা সর্বদা তাঁহাকে ভক্তি করিবে।

সকলে পরমেশ্বরের কার্যে আশ্চর্য হইয়া চিন্তা করিতে করিতে সে দিন গৃহে গমন করিলেন।

৪



রদিন যখন সকলে নিয়মিত বাগানের কার্য শেষ করিয়া গল্প করিতে বসিলেন তখন নবীন বাবুই প্রথমে কথা তুলিলেন—“আজ উদ্ভিদ জাতির বংশবৃদ্ধির প্রণালী আমাদের বিবেচ্য। ভাল! তোমরা কে কি জান বল ত দেখি তার পরে আমি স্বয়ং বলিব। আগে মন্মথ বল।” মন্মথ তখন একটু আনন্দিত হইয়া বলিল ‘উদ্ভিদদিগের বংশবৃদ্ধি ত কেবল বীচিতেই হয়। ক্ষেত্রে বীজ বপন করিলেই ত গাছ হয়।” নবীন বাবু ঈষৎ হাসিয়া জিজ্ঞাসা করিলেন “বীজ কোথা হইতে হয়?”

মন্মথ।—সেত মালীর ঘরেই থাকে? কিশোরী অমূল্য ও নবীন বাবু উচ্চ হাস্য করিয়া উঠিলেন। কিশোরী।—তাই বুঝি শিখেছ? ওরে শিবু! (মালীর নাম শিবু) তুই বীচি কোথা হতে পাস? মালী।—কেন বাবু বীচিত সকল ফলের ভিতর থাকে? নবী:—দেখ দেখি মন্মথ! ভাই এসব তুচ্ছ বিষয় তোমরা জাননা? কি আশ্চর্য! ফল মাত্রেই বীজ থাকে, ও এই বীজ ভূমিতে রোপণ করিলে উহা হইতে অঙ্কুর উৎপন্ন হয়. ঐ অঙ্কুর বড় হইয়া গাছ হয়। এই রূপেই বৃক্ষ লতাদির সংখ্যা বৃদ্ধি হয়, বুঝিলে? এই রূপেই একটী বীজ পাইলে ক্রমে লক্ষ লক্ষ বৃক্ষ প্রস্তুত করা যায়।

নলিন এতক্ষণ চুপ করিয়া একবার এদিক একবার ওদিক চাহিতেছিল এখন বলিল, “দাদা মহাশয়! কি করে গাছ থেকে ফল হয়, ফল কে দিয়া যায়? কিরূপে ফল হইতে বীজ হয় ও বীজ হইতে আবার গাছ হয়? সমস্ত আমাকে বুঝাইয়া বলনা। আমার বড় শুনিতে ইচ্ছা হইতেছে।” নবী:—সে যে অনেক কথা। আচ্ছা তবে মন দিয়া শুন। আর,—একটী গোলাপের কুঁড়ি আন দেখি।”—নলিন আনিল।

নবীনবাবু আস্তে আস্তে কুঁড়িটী ছাড়াইতে ছাড়াইতে বলিলেন, এই উপরেই পাঁচটী সবুজ বর্ণের পাতার মত দেখিতেছ? (সকলে “হাঁ”) বেশ তার পরে ফুলের পাপড়ীগুলি কেমন সুন্দর ভাবে উপর্য্যুপরি লাগিয়া রহিয়াছে! যেন আলাদা করা কঠিন, এই দেখ একটা ছাড়িয়া গেল। ক্রমে এই সবগুলি খুলিলাম, ফুলটী এখন ফুটন্ত হইল। তার পরে দেখ কতকগুলি কি পরস্পরের সহিত জড়াইয়া রহিয়াছে। (ছুরি দিয়া সোজা দিকে ফুলটী চিরিয়া ফেলিলেন!)

দেখ দেখ! ইহার মধ্যে আবার কি রূপ ব্যাপার দেখ। লেবুর কোষার মত অতি কচি কচি কি সব ঠেষাঠেষি করিয়া রহিয়াছে! আচ্ছা, আর একটা বড় ফুটন্ত ফুল আন (বিনয় আনিল ;— সেটীও তেমনি চিরিলেন।) ইহার ভিতরেও দেখ ঠিক সেই রকম। (ক চিহ্নিত চিত্র দেখ) আচ্ছা বল দেখি এ সব কি?" (সকলে— জানিনা) কিশোরী আশ্চর্য হইয়া বলিল— "কি চমৎকার দাদা মহাশয়—এমন কৌশলে ফুল থাকে! ছি ছি! আমরা রোজ ফুল-বাগানে কার্য করিতে আসি, কিন্তু এমন যে কৌশল এই ফুলগুলির মধ্যে বসিয়া রহিয়াছে তাহা জানি নাই। দেখুন দাদা মহাশয়! আপনি আমাদিগকে সব সুন্দর বস্তু দেখাইয়া বুঝাইয়া দিন। এ ফুলের সব আমরা বুঝিয়া তবে ছাড়িব। কেমন?" কিশোরী বড় ভাল বালক, তাহার হৃদয় মন ফুলের কৌশল দেখিয়া একেবারে গলিয়া গিয়াছে। নবী:—"এখনি কি হইয়াছে? যখন সমস্ত বুঝাইয়া দিব তখন দেখিবে যে ঈশ্বরের মহিমা যথার্থই অসীম।




"এই ফুলটী তাহা হইলে ঠিক চারি অংশে নির্মিত। ১ম—বাহিরের সবুজ পাতার মত অংশটী ; ২য়—পুষ্পের সুবর্ণ পাপড়ী ; ৩য়—এক একটী সরু কাটীর মাথায় মাকুর মত; ৪র্থ—লেবুর কোষার মত। যেমন এই চারিটী অংশ গোলাপে দেখিতেছ, সেইরূপ, সমস্ত পুষ্পেই আছে। যে ফুল ইচ্ছা লইয়া আইস, দেখিবে এই ৪টী অঙ্গ আছেই। তবে এক জাতীয় ফুল আছে তাহাদের হয় ১ম, না হয় ২য়, না হয় উভয় অঙ্গই নাই। আবার কতকগুলি ফুলের হয়ত তিন অঙ্গ নাই, কোন জাতীয়ের ৪র্থ অঙ্গ নাই,—যথা লাউ কুমড়া ফুল। কিন্তু সাধারণতঃ প্রায়ই দেখা যায় যে পুষ্প মাত্রেরই এই ৪ প্রকার, অন্ততঃ ৩ প্রকার অঙ্গ আছে। (সকলে।— আমরা দেখিব।) লোকে ফুলের পাপড়ীগুলিরই সৌন্দর্য দেখে, সুগন্ধেই মুগ্ধ হয়, ফুলের দ্বারা যে কত মহা উপকার সাধিত হয় তাহা দেখিতে পায় না, সকল ফুলেরই যে এই ৩।৪টী ভিন্ন জাতীয় অঙ্গ আছে তাহাও দেখে না।"

আমরা আশা করি সখার পাঠকপাঠিকাগণ এখন হইতে মন দিয়া সমস্ত বস্তু নিরীক্ষণ করিবেন ও নিজ নিজ বিজ্ঞ বন্ধুদিগের নিকট হইতে এইরূপে জ্ঞান লাভ করিবেন। নবীন বাবু বলিতে লাগিলেন ;—"জগতে কত ফুল ফোটে কে তাহার সন্ধান লয়, কে তাহাদের উপকারিতা অন্বেষণ করে? আমরা সকলে অজ্ঞান ও স্বার্থপর। যাহাতে লাভ আছে তাহাই খুঁজি। তোমরা সকলেই আম্র খাইয়াছ, কিন্তু বৃক্ষ হইতে কি রূপে যে আম্র উৎপন্ন হইল, তাহার সন্ধান কি লইয়া থাক? এখনত গাছে আম নাই, জৈষ্ঠ মাসে আম কোথা হইতে আইসে, বল দেখি? (সকলে।—বৌল হইতে।) বৌল হইতে আম্র কি রূপে কোন্ উপায়ে হয় তাহা কি দেখিয়াছ? ("না") এইবার যখন বৌল হইবে তখন দেখিও ; দেখিবে যে বৌল আমের ফুল বৈ আর কিছুই নহে। উহা ফুল। একটী ডালে অনেকগুলি ফুল দল বাঁধিয়া জন্মে। তাহাদের এক একটী ফুল বেশ করিয়া দেখিলে দেখিতে পাইবে যে তাহারও এইরূপ

৪টী স্বতন্ত্র অঙ্গ আছে (খ চিত্র দেখ) কিন্তু অতি ছোট। ছোট ছোট ৫টী সবুজ "বহিরাবরণ", ছোট ছোট ৫টী "পাপড়ী" ছোট ছোট ৫টী "পরাগ কেশর" (তৃতীয় অঙ্গ), ও একটী ক্ষুদ্র "গর্ভকেশর" সকলের মধ্যস্থানে রহিয়াছে। তদ্রূপ বেল, আতা, পেয়ারা, চালতা, লেবু, লাউ, কুমড়া, শসা প্রভৃতি যত ফল আছে সকলেরই জন্ম ফুল হইতে। ফুলের ১ম ও ২য় অঙ্গ দুটী না থাকিলেও হানি হয় না কেবল ৩য় ও চতুর্থ অঙ্গ দুইটী ফলোৎপাদনের মূল; যেমন পান গাছ ও ঝাউ গাছে যে ফুল হয়, তাহাদের ১ম ও ২য় অঙ্গ নাই অথচ সে ফুল হইতে ফল জন্মে। তবেই দেখা গেল যে ১ম অঙ্গটী কেবল অন্য সকলগুলিকে ঢাকিয়া রাখে, নষ্ট হইতে দেয় না, ও ২য়-টী শোভাবর্ধনের জন্য যথার্থ বংশ বৃদ্ধির জন্য অপর ২য়-টী অঙ্গ। তাহাদের মধ্যে পরাগকেশরগুলি অপেক্ষা আবার গর্ভকেশরের অধিকতর নিকট সম্বন্ধ; কেন না ঐ গর্ভকেশরই পরিপক্ক হইয়া ফলরূপে পরিণত হয়। পরাগকেশরের অগ্রভাগস্থ



খ


ঘ

মাকুর মত থলি এক প্রকার চূর্ণ (গুঁড়া) দ্বারা পূর্ণ। সময়ে ঐ থলি ফাটীয়া যায় ও চূর্ণগুলি বাহির হইয়া পড়ে। ঐ চূর্ণ গর্ভকেশরের অগ্রভাগে পড়িলেই গর্ভকেশর পরিপক্কতা প্রাপ্ত হয়। ইহাই ফলের আদিম অবস্থা। আম্রের বৌলে, লেবুর ফুলে ও অন্যান্য সকল ফুলেরই একটু পরিণত অবস্থায় ঠিক মধ্যস্থলে একটী ছোট সবুজ বর্ণের ফল দেখিতে পাওয়া যায়। আবার কড়াই শুঁটীর একটী ফুল সোজা চিরিয়া দেখিলে দেখা যায় যে এই গর্ভকেশর ক্রমে বড় হইয়া "বীজকোষ" হইয়াছে, তাহা ঠিক কড়াই শুঁটীর মত আকার পাইয়াছে, এমন কি তাহার মধ্যে ছোট ছোট শুঁটীর দানাগুলি পর্যন্ত দেখা যায় (ঘ চিহ্নিত চিত্র দেখ)। ইহার পর ফুলের পাপড়ী ও অন্যান্য অঙ্গগুলি ক্রমে শুকাইয়া যায়, কেবল এই পক্ক গর্ভকেশর অর্থাৎ "বীজকোষ" ক্রমে ক্রমে


ঙ

পরিণত ও বর্ধিত হইতে থাকে। অবশেষে কিছুকাল পরে ইহাই ফল হইয়া দাঁড়ায়, ভিতরের শুঁটীগুলি তখন বেশ বড় বড় হইয়া উঠে, তখন উহাকে চিরিলে পাশের 'ঙ' চিহ্নিত ছবির মত দেখায়। সুতরাং দেখ কেমন আশ্চর্য কৌশল ও সুন্দর নিয়মে 'গ' চিহ্নিত কড়াই-এর ফুলটী হইতে কেমন ফলটী উৎপন্ন হইল। এইরূপে পৃথিবীর প্রায় সমস্ত ফলই ফুল হইতে সৃষ্ট হয়, ফুল না হইলে ফল জন্মিতে পারে না।"


গ

কিশোরী।—"তবে ডুমুরের ত ফুল হয় না?"

নবীন বাবু।—কে বলিল ডুমুরের ফুল হয় না? অবোধ স্ত্রীলোকেরা ও মূর্খ লোকেরাই ডুমুরের বড় বড় ও স্পষ্ট ফুল না দেখিয়া ঐরূপ কহে। কিন্তু বাস্তবিক ডুমুরের অসংখ্য ফুল হয়। বুঝাইয়া দি শুন। গাছে যে ফুল ধরে তাহা নানারূপে অবস্থিত হয়। গোলাপ, মল্লিকা,

জবা প্রভৃতি বৃক্ষে একটী বৃন্তে (বোঁটায়) একটীর অধিক ফুল হয় না। অনেক বৃক্ষেই কিন্তু ফুল সকল গুচ্ছ বাঁধিয়া এক বোঁটায় অনেক ফুল ধরে, যেমন আম, জাম, নারিকেল, তাল, শুপারি, কলা প্রভৃতি। একটী বৃন্তে অনেক ফুল গোছা বাঁধিয়া থাকে, তাহার আবার নানা প্রকার ভেদ আছে। নারিকেল প্রভৃতির ফুল বোঁটাটীর গায়ে সংলগ্ন হইয়া থাকে; আম্র প্রভৃতি বৃক্ষের ফুলসকল আর এক রকমে ধরে;—সেইরূপ গাঁদা, রাধাপদ্ম প্রভৃতি কয়েক জাতীয় ফুল আছে তাহারা সহসা দেখিতে একটী মাত্র ফুল বোধ হয়, কিন্তু বিশেষ করিয়া দেখিলে জানা যায় যে তাহারা একটী পুষ্প নহে। অসংখ্য ফুল সকলে গুচ্ছ। গাঁদার যাহাকে এক একটী পাপড়ী বোধ হয়, তাহারা প্রত্যেকেই এক একটী স্বতন্ত্র পুষ্প, (চ চিহ্নিত চিত্র দেখ) একমাত্র বোঁটায় আবদ্ধ। বেশ মন দিয়া শুন। গাঁদা একটী ফুল নয় বুঝিলে, সেইরূপ অন্যান্য কয়েক জাতীয় পুষ্প আছে তাহাদের বৃন্তের অবস্থার এত পরিবর্তন হইয়া গিয়াছে যে তাহাদিগকে আদৌ ফুল বলিয়াই চিনা যায় না। গাঁদা ফুলের বোঁটা নীচে থাকে, খুব মোটা হইয়া ফুলিয়া উঠে, তাহার উপর হইতে সব ফুল বাহির হয়। অন্যান্য বৃক্ষের পুষ্পগুচ্ছের নিয়ম ভিন্ন রূপ। যথা কদম্ব পুষ্পের বোঁটা খুব ফুলিয়া গোল ভাঁটার মত হয় ও তাহার চারিদিকে গোলাকারে ফুল ধরে। কাঁঠালের বোঁটা ফুলিয়া ও লম্বা হইয়া তাহার "ভোঁতাটা" হয়। ইহারই চারিদিকে ফুল ধরে। হয়ত তোমরা আশ্চর্য হইতেছ, কচি কাঁঠাল যাহাকে বল, তাহা ফুল!! তোমরা বরং পরীক্ষা করিয়া দেখিও, কচি কাঁঠাল হস্তে রগ্‌ড়িয়া কেমন সুন্দর গন্ধ দেখিতে পাইবে। সেইরূপ আর এক


চ



ছ


জ

জাতীয় আশ্চর্য জনক পুষ্পগুচ্ছ আছে তাহা বড় চমৎকার। ইহার বোঁটাটীর চারিদিকে বৃদ্ধি পাইয়া ফুলগুলিকে একেবারে ঢাকিয়া ফেলে, এইরূপে গোল পানা বোঁটাটীর ভিতরে অসংখ্য ফুল থাকিয়া যায়, এই গোল বোঁটাটী বাহির হইতে দেখিতে ঠিক ফলের মত। কিন্তু বাস্তবিক ইহা অগণ্য ফুলের সাধারণ বোঁটা!! কি চমৎকার! অশ্বত্থ, বট প্রভৃতি বৃক্ষের ফুল এই জাতীয়; বাহিরে কিছুই নাই, ঠিক যেন একটী ফল। চিরিয়া দেখিলেই ভিতরে অসংখ্য ক্ষুদ্র ক্ষুদ্র ফুল দেখা যায়। এই সকল ফুলের পূর্বমত অঙ্গ সকলও আছে, কিন্তু অণুবীক্ষণের সহায়তা ব্যতীত স্পষ্ট দেখা যায় না (উপরে ছ ও জ চিহ্নিত চিত্র দেখ)। এখন বুঝিলে ডুমুরের ফুল হয়

কি রূপে। পরমেশ্বরের যে কি প্রগাঢ় জ্ঞান, কি অশেষ কৌশল, কি অপূর্ব বিচিত্রতা, কি অপার মহিমা তাহার ঈয়ত্ত্বা নাই!!

এইরূপে ফুল হইতে ফলের উৎপত্তি হয়। এই ফলই বৃক্ষাদির ডিম্বের তুল্য। ডিম্বের মধ্যে যেমন ভাবী জীবের বীজ অবস্থিতি করে, তেমনি ফলের ভিতরও ভাবী বৃক্ষাদির উৎপত্তির নিদান স্বরূপ বীজ থাকে। ডিম্বের ভিতরে যেমন ঐ বীজের পোষণোপযোগী পদার্থ সকল থাকে, এই ফলের ভিতরস্থ সেই সূক্ষ্ম বীজটীর পোষণ ও বর্ধনের জন্যও উপযুক্ত সামগ্রী আছে। নারিকেলের ভিতর বীজটী অতি সূক্ষ্ম, কিন্তু উহার পুষ্টিকর পদার্থ যে কত তাহা কাহারও অবিদিত নাই। যে জল উহার মধ্যে থাকে তাহা ক্রমে ক্রমে কমিয়া আসে এবং উহার বীজ ঐ জলের সারভাগ গ্রহণ করে ও জলীয় অংশ শুকাইয়া যায়, ক্রমে শাঁস বর্ধিত হয়, অবশেষে ঐ শাঁসও বীজের বর্ধনের জন্য ক্ষয় প্রাপ্ত হইতে থাকে। এদিকে বীজটী ক্রমে বর্ধিত হইয়া নারিকেলের মধ্যস্থ শূন্য স্থানটী সমুদায় অধিকার করিতে থাকে, তাহাকে আমরা সচরাচর "ফোঁপল" বলিয়া থাকি। শেষে নারিকেলের বোঁটার দিক ফুঁড়িয়া বীজের অঙ্কুর বাহির হয়, ও একটী নূতন নারিকেল গাছ প্রস্তুত হয়!! সেই রূপে একটী ছোলা ভিজা মাটীতে ফেলিয়া রাখিলে উহার উপরিস্থ খোসা ফুঁড়িয়া অঙ্কুর বাহির হয়, ও আস্তে আস্তে বীজদল দুটী ভিন্ন করিলে তন্মধ্যে ঐ অঙ্কুরের পত্র প্রভৃতি দেখা যায় (ঝ চিহ্নিত চিত্র দেখ)। সেই রূপ তেঁতুলের বীচি মাটীতে পড়িলে প্রথমে খোসা ফাটিয়া দুটী বীজদল (ঞ চিত্র দেখ) বাহির হয়," তৎপরে তাহাদের মধ্য দিয়া উহার পত্রাদি উপরে উঠে ও শিকড় নীচে চলিয়া যায়। অঙ্কুরটীর বৃদ্ধির সঙ্গে সঙ্গে বীজদল দুটীও উচ্চে উঠে ও পরিষ্কার দেখা যায়। তাহার পরে ক্রমে নূতন হরিদ্বর্ণ পত্র বাহির হয়। এই রূপে অবশেষে প্রকাণ্ড বৃক্ষ হইয়া উঠে। তাহাতে আবার প্রতি বৎসর অগণিত ফুল হয়। ঐ ফুলে ফল জন্মে, এই ফলগুলির কতক মনুষ্য ও অন্যান্য জীবগণ আহার করে ; তাহাদের বীজ মৃত্তিকায় পড়িয়া আবার অগণিত বৃক্ষের সৃষ্টি হয়। এই রূপে বৃক্ষ লতাদির বংশবৃদ্ধি অতি আশ্চর্য কৌশলে চিরকাল নিষ্পন্ন হইয়া থাকে।"


ঝ



ঞ

"এ সম্বন্ধে আরও অনেক কথা আছে পরে বলিব। আজ রাত্রি হইয়াছে, চল বাড়ী যাই।" এই বলিয়া নবীন বাবু গাত্রোত্থান করিলেন। তাঁহার সঙ্গে বালকগণ অনেক নূতন বিষয় শিক্ষা করিয়া চিন্তা করিতে করিতে বাটী গমন করিলেন।

## ৫


একদিন সন্ধ্যাকালে কিশোরী অন্যান্য বালকগণকে লইয়া উদ্যানে নানা জাতীয় ফুল কাটিয়া পরীক্ষা করিয়া দেখিতেছিল, এমন সময়ে নবীন বাবু তথায় উপস্থিত হইয়া তাহাদের শিক্ষার আন্তরিক যত্ন দেখিয়া পরম আনন্দ করিতে লাগিলেন। কিশোরীর প্রতি সর্বাপেক্ষা সন্তুষ্ট হইয়া বলিলেন :—"জ্ঞান লাভের এই-ই প্রকৃত পথ, সংসারে সুখী হইবার এই-ই প্রধান উপায়। প্রত্যেক বালক বালিকা যদি শুদ্ধ ক্লাশের পাঠ্য ২।১ খানি পুস্তক পাঠ হইলেই নিশ্চিন্ত না হইয়া এইরূপে প্রকৃতির শোভা

দর্শনে অশেষ জ্ঞান ও শিক্ষা লাভ করিতে জানিত তাহা হইলে আর তাহারা বৃথা আমোদে সময় নষ্ট বা জীবনে মূর্খ, অজ্ঞান ও অসুখী হইয়া কালাতিপাত করিত না। যে সময় তাহারা অনর্থক নষ্ট করে তাহার কিছু অংশও যদি সৎজ্ঞান ও সৎশিক্ষায় ব্যয় করিতে পারে তাহা হইলেই যথেষ্ট হয়।"

কিশোরীর :—"দাদা মহাশয়! সকল বালকের দোষ নহে। তাহারা ত আর শিখাইবার লোক না পাইলে এ প্রকারে জ্ঞান লাভে সমর্থ হয় না। ইতিপূর্বে আমরাও ত সেইরূপ ছিলাম; এ প্রকার শিক্ষা করিতে যে কত আমোদ তাহা যে অবধি বুঝিয়াছি সেই অবধিই এই আমাদের খেলা, এই আমাদের সুখ হইয়া দাঁড়াইয়াছে। যদি সকল বালক একবার বুঝিতে পারে তাহা হইলে আর তাহারা বৃথা সময় নষ্ট করিবে না।" আমরা সখার পাঠক পাঠিকা মাত্রকেই অনুরোধ করি তাঁহারা যেন প্রত্যেকেই কিশোরীর মত সুবোধ হইয়া বহুবিধ জ্ঞানলাভে সুশিক্ষিত হইবার জন্য কোন জ্ঞানী আত্মীয়ের সাহায্য লন।

অমূল্য :—"দাদা মহাশয়! সেদিন যে বলিয়াছিলেন উদ্ভিদ সম্বন্ধে আরও অনেক কথা আছে, কি কথা বলুন না! সামান্য গাছ পালার মধ্যে যে এত কৌশল তাহা কখন জানিতাম না। আরও কি, সমস্ত শুনিতে ইচ্ছা হইতেছে।" নবীন বাবু বড় সন্তুষ্ট হইয়া বলিলেন, "সে দিনকার কথাগুলি সকলে মন দিয়া শুনিয়াছ ও বুঝিয়াছ? (সকলেই 'হ্যাঁ উত্তম বুঝিয়াছি।') তাহা হইলে আর উদ্ভিদ যে কেবল অপদার্থ তাহা বোধ হয় তোমাদের মনে হইবে না। কিন্তু এ বিষয়ে আরও বিশেষ কথা আছে। যে সকল উদ্ভিদের কথা সে দিন বলিয়াছি তাহাদের সকলেরই ফুল হয় ও ফল হয়। সচরাচর যে সমস্ত বৃক্ষ লতাদি "গাছ" বলিয়া পরিচিত তাহারা সকলেই প্রায় এই জাতীয়, ইহাদের পুষ্প হয় বলিয়া ইহাদিগকে 'সপুষ্পক' উদ্ভিদ বলা যায়। আর কয়েক প্রকার উদ্ভিদ আছে তাহাদের ফুল হয় না (অপুষ্পক)। ইহারা প্রায়ই নিতান্ত ছোট, কিন্তু এই জাতীয় উদ্ভিদই পৃথিবীর অধিকাংশ অধিকার করিয়া আছে। তোমরা ইহাদের বৃত্তান্ত শুনিয়া আশ্চর্য হইবে, ঈশ্বরের অপার ক্ষমতা বুঝিয়া তাঁহাকে অগণ্য ধন্যবাদ দিবে।



ঐ যে দেয়ালের গায়ে কেমন সুন্দর একটী ছোট গাছ হইয়াছে উহা এই অপুষ্পক জাতীয় উদ্ভিদ। এই জাতীয় গাছেরা প্রায়ই শীতপ্রধান দেশে জন্মে, হিমালয় পর্বতের কোলে দার্জিলিঙে এই জাতীয় উদ্ভিদের অভাব নাই। ইহাদের প্রধান লক্ষণ পাতার অগ্রভাগ শুঁড়ের মত ঘোরান (চিত্র দেখ)। পুষ্করিণীর শুষুণীশাক এই জাতীয় উদ্ভিদ। ইহারা সচরাচর জলনির্গমনের নল বা নরদমার নিম্নে প্রচীরের গায়ে জন্মে। ইহাদের পাতার নীচের পিঠে কাল কাল বিন্দু বিন্দু এক রকম দাগ দেখা যায়, এইগুলির মধ্যে একপ্রকার অতি সূক্ষ্ম চূর্ণ থাকে, তাহাই ইহাদের বীজের কার্য করে। পাতা শুকাইয়া গেলে এই গুঁড়া মাটীতে পড়ে ও বর্ষার জল পাইলে ক্রমে ক্রমে উদ্ভিদ জন্মায়।

তদ্ভিন্ন জলে যে অসংখ্য শৈবাল (শেওলা) জন্মে সে সমস্তই অপুষ্পক জাতীয় উদ্ভিদ্।

তোমরা জান পৃথিবীর অর্ধেকেরও অনেক অধিক যায়গা জলে আবৃত, এই অপার সাগরের অতল জল এই শৈবাল জাতীয় উদ্ভিদে পরিপূর্ণ। সুতরাং দেখ আমরা যাহাকে বৃক্ষ বলি তাহা অপেক্ষা অনেক গুণ উদ্ভিদ্ জলে থাকে। আরও দেখ আম্র, জাম, কাঁঠাল, নীম প্রভৃতি প্রায় সমুদায় বৃক্ষেরই ছালের উপর এক প্রকার শাদা দাগ দেখা যায়। এখনি যাও দেখিবে গোল গোল দাগ আছে। সেই দাগগুলি বৃক্ষের ছালের অংশ নহে, তাহারা এক জাতীয় উদ্ভিদ্! ইহারাও অপুষ্পক। অণুবীক্ষণ দিয়া দেখিলে যে ইহাদিগকে কি চমৎকার দেখায় তাহা বলা যায় না। যেন অগণিত হীরক, চুণি, পান্না প্রভৃতি মহামূল্য মণি দিয়া গঠিত। এই এক একটী বৃক্ষে এমন কত শত সহস্র "লাইকেন্" আছে তাহার সংখ্যা নাই, তাহাতে আবার জগতে কত বৃক্ষ আছে মনে কর। তাহা হইলে সর্বশুদ্ধ পৃথিবীতে কতই যে এই জাতীয় উদ্ভিদ্ আছে, তাহা কল্পনাতেও ধারণা হয় না!! আর ইহাদের এক একটীতে যে কি অপূর্ব কৌশল, তাহা যখন বড় হইবে তখন বুঝিবে।

ঐ প্রাচীরের গায়ে যে সবুজ বর্ণের মখমলের মত কি সুন্দর ছোট ছোট, খুব ছোট গাছ রহিয়াছে, উহারাও অপুষ্পক জাতীয়। ইহাদেরই সংখ্যা নাই, বর্ষাকালে যেদিকে চাহিবে সেই দিকেই দেখিতে পাওয়া যায়! ইষ্টকের উপরেই অধিক জন্মে, সর্বত্রই আছে। ইহাদের বংশবৃদ্ধি বড় চমৎকার। কিন্তু তোমরা এখন বুঝিতে পারিবে না। তবে এই মাত্র জানিয়া রাখ যে ইহারা যেখানে থাকে ক্রমে ক্রমে প্রকাণ্ড স্থান অধিকার করে, ইহাদের শিকড় হইতেই নূতন নূতন গাছ জন্মে। শীতপ্রধান ও পার্বত্য দেশেই ইহাদের জন্মের বড় সুবিধা, ঐ ঐ স্থানে ইহারা অপর্যাপ্ত পরিমাণে ও সহস্র সহস্র জাতিতে দেখা যায়। ইহাদের সংখ্যা বৃক্ষ লতাদির অপেক্ষা অনেক অধিক।



তৎপরে তোমরা সকলেই কোঁড়ক ও "বেঙের ছাতা" দেখিয়া থাকিবে। (ছবি দেখ) তাহাও এই অপুষ্পক জাতীয় উদ্ভিদ, বেঙের ছাতা নহে। গরিব ভেক ছাতা কোথা পাবে? (সকলে হাস্য করিল) কোঁড়ক উদ্ভিদ্, অন্য কিছুই নহে। তদ্রূপ আরও কত যে ক্ষুদ্র ক্ষুদ্র উদ্ভিদ্ আছে, তাহাদিগকে চিনাই যায় না। আচ্ছা, চুনকাম করা দেয়াল এক বৎসরেই যে কাল দাগে ঢাকিয়া যায় তাহার কারণ কি জান? (সকলে "না") আর কিছুই নহে, বর্ষার জল লাগিয়া উহাতে এক প্রকার অপুষ্পক উদ্ভিদ্ জন্মে তাহাই পরে শুষ্ক হইয়া যায় ঐ রূপ কাল দাগে দেয়াল আচ্ছন্ন হয়—এই মাত্র। বর্ষাতে পথে ঘাটে যে "পেছল" হয়, তাহাও উদ্ভিজ্জ। আর বড় বৃষ্টির পর উঠানে যে এক প্রকার বর্ণহীন জীয়ল আটার ন্যায় পেছল পদার্থ দেখা যায়, তাহাও উদ্ভিজ্জ। এখন তোমরা অবাক হইতেছ,—দুগ্ধ দধি প্রভৃতি খাদ্য দ্রব্য বাসি হইলে তাহাদের উপর শ্বেত বা হরিদ্রা বর্ণের যে ছাতা ধরে, তাহাও উদ্ভিজ্জ। জামা, কাপড় প্রভৃতি অনেক দিন অবধি ঘর্মাক্ত হইলে তাহাতে যে তিলের মত "ম'সে" ধরে তাহাও এক জাতীয় উদ্ভিজ্জ বৈ আর কিছু নহে।

পৃথিবীর এমন স্থান আর নাই যেখানে কোন না কোন জাতীয় উদ্ভিদ্ দেখা যায় না। এমন কি শীতের আবাস ভূমি বরফের অঙ্গেও উদ্ভিদ্ জন্মে। উদ্ভিদ পৃথিবীর কত যে উপকারী তাহার সীমা নাই। যাবতীয় পশু, পক্ষী, মনুষ্যাদি প্রাণী সকলেই উদ্ভিদের উপরে বা উদ্ভিদ্ভোজী জন্তুর উপরে নির্ভর করিয়া জীবন ধারণ করে। উদ্ভিদেরা পৃথিবীর অলঙ্কার ও জীবের জীবন ধারণের উপায়। ইহারা পরম কৌশলী পরমেশ্বরের অত্যাশ্চর্য ও অপার বুদ্ধির পরিচয় দিতেছে। তাই বলি সামান্য তৃণকেও তুচ্ছ জ্ঞান করিও না।" অতঃপর সকলে বাটী গেলেন।

৬



অদ্য বালকেরা সকলে পরামর্শ করিয়া স্থির করিয়াছে দাদা মহাশয়কে একটী প্রশ্ন করিবে।—কতকগুলি বস্তু বেশ শক্ত আর কতকগুলি পাৎলা কেন? নবীন বাবু আসিবামাত্র সকলে প্রণাম করিয়া এক বাক্যে ঐ প্রশ্নটী জিজ্ঞাসা করিল। তিনিও সন্তুষ্ট হইয়া বলিলেন "ক্রমে তোমরা কঠিন বিষয় জিজ্ঞাসা করিতেছ, তা ভাল ; আমিও বুঝাইয়া দিব, কেবল তোমরা খুব মনোযোগ দাও, যেখানে না বুঝিবে অমনি বলিবে। এক মনে শুন। পৃথিবীতে যতগুলি বস্তু আছে সমস্তকেই তিনটী ভাগ করা যায়,—যথা, কঠিন, তরল ও বাষ্পীয়। ধাতু, কাষ্ঠ, পাথর, কাচ, কাগজ, জন্তুদিগের হাড়, প্রভৃতি যে সকল শক্ত জিনিষ দেখা যায় তাহারা 'কঠিন'। দুগ্ধ, জল, তৈল, প্রভৃতি যে সকল দ্রব্যকে আমরা পাৎলা বলি তাহারাই 'তরল'। এবং বায়ু, জলীয় বাষ্প, ধূম প্রভৃতি পদার্থগুলিকে 'বাষ্পীয়' কহে। এই তিন জাতীয় বস্তুর মধ্যে কঠিন দ্রব্য সকলের নির্ধারিত আকৃতি আছে, যেখানেই রাখ ইহাদের সে আকার বদ্লিয়া যায় না। কিন্তু পাৎলা জিনিষের কোন রকম নির্দিষ্ট আকার নাই, যে পাত্রে তাহারা থাকে সেই পাত্রেরই আকার অবলম্বন করে, বুঝিলে? (সকলে "হাঁ")। বাষ্পীয় পদার্থের বিশেষ গুণ এই যে উহারা কোন সীমাবদ্ধ পাত্রে বা স্থানে আবদ্ধ থাকিতে চায় না, কেবল উড়িয়া উড়িয়া ছড়াইয়া বেড়ায়। একটী বাটীতে এক বাটী জল রাখিলে তাহা তেমনি থাকে, কিন্তু এক বাটী ধূম রাখিলে সেরূপ থাকে না ; অমনি উড়িতে আরম্ভ করে ও কয়েক মিনিটের মধ্যেই বাটী বায়ুতে পূর্ণ হইয়া সমস্ত ধূম অদৃশ্য হয়, না? (সকলে "তা জানি")। কঠিন বস্তুকে ভিন্ন আকারের করিতে হইলে, কি বিভাগ করিতে হইলে অনেক বল আবশ্যক ; তরল বস্তুকে বিভাগ করা খুব সহজ, অতি সামান্য বলেই জলীয় পদার্থ সকল ভিন্ন হইয়া পড়ে ; বায়বীয় পদার্থকে বিভাগ করিতে একটুও বল লাগে না, তাহারা আপনারাই সর্ব্বক্ষণ বিভিন্ন হইতে চেষ্টা করিতেছে, বরং তাহাদিগকে একত্র রাখিতেই বলের আবশ্যক। সোডা ওয়াটারের বোতলের ভিতর যে বাষ্প থাকে তাহাকে উহার মধ্যে রাখিবার জন্য একটা খুব মজবুত ছিপি শক্ত তার দিয়া বাঁধিয়া রাখিতে হয়, যাই ঐ তার খোলা যায় অমনি দম্ করিয়া ছিপিটী ছিট্‌কিয়া যায় এবং ঐ গ্যাস বাহির হইতে থাকে, ও তাহার সঙ্গে সঙ্গে কতকটা জলও বাহির হয়। ইহাতেই দেখা যাইতেছে, কতকটা জলীয় পদার্থ একটা পাত্রে রাখিয়া দিলেই ঠিক থাকে ; কিন্তু বাষ্পীয় কোন পদার্থ অধিক পরিমাণে কোন পাত্রে রাখিলে কিছুতেই সেরূপ থাকে না, কেবল বলপূর্ব্বক তাহাকে সেইরূপে রাখিতে হয়। কেমন? (সকলে "সত্যি? তাতো জানিতাম না"।) কোন টেবিলের উপর একটী কঠিন দোয়াত ঠিক বসাইয়া রাখা যায়, কিন্তু

তাহা হইতে খানিকটা কালি ঢালিলে ঐ কালি কখন উঁচু হইয়া দোয়াতের মত থাকে না, উহা গড়াইয়া যাইবে, কিন্তু বাষ্পীয় পদার্থের মত উড়িয়া যাইবে না। কোন কঠিন দ্রব্য ভাঙ্গিয়া তাহা আর যোড়া যায় না, ভাঙ্গা হাঁড়ী যোড়া লাগে না। কিন্তু কোন তরল বস্তুকে যেমন সহজে বিভাগ করা যায় তেমনি সহজেই আবার একত্র করিলেই মিশিয়া যায়। বাষ্পীয় পদার্থ স্বাধীন, স্বেচ্ছামত আপনা আপনিই বিভক্ত হইতেছে, আবার মিশিতেছে, যেখানে ইচ্ছা যাইতেছে, মানুষের কথা শুনে না"। (সকলের হাস্য)।

কিশোরী একটু ব্যস্ত হইয়া বলিল "ও সব জানি। কেন এরূপ হয়, তাহাই বুঝাইয়া দিন না?" নবীন বাবু বলিলেন "তাই বলিব শ্রবণ কর। কোন জিনিষকে ভাগ করিতে করিতে ক্রমে খুব ছোট হইয়া যায়, আরও ভাগ কর, ১০০, ২০০, ২০০০, ২০০০০ ভাগ, আরও আরও এইরূপ করিতে করিতে অবশেষে একটী এমন ছোট বিন্দুবৎ কণা পাওয়া যাইবে যাহা আর ভাগ করা যায় না। (তত ছোট বস্তু দেখাই যায় না, ভাগ করিব কিরূপে?) তবু মনে কর যদি করা সম্ভব হইত, তাহা হইলে সর্বশেষে এ প্রকার বিভাগ করা অসম্ভব এমন একটী কণা পাওয়া যাইত—এইটীর নাম "পরমাণু"। পৃথিবীর যাবতীয় পদার্থ এই ক্ষুদ্র ক্ষুদ্র পরমাণুর দ্বারা প্রস্তুত। কি কঠিন, কি তরল, কি বাষ্পীয়, কি স্বর্ণ, কি লৌহ, কি মৃত্তিকা, কি রক্ত, কি বৃক্ষলতাদি, সমস্ত বস্তুই এ পরমাণুর সমষ্টি মাত্র। কোটী কোটী পরমাণু মিলিত হইয়া এক একটী বালুকাকণা নির্মিত হইয়াছে। কোটী কোটী পরমাণু লইয়া এক একটী জলীয় বাষ্পের কণা হইয়াছে। এইরূপ অসংখ্য অসংখ্য পরমাণু লইয়াই এ বিশ্ব সংসারের সৃষ্টি।"

মন্মথ।—যদি একই পরমাণু দ্বারা সমুদায় বস্তু প্রস্তুত হইয়াছে, তবে ভিন্ন ভিন্ন বস্তু ভিন্ন ভিন্ন প্রকার ইহার কারণ কি?"

অমূল্য।—তবে একটী বা শক্ত কেন, আর একটী নরম কেন?

নবীন বাবু।—এই পরমাণুগুলির একটী প্রধান গুণ এই যে ইহারা পরস্পরকে আপনার দিকে টানে। প্রত্যেক পরমাণু অপর সকলগুলিকেই নিজের দিকে টানে, তবে স্থান ও অবস্থাভেদে সকল পরমাণুর টানের জোর সমান নহে। কিন্তু এমন একটীও নাই যে এই "আকর্ষণের" অধীন নয়। চারিদিকে আমরা যে সকল বস্তু দেখিতে পাই সে সমস্ত এই "আকর্ষণ"-এর বলেই বর্তমান আছে। যে দ্রব্য কেন হউক না, এ আকর্ষণ না থাকিলে থাকিত না। ক্রমে যখন বড় হইবে এই আকর্ষণ শক্তির যে কত ক্ষমতা, ইহা দ্বারা যে পৃথিবীর কত কার্য সম্পন্ন হইতেছে তাহা বুঝিতে পারিয়া অবাক্ হইবে। একটা ঢিল উপরে ছুড়িয়া দিলে, ছুড়িবার বল যতক্ষণ রহিল, উহা ততক্ষণ ঊর্ধ্বে উঠিল, তৎপরেই মাটীতে পড়িবে কেন? (সকলে : "মাটী বুঝি উহাকে টানে?") ঠিক বলিয়াছ। এই পৃথিবী অতি প্রকাণ্ড, ইহাতে অসংখ্য পরমাণু আছে, সুতরাং পৃথিবীতে যত বস্তু আছে তাহাদের সকলের অপেক্ষা পৃথিবীর নিজের আকর্ষণ শক্তি বেশী। মনে কর তোমার দলে ১০ জন লোক, আমার দলে ১০০ জন, কিশোরীর দলে হাজার জন। তাহলে কার বেশী জোর হবে? (সকলে :—"কিশোরীরই"। তেমনি পৃথিবীতে সর্বাপেক্ষা অধিক সংখ্যক পরমাণু আছে বলিয়া অন্য সমস্ত দ্রব্য অপেক্ষা ইহার টানিবার ক্ষমতা বেশী। এই জন্যই সব জিনিষ পৃথিবীতে আছে, এজন্যই ফলগুলি পাকিলে মাটীতে পড়িয়া যায়। এজন্যই লৌহের দ্রব্য ভারী বোধ হয়, কেন না তাহাকে হাতে লইলেই পৃথিবী টানিতে থাকে, সেই টান ভার বলিয়া বোধ হয়। বুঝিলে?

কিশোরী—যেমন একটা জিনিষের একদিকে আমি আর একদিকে আর কেহ টানিলে আমার হাতে জোর লাগে, ঠিক তেমনি, আমি ধরিয়া আছি পৃথিবী নীচে হইতে টানিতেছে এজন্য ভারী হয়, এই ত?

নবীন বাবু সন্তুষ্ট হইয়া বলিলেন—"হাঁ ঠিক বুঝিয়াছ, তাই বটে। শুধু লৌহের দ্রব্য কেন, পৃথিবীতে যত বস্তু আছে সমস্তই এই আকর্ষণের বশ। ইহাকে পৃথিবীর মাধ্যাকর্ষণ কহে। তদ্ভিন্ন প্রত্যেক বস্তুর নিজের পরমাণুগুলির যে পরস্পর আকর্ষণ আছে তাহার কাজ ঐ পরমাণুগুলিকে একত্র রাখিবার চেষ্টা করা। এই আকর্ষণকে আণবিক আকর্ষণ বলে। এটী থাকাতেই আমরা প্রত্যেক বস্তুর আকার দেখিতে পাই, নতুবা কেবল রাশি রাশি পরমাণু পৃথিবীময় ছড়ান দেখিতাম। সুন্দর বৃক্ষলতা, চমৎকার সুবর্ণালঙ্কার, পরম শোভাময় কাচের বাসন, বৃহৎ অট্টালিকা, প্রকাণ্ড পর্বত, কোন বস্তুই থাকিত না। ঐ পরমাণুগুলিকে একত্র করিয়া রাখিবার ক্ষমতা মাধ্যাকর্ষণের নাই, ইহা বরং উহাদিগকে টানিয়া আলাদা করিতে চায়, কঠিন বস্তুর আণবিক আকর্ষণ অধিক বলিয়াই পারে না। এখন বেশ বুঝিলে প্রত্যেক পরমাণুর উপর দুইটী শক্তি কার্য করিতেছে ; একটী তাহার নিকটবর্তী পরমাণুগুলির সঙ্গে তাহাকে মিশাইতে চায়, আর একটী তাহাকে তাহাদের নিকট হইতে ভিন্ন করিয়া পৃথিবীর দিকে ফেলিয়া দিতে চায়। এখন সহজেই বুঝিতে পারিবে, যে শক্তিটী অধিক বলবান হইবে তাহারই দিকে সেই পরমাণুটী যাইবে। যদি মাধ্যাকর্ষণ শক্তির বল আণবিক আকর্ষণ অপেক্ষা অধিক না হয় তাহা হইলে পৃথিবী আর তাহাকে ভিন্ন করিতে পারিল না ; কেমন? (সকলে "হাঁ তা ত হবেই") সুতরাং তাহার যেমন আকার তেমনি থাকিয়া গেল। এইরূপ পদার্থকেই 'কঠিন' বলে। আবার যে বস্তুতে আণবিক আকর্ষণ অপেক্ষা মাধ্যাকর্ষণের শক্তি অধিক, সে বস্তুর পরমাণুদিগকে পৃথিবী টানিয়া আলাদা করিয়া ফেলে, সব পরমাণু গড়াইয়া, আল্‌গা হইয়া, মাটীতে ছড়াইয়া পড়ে। ইহাদিগকেই 'তরল' বা পাৎলা বলে। ইহাদের নিজেদের ভিতরে তেমন আঁট্ নাই, অথচ শত্রু পৃথিবী সর্বদাই ইহাদিগকে ছাড়াইবার চেষ্টা করিতেছে, কাজেই ইহারা আর ঠিক থাকিতে পারে না। এইরূপে আমরা বেশ বুঝিলাম, কি প্রকার বস্তু কঠিন ও কি প্রকার দ্রব্য তরল। যাহার আণবিক আকর্ষণ পৃথিবীর মাধ্যাকর্ষণের অপেক্ষা অধিক বলবান তাহার পরমাণুরা পৃথিবীকে যেন বলে 'তুমি টান না, তোমার চেয়ে আমাদের মিল বেশী, আমরা কখন আলাদা হব না।' এই সকল দ্রব্যই 'কঠিন' হয়। তাহাদের মধ্যে এমনি 'ভাব' যে পৃথিবীর মত প্রকাণ্ড জিনিষও তাহাদের মধ্যে 'আড়ী' করাইতে পারে না। (সকলে হাসিল ও বলিল "বেশ বুঝিয়াছি।") আর যে সকল জিনিষের পরমাণুদের আকর্ষণ অপেক্ষা পৃথিবীর আকর্ষণ-শক্তি বেশী, পৃথিবী তাহাদিগকে বলে—'কেমন জব্দ, এখন আয়, সব ছাড়িয়া পড়্।' ইহারাই পাৎলা ইহাদের এইরূপ অসহায় অবস্থা বলিয়াই আমরা ঘটী, বাটী, হাঁড়ী, খোরা প্রভৃতি পাত্রে ইহাদিগকে রাখি, তাহা হইলে আর ইহারা ছড়াইতে পারে না, কঠিন পদার্থের মত ইহাদিগকে রেকাবীতে কিম্বা টেবিলে রাখিবার যো নাই।

"কঠিন ও তরল দুই প্রকার দ্রব্য কি রূপে হয় তাহা বুঝিলে ; এই বার বাষ্পীয় দ্রব্যের কারণ বলিব শ্রবণ কর। বাষ্পীয় পদার্থেরও পরমাণুকে পৃথিবী আকর্ষণ করে, কিন্তু তাহাদের আর একটী গুণ আছে, তাহাদের পরমাণুগুলিতে আর একটী শক্তি কার্য করিতেছে, সে শক্তিটী বড় প্রবল। উহার বল এত অধিক যে আণবিক ও পৃথিবীর আকর্ষণ দুটী শক্তিও

তাহার সমকক্ষ হইতে পারে না। পৃথিবী সমস্ত বলে ইহাকে টানিতেছে তথাপি উহা মাটীতে কঠিন ও তরল দ্রব্যের মত পড়িয়া থাকে না। এই তৃতীয় শক্তির নাম—'আণবিক বিয়োজন'। ইহার কার্য কেবল প্রত্যেক পরমাণুকে অন্য সকল পরমাণু হইতে দূরে ব্যাপ্ত করা। ইহা যেন পরমাণুদের মধ্যে গৃহবিচ্ছেদ ঘটাইবার জন্যই আছে। যাহাতে এক একটী অণু অন্য সকল হইতে বিচ্ছিন্ন হইয়া স্বতন্ত্র হয়, ইহাই এই বিয়োজন শক্তির উদ্দেশ্য। এই জন্যই, কি আণবিক আকর্ষণ, কি মাধ্যাকর্ষণ, ইহার কাছে কাহারও বল খাটে না। এজন্যই বায়ু, বাষ্প প্রভৃতি পদার্থ সকল স্বাধীনভাবে আকাশে বেড়ায়, কোন সীমাবদ্ধ পাত্রে আবদ্ধ থাকিতে চায় না। বিস্তীর্ণ আকাশই ইহাদের গৃহ। পুষ্করিণী, নদী, হ্রদ, সমুদ্র প্রভৃতি হইতে জল বাষ্প হইয়া এই নিমিত্তই আকাশে উঠে এবং সেখানে মেঘরূপে ইতস্ততঃ বিচরণ করে।

"এখন বোধ করি বুঝিলে কি প্রকারে পরমাণুগুলির অবস্থাভেদে পদার্থ সকল কঠিন, তরল ও বাষ্পীয় তিন প্রকারে বিভক্ত। পৃথিবীর সমস্ত বস্তুই এই তিন অবস্থার একটী না একটীতে দেখা যায়। হয় কঠিন, না হয় পাৎলা, নয়ত বাষ্পীয়। এ সম্বন্ধে আর একটী কথা বলিয়া আজ বাড়ী যাইব। কঠিন দ্রব্যও তরল করা যায় ও বাষ্পীয় করা যাইতে পারে। তরল বা বাষ্পীয় দ্রব্যকেও কঠিন করা যায়।" অমূল্য।—"কেন যাবে না? বাতী, গালা প্রভৃতি কত কঠিন পদার্থ আগুণে দিলেই গলিয়া পাৎলা হয়। আবার দুধ, মালাই, লেবুর রস প্রভৃতি সব ঠাণ্ডা করিয়া কুল্পী তৈয়ার করে, তখন ঐ পাৎলা জিনিষগুলি ত জমিয়া কঠিন হয়।"

বিনয়।—আর বরফ? বরফ ত জল জমিয়াই হয়।

নবীন বাবু বড় সুখী হইয়া বলিলেন "ঠিক। উত্তাপদ্বারা কঠিন দ্রব্য তরল হয়, এবং তরল দ্রব্য বাষ্পীয় হয়। তোমরা সকলে জান স্বর্ণ, রৌপ্য প্রভৃতি ধাতু আগুণে দিলেই গলিয়া যায়। আরও জান রৌদ্রে জল গরম হইয়া বাষ্প হয়, ও কড়ায় দুধ জ্বাল দিবার সময়ে কড়া হইতে বাষ্প উঠে। সুতরাং দেখা যাইতেছে যে উত্তাপ তরল বস্তুকে বাষ্পীয় করে ও কঠিন দ্রব্যকে তরল করিয়া দেয়। ইহার কারণ এই যে—উত্তাপের একটী বিশেষ গুণ—উহা দ্রব্য মাত্রেরই আণবিক আকর্ষণ হ্রাস করিতে থাকে, সুতরাং অল্পক্ষণ মধ্যেই কঠিন স্বর্ণ রৌপ্যাদি পদার্থ উত্তপ্ত হইলে প্রথমে কোমল ও পরে তরল হয়। আরও উত্তাপ দিলে অবশেষে উহাদের আণবিক আকর্ষণ একবারে বিনষ্ট হয়, এবং বিয়োজন বর্ধিত হইয়া তাহাদিগকে বাষ্প করিয়া দেয়। উত্তপ্ত হইলে এইরূপ যেমন পরমাণুর আকর্ষণ হ্রাস হয়, শীতল হইলে তদ্রূপ উহা বর্ধিত হয়, এবং তজ্জন্য শীতে বাষ্প ঘন হইয়া তরল হয় এবং আরও শৈত্য পাইলেই তরল পদার্থ সকল জমিয়া কঠিন হইয়া যায়। এই কারণেই জলের বাষ্প জমিয়া জল হয়, এইজন্য শ্লেটে হাই দিলে মুখের জলীয় বাষ্প সকল প্রশ্বাসের সঙ্গে আসিয়া শীতল শ্লেটে লাগিয়া জমিয়া যায় ও জল কণারূপে দেখা যায়। এই জন্যই একটা গ্লাসে বরফ রাখিলে, ঐ ঠাণ্ডা গ্লাসের গায়ে লাগিয়া বায়ুর অদৃশ্য জলীয় বাষ্প সকল জমিয়া যায় ও গ্লাস ঘামে বলিয়া বোধ হয়। এই জন্যই আবার দুধ, মালাই, লেবুরস, আনারসের জল প্রভৃতি তরল পদার্থ সকল বরফের মধ্যে রাখিয়া জমাইয়া বরফ করে ও কুল্পী করিয়া ফেরিওয়ালারা বিক্রয় করে। এই জন্যই বৃষ্টির ফোঁটা জমিয়া গিয়া শিলাবৃষ্টি হয়। এই জন্য শীত-প্রধান দেশে জল জমিয়া বরফাকারে কঠিন হয়।"

কিশোরী।—শক্ত নরম জিনিষের বিষয় জিজ্ঞাসা করিয়া আজ আমরা কত নূতন কথা

শিখিলাম। পরমাণু, আণবিক আকর্ষণ, আণবিক বিয়োজন, পৃথিবীর মাধ্যাকর্ষণ—কত শিখিলাম। দেখ ভাই, যখন 'সখা'তে এ বিষয় লেখা হবে তখন এই সকল কথা আবার অনেক বার পড়িব, না হইলে মনে থাকিবে না, আর এ শিক্ষার কোন ফলই হইবে না," তৎপরে হৃষ্টমনে সকলে বাড়ী গেলেন।

৭



দ্য নবীন বাবু তাঁহার বালক সেনা সঙ্গে করিয়া মাঠে বেড়াইতে চলিয়াছেন ; কিশোরী মন্মথ, অমূল্য, চন্দ্রনাথ, বিনয়, নগেন, দেবেন্দ্র, নলিন প্রভৃতি বালকগণ মহা আহ্লাদে প্রফুল্ল হইয়া হাতধরাধরি করিয়া যাইতেছে। দেখিতে কত সুন্দর। সকলেরই পরিষ্কার পরিচ্ছন্ন কাপড় পরা কাহারও বনাতের ডবল্‌ব্রেষ্ট্‌ কোট, কেহ বা কোট র‍্যাপার গায়, কাহারও শালের রুমাল, সকলে হৃষ্ট পুষ্ট ও সুশ্রী। প্রতিদিন প্রাতে ও সন্ধ্যাকালে ভ্রমণ ও শ্রম করিয়া এবং সৎ বিষয়ের আলোচনাতে ও সৎসঙ্গে সকলেই সৎচরিত্র ও সুস্থ শরীর লইয়া কেমন এক অপূর্ব সৌন্দর্যে যেন পথ আলো করিয়া চলিয়াছে। এতগুলি ছোট বালক তাঁহাকে প্রাণের সহিত ভালবাসে ও ভক্তি করে, ও তাহারা সকলেই তাঁহার উপদেশে সুশিক্ষিত ও সচ্চরিত্র হইতেছে, ইহা ভাবিয়া আজ নবীন বাবুর বড়ই আনন্দ হইতেছে ; সেই আহ্লাদ তাঁহার চক্ষু ও মুখে যেন মাখান রহিয়াছে। তিনি যতবার তাহাদের দিকে দেখিতেছেন, যতবার তাহাদের সরল ভাব ও সুহাস্য বদন, উৎসাহের চলন ও উৎসুক কথোপকথনের বিষয় মনে মনে আলোচনা করিতেছেন. ততই আনন্দে তাঁহার বক্ষঃস্থল যেন বাড়িয়া উঠিতেছে। আজ কোন্‌ বিষয়ে কথা বার্তা হইবে তাই লইয়া বড় তর্ক হইতেছে ; কেহ বলিতেছেন "আজ মাধ্যাকর্ষণটা ভাল করিয়া বুঝিব।" কেহ বা আজ গঙ্গার-কথা তুলিবে বলিতেছে, কেহ ঈশ্বরের কথা জিজ্ঞাসা করিবে বলিতেছে। এইরূপে সকলে ভিন্ন ভিন্ন মত দিতেছে শেষে স্থির হইল—"দাদা মশাই যা ভাল বিবেচনা করেন তাই হবে।" নলিন বাবু চিরকালই সমান চঞ্চল। হঠাৎ পথে একটা দড়ি দেখিয়া সেটা লইলেন ও তথায় বসিয়া তাহার একদিকে একটী ইষ্টক খণ্ড (ঢিল) বাঁধিলেন। আর সকলে অনেক দূর গেল, তাঁহাকে ডাকিতে লাগিল,—

মহা কাজে ব্যস্ত, ভ্রূক্ষেপই নাই। পরে যখন মনের মত হইল, তখন "হু উ—উ—উ" করিয়া একটা শব্দ করিতে করিতে দড়ির অপর দিকে ধরিয়া ঘুরাইতে ঘুরাইতে একছুট। দড়িটা "বোঁ বোঁ" শব্দে ঘুরিতে লাগিল। ক্রমে সকলে মাঠে পঁহুছিলেন। একটী উচ্চ স্থানে অর্ধচন্দ্রাকৃতি করিয়া সকলে নবীন বাবুকে ঘেরিয়া বসিলেন। নলিনের ইচ্ছা যে সেখান হইতে উঠিয়া গিয়া সেই ঢিলটী ঘোরায়। তাহা দেখিয়া নবীন বাবু বলিলেন "ভাল নলিন তুমি যে ওটা ঘোরাচ্ছ, বল দেখি ঢিলটী অমন ঘুরিতেছে কেন?" নলু বাবু মহা খুসী "ঘুরছে কেন বল্‌ব? আচ্ছা, এই দেখ। এই,—এই একদিকে ধর্‌লাম, আর এই জোর দিলাম, আর, অমনি ঘুর্‌তে লাগল। এ আর আশ্চর্য কি?" নলিন আবার ঘুরাইতে লাগিল।

তখন নবীন বাবু আর সকলের দিকে তাকাইয়া বলিলেন "নলিন ত পারিবেই না, তোমরা কে পার বল দেখি?" বিনয় বলিল "পৃথিবী আকর্ষণ করিতেছে বলিয়া"; মন্মথ বলিল "তা নয়, দড়িতে বাঁধা আছে বলিয়া।" কিশোরী বলিল।—"দুইই ঠিক, পৃথিবীও টানিতেছে,

দড়িতেও বাঁধা আছে, দুদিক হইতেই টান পড়িতেছে এই জন্য ঘুরিতেছে।" নবীন বাবু সন্তুষ্ট হইয়া বলিলেন—"বেশ বলিয়াছ ; কেবল দড়িতে ওরূপে ঘুরিত না, আবার কেবল ঢিলটীও ঘুরিত না, ছুঁড়িয়া দিলে চলিয়া যাইত ; দুটী কারণেই বটে। কিন্তু আর একটু স্পষ্টরূপে বুঝিতে হইবে। মনোযোগ দাও। আজ এই বিষয়েই কথা বলিব।"

"সেদিন বলিয়াছি সমস্ত জগৎ, সমস্ত বিশ্ব-সংসার, কেবলমাত্র সূক্ষ্ম পরমাণুর সমষ্টি। এই পরমাণুপুঞ্জকে একত্র করিয়া রাখিয়াছে কে? (সকলে "আণবিক আকর্ষণ") বেশ। আকর্ষণ কি? এক প্রকার শক্তি। এই আকর্ষণ শক্তি না থাকিলে পৃথিবী, বৃক্ষ, লতা, জীব, জন্তু, আকাশে সূর্য, চন্দ্র, নক্ষত্র কিছুই থাকিত না। কেবল বিন্দু বিন্দু পরমাণু অসীম আকাশমণ্ডল ব্যাপ্ত হইয়া ছড়াইয়া থাকিত। বুঝিলে আকর্ষণ কত প্রয়োজনীয়? এই শক্তি যে কেবল পদার্থ সকলকে নির্দিষ্ট আকারে রাখে, এমন নহে ; এমন স্থান নাই, এমন জীব নাই, যাহা এই মহতী শক্তির অভাবে শূন্য হইয়া না যাইত। আমি যে কথা কহিতেছি, নড়িতেছি, ঐ যে ফড়িংটী উড়িতেছে, সব এই শক্তির গুণে। ক্রমে বুঝিতে পারিবে, এখন প্রথমতঃ একটী কথা কখনও ভুলিও না, যে পরমাণু নির্জীব অচেতন পদার্থ মাত্র। তাহার উপর এই শক্তি যতক্ষণ না কার্য করিবে ততক্ষণ তাহার সাধ্য নাই যে স্থান পরিবর্তন করে। এই যে যুতা রাখিয়াছি যতক্ষণ উহাকে না নাড়িব ততক্ষণ উহা নড়িবে না। এই যে চাদর রহিল, না তুলিলে কখন উহা উঠিবে না।" চন্দ্রনাথ বলিল, "কেন বাতাস এলেই ত উড়ে যাবে?" নবীন বাবু :—"সেও ত বায়ুর শক্তিতে যাবে, আমার হাতের শক্তিতে যাইত, না হইয়া বায়ুর শক্তিতে উড়িল, তথাপি নিজে ত পারিল না। জড় পদার্থের সে ক্ষমতা নাই।" কিশোরী :—"আচ্ছা তবে আমার হাতও ত পরমাণুতে প্রস্তুত, তবে উহা নড়ে কেন?" নবীন বাবু :—"হাত জড় পদার্থ বটে কিন্তু উহার শিরার মধ্যে যে রক্ত আছে তাহা দ্বারা এমন একটা কার্য হইতেছে যে তন্মধ্যে শক্তি সঞ্চিত আছে, তজ্জন্য আমরা ও অন্যান্য জন্তুরা এবং উদ্ভিদেরা জীবিত থাকি। জীবন আর কিছুই নহে কেবল রক্তের এই কার্য করিবার শক্তিটুকু মাত্র ; গলা কাটিলে রক্ত বাহির হইয়া যায় ;আমার এই হাত আর তখন কর্মক্ষম থাকিবে না।

অমূল্য।—রক্তের যে শক্তি আছে, উহা লৌহ বা প্রস্তরের নাই কেন? নবীন বাবু :— ঈশ্বর সৃষ্ট পদার্থের কোন্‌টিতে কোন্ গুণ দিয়াছেন তাহাই যখন আমরা জানিনা, কেন দিয়াছেন বা কেন দেন নাই তাহা আমরা কেমন করিয়া জানিব? লৌহ প্রস্তরাদি বস্তুর মধ্যে এই পরিমাণে শক্তি দিয়াছেন যেন তাহারা জমাট হইয়া থাকিতে পারে, কিন্তু অন্য কোনরূপ চেতনা শক্তি দেন নাই, অগ্নিতে কেমন এক নূতন বিধ শক্তি দিয়াছেন তাহা যাহাতে লাগে তাহাই ভস্ম হইয়া যায়। সেইরূপ বৃক্ষাদিতে কিয়ৎ পরিমাণে বর্ধন শক্তি দিয়া, জন্তুগণকে চলিবার শক্তি দিয়াছেন, এবং সর্বোপরি মানবকে জড় শক্তি ও তদ্ভিন্ন বুদ্ধি ও বিচার শক্তি দিয়া সৃষ্ট পদার্থের শ্রেষ্ঠ করিয়াছেন। কেন করিয়াছেন, একথা জিজ্ঞাসা করা বৃথা ; তাঁহার সীমা অপার, ইচ্ছা ও কৌশল অসীম, তাঁহার বুদ্ধির ইয়ত্তা হয় না। তিনি অনন্ত, তাঁহার সৃষ্টির যেটুকু জানিতে পারা যায়, তাই জানিতে চেষ্টা করি এস।

শক্তি বিনা পরমাণুর সমষ্টি হয়না, শক্তি বিনা পরমাণু সমষ্টির গতিও হয়না। জড়মাত্রেরই সর্বপ্রধান গুণ নিশ্চলতা বা জড়ত্ব। শক্তি ব্যতীত আর কিছুরই সাধ্য নাই যে জড় পদার্থকে নাড়িতে পারে। মনে করিয়া রাখ এইটী জড় বস্তু মাত্রেরই প্রথম গুণ। উহার তদ্রূপ আর

একটী বড় দরকারী গুণ আছে সেটী এই : —কোন বস্তুকে একবার এক দিকে যেই চালাইয়া দিবে, অমনি সেই বস্তু সেই দিকে চলিতে থাকিবে, আর কখনই থামিবেনা, যদি তাহাতে আর কোন শক্তি কার্য না করে। বুঝিতে চেষ্টা কর। এটী একটু কঠিন। কোন পর্বতের উপর একটী পাথরের ঢিল রহিয়াছে, যদি কিছুতে তাহাকে স্থানচ্যুত না করে, তবে চিরকাল সেই-খানে রহিবে, নড়িবেনা (প্রথম গুণ)। কিন্তু একবাব তাহাকে নীচের দিকে ফেলিয়া দাও, তখন পড়িবে ও তাহার গতি আর বন্ধ হইবে না, সে পৃথিবীর আকর্ষণে পড়িতেছে, ক্রমিক পড়িবে, যতক্ষণ না কিছুতে তাহার বেগ বন্ধ করিবে, ততক্ষণ থামিবে না (দ্বিতীয় গুণ)। যেই মাটীতে পড়িবে, অমনি আঘাত পাইয়া থামিয়া যাইবে। বুঝিলে? দেবেন্দ্র : —"আপনি বলিলেন জড় বস্তুকে যেদিকে চালাইবে সেই দিকে চিরকালই চলিবে, তা কৈ হয়? উপরে ঢিল ছুড়িয়া দিলে একটু পরে পড়িয়া যায় কেন?

কিশোরী।—বা বোকা! এই বুঝি শুনিলে : সেই দিকে চিরকাল চলিবে—যদি আর কোন শক্তি না থাকে। তা ওখানে তুমি তাকে উপর দিকে ছুড়িলে আর পৃথিবী যে তাকে নীচে হইতে টানিতেছে, তবেই ত হইল ; তোমার ছোঁড়ার জোর যতক্ষণ ছিল, ততক্ষণ উপর দিকে গিয়া, আবার পৃথিবীর টানে মাটীতে পড়িয়া গেল। না দাদা?

নবীন বাবু।—বাস্তবিক তুমিই বেশ বুঝিতে পার, আর কেহ বোধ হয় তত মন দেয় না। নগেন বলিল "হাঁ তা বৈ কি? আর উনি যে আমাদের চেয়ে কত বড়? তা বুঝি হবে না? তবু আমি কেমন বুঝিতে পারিতেছি।" সকলেই হাসিলেন। নবীন বাবু : —তবেই দেখ, জড় পদার্থের দুটী গুণ, এক আপনা হইতে চলিতে পাবেনা, আর চালাইয়া দিলে না থামাইলে থামে না।—এই কথা বলিতে বলিতে মাঠের অন্য দিকে একটা ভয়ানক গোল উঠিল, বালকগণ এবং নিজে ঠাকুরদাদা সকলেই সেই দিকে ছুটিলেন, কাজেই এইখানে কথা থামিল।

৮


লমালের কারণ আর কিছুই নহে, একটী বেল পড়িয়া একটী ছেলের মাথা ফাঠিয়া গিয়াছে, তাহারই বাপ মা কাঁদিতেছে। বালকেরা সেখানে একটুকু দাঁড়াইয়া নিজের যায়গায় ফিরিয়া আসিল। তখন নবীন বাবু বলিতে লাগিলেন "বোধ হয় তখনকার কথা এর মধ্যেই ভুলে যাও নাই ; জড় বস্তুর যদি দুইটী গুণ অর্থাৎ নিজে চলিতে পারে না এবং একবার চলিলে নিজে থামিতে পারে না, যদি এই দুটী গুণ না থাকিত, তাহা হইলে যে কি হইত তাহা মনেও ধারণা করা যায় না। এখন একটা তীর খুব জোরে ছুড়িয়া দিলেও পৃথিবীর আকর্ষণে ও বায়ুর বাধা লাগিয়া শীঘ্র উহা থামিয়া মাটীতে পড়ে। সকল বিষয়েই ঐরূপ নিয়ম। এখন বুঝিতে পারিবে নলিনের দড়ি বাঁধা ঢিল ঘুরিতেছে কেন? ঢিলটিকে পৃথিবী আকর্ষণ করিতেছে, নলিন কিন্তু উহা ছুড়িয়া ফেলিল, দড়ি না থাকিলে এক দিকে ছুটিয়া গিয়া মাটীতে পড়িত, তা হইল না, দড়ি উহাকে যাইতে দিল না, নলিনের হাতের দিকেই টানিয়া রাখিল ; ঢিলটিও কিন্তু ফি বার বাহিরের দিকে পলাইতে চেষ্টা করিতেছে দড়িও যাইতে দিবে না;—কাজেই বেচারা মহা বিপদে পড়িয়া ঘুরিতেছে। যেমন একটা ঘোড়াকে দড়িতে বাঁধিয়া চাবুক মারিলে সে পালাইতে চায় কিন্তু না পারিয়া কেবল চারি দিকে গোল হইয়া ঘোরে এও সেইরূপ। কেমন, সকলে বুঝিয়াছ কি? (সকলে "হাঁ")

"এইবার এই সহজ কথাটী হইতে আজ একটী বড় কথা বুঝাইয়া দিব। আচ্ছা আগে বল দেখি পৃথিবী যে রহিয়াছে, কিসের উপর?" নলু বাবু।—"আমি জানি। এই, বাসুকী এক হাজার ফণা দিয়ে মাথায় করিয়া আছেন।" সকলে।—"হাঁ, আমরাও তাই জানি" বিনয়।—"আমার কিন্তু সে সব বিশ্বাস হয় না।" কিশোরী।—"আমারও হয় না। আমি এক-দিন আপনাকে এই কথা জিজ্ঞাসা করিব মনে করিয়াছিলাম।" নবীনবাবু হাসিয়া বলিলেন।— "এই সহজ কথাটী বুঝিতে পারিলে না? ভাল বাসুকী যদি এত বড় প্রকাণ্ড পৃথিবী মাথায় করিয়া আছে তবে সে বাসুকীর খুব ক্ষমতা সন্দেহ নাই। বেশ, কিন্তু তাহাকে কে মাথায় কোরে আছে? সে কোথায় আছে, কিসের উপর?" সকলেই মুখ দেখাদেখি করিয়া লজ্জিত হইল। বিনয় ও কিশোরী হাসিতে লাগিল। নলিন একটু অপ্রতিভ হইয়া বলিল "তা আমি অতো জানি না, ছোট পিসী আমায় যেমন বলিয়া দিয়াছেন তাই মনে আছে।" নবীন বাবু।— "ওসব ভুল কথা শুনিও না। পৃথিবী যে গোল, ইহার কি আবার পাতাল আছে না বাসুকী আছে ? ইহা শূন্যময় আকাশে ঝুলিতেছে। যেমন একটা সূতাতে একটা গোল ভাঁটা ঝোলে, সেইরূপ সূর্যের আকর্ষণে শূন্যে ঝুলিয়া আছে। দেখ আকর্ষণ কেমন দরকারী, ইহা না থাকিলে কি হইত? তোমরা জান সূর্য পৃথিবী অপেক্ষা ১৪ লক্ষ গুণে বড়, সুতরাং যে বড় তারই আকর্ষণ বেশী ; এজন্য উহার টানে পৃথিবী ঝুলিতেছে। যেমন এক খণ্ড চুম্বকের টানে একটা লোহার বাঁটুল আমার বড় ঘরে ঝোলান আছে, এও ঠিক সেইরূপ।"

"কেবল তাহা নহে ; পৃথিবী ঐ ঢিলটির মত কেবলই এক দিক পানে চলিয়া যাইতে চাহে, কিন্তু সূর্য তাহাকে সে দিকে যাইতে দিবে না, জোরে টানিয়া আছে। সুতরাং নলিনের ঢিলের মত ক্রমাগত পশ্চিম দিক হইতে পূর্ব দিকে সূর্যের চারিদিকে গোল হইয়া ঘুরিতেছে, ইহাকেই পৃথিবীর 'বার্ষিক গতি' বলে। ৩৬৫ দিনে পৃথিবী একবার সূর্যের চারিদিক এইরূপে ঘুরিয়া আসে। ইহাও ঠিক ঐ ঢিলের মত। পৃথিবী যেন ঐ ঢিলটি আর সূর্যের আকর্ষণ যেন ঐ দড়িটি।" সকলে আশ্চর্য ও আনন্দে অবাক্ হইয়া রহিল ; কেহ কেহ বলিল : —"এমন, তা জানি না। আমরা ভূগোলে পড়িয়াছি বটে, কিন্তু সে যে এই জন্য তা জানিতাম না ; পণ্ডিত মহাশয়ও কিছু বলেন নাই। এই বার স্কুলে গিয়া সকলকে বলিব। নবীন বাবু আরও বলিলেন :— "আরও দেখ চন্দ্র ঠিক্ এইরূপে আবার পৃথিবীর চারিদিকে ঘুরিতেছে, এই চন্দ্রকে লইয়াই পৃথিবী সূর্যকে বেষ্টন করিতেছে, যেমন ঢিলটি ঘুরাইতে ঘুরাইতে নলিন আমার চারিধারে ছুটিতেছিল। চন্দ্র প্রায় এক মাসে পৃথিবীকে ঘোরে ; এজন্য এক মাস অন্তর পূর্ণিমা হয়। সে যাহা হউক, পৃথিবী যে কত জোরে সূর্যের চারিদিকে ঘুরিতেছে, তাহা একবার বিবেচনা করিয়া দেখ—প্রতি সেকেণ্ডে পৃথিবী প্রায় এক হাজার ক্রোশ পথ চলিতেছে!! নলিন যেমন একটুখানি বালক, উহার ঢিল তেমনি একটুখানি, তাহার বেগও তেমনি অল্প। সূর্য যেমন প্রকাণ্ড পদার্থ, উহার পৃথিবীও তদুপযুক্ত, ইহার বেগও তেমনি ভয়ানক! তথাপি পৃথিবী যেমন একটী তেমনি আরও কত শতটি 'গ্রহ' সূর্যের চতুর্দিকে নিয়ত প্রদক্ষিণ করিতেছে। উহার কি ভয়ানক আকর্ষণ শক্তি!

বিনয়।—"পৃথিবীর আহ্নিক গতিটা কিরূপ?"

নবীন বাবু।—"সে ত অতি সহজ। যেমন, একটা গোলা মনে কর আর একটা গোলার চারিদিক বেষ্টন করিতেছে, সে নিজে দুরকমে চলিতে পারে। এক মাটীতে ঘসিয়া ঘসিয়া,

তাহাতে গোলাটির কেবল এক দিকই মাটীতে ঠেকিয়া রহিবে। আর এক, গড়াইয়া গড়াইয়া গাড়ীর চাকার মত, তাহাতে সব দিক একবার করিয়া উপরে একবার নিচে আসিবে। বুঝিলে? পৃথিবী দ্বিতীয় প্রকারে চলে। একটা মাটীর গোলার ভিতর দিয়া সরু একটী কাটি চালাইয়া দাও, পরে সেই কাটিটিতে পাক দিলে তার সঙ্গে গোলাটিও ঘোরে, এইরূপ ঘোরাকে "আপন মেরুদণ্ডে ঘোরা" বলে, ঐ কাটির নাম মেরুদণ্ড। পৃথিবীরও উত্তর দিক হইতে দক্ষিণ দিক পর্যন্ত যদি একটী ঐরূপ প্রকাণ্ড কাটি আছে মনে করা যায় সেইটীর নাম উহার মেরুদণ্ড, এই মেরুদণ্ডে যেন কেহ পাক দিতেছে তাই ২৪ ঘন্টার মধ্যে পৃথিবী একবার গড়াইতেছে, এজন্য সূর্য ও নক্ষত্রগণকে পূর্ব দিকে উদয় ও পশ্চিমে অস্ত যাইতে দেখা যায়। গাড়ীর চাকা যেমন গড়াইতে গড়াইতে অনেক দূর যায়, পৃথিবীও তদ্রূপ আপনা আপনি গড়াইতে গড়াইতে সেই সঙ্গে সূর্যের চারিদিক বেষ্টন করিতেছে।"

কিশোরী।—"সবই বুঝিয়াছি, কিন্তু আমার একটী সন্দেহ আছে। যখন রেল গাড়ীতে যাই, তখন যদি জানালা দিয়া মুখ বাড়াই, তাহা হইলে বাতাসের জোরে যেন পড়িয়া যাইব ভয় হয়, আর তখন যদি কেহ ছাতে গিয়া দাঁড়ায় তবে সে নিশ্চিত পড়িয়া যাইবে। কিন্তু যখন পৃথিবী ফি সেকেণ্ডে ১০০০ ক্রোশ পথ ছুটিতেছে, রেলের চেয়ে কত হাজার হাজার গুণ জোরে, তখন আমরা ছুড়িয়া পড়ি না কেন? আর বাতাসই বা সে রকম তেজে গায়ে লাগে না কেন?"

নবীন বাবু।—"বেশ বলিয়াছ, এ প্রশ্ন হওয়াই স্বাভাবিক, তুমি ত বালক, বড় বড় পণ্ডিতেরাই একথা তলাইয়া বুঝেন না। ভাল, রেলের গাড়ীর ভিতরে যখন বসিয়া থাক তখন ছুড়িয়া পড় না কেন? তখনই বা বাতাসের অত তেজ হয় না কেন?" (কিশোরী:—'বলিতে পারি না') এইটী বুঝিতে পারিলেই ঠিক হইবে। গাড়ীর ভিতরে বসিলে বায়ুর গতি অনুভব করা যায় না তাহার কারণ এই যে গাড়ীর ভিতরে যে বাতাস আছে তাহা গাড়ীর সঙ্গে সঙ্গেই চলে, ছাতের উপর ত তাহা নহে, সেখানকার বাতাস গাড়ীর সঙ্গে সঙ্গে চলে না কাজেই তাহাদের তেজে পড়িয়া যাইতে হয়। পৃথিবী আমাদিগকে যেমন আকর্ষণ করিয়া রাখিয়াছে, গাছ, বাড়ী, পুকুরে, নদীতে ও সমুদ্রে জল রাখিয়াছে, সেইরূপ বাতাসকেও ত আকর্ষণ করিয়া রাখিয়াছে। কদম ফুলের গায়ে পাপ্‌ড়ীগুলি যেরূপ থাকে, আমাদের মাথায় চুল যেরূপ থাকে, মণ্ডলাকার পৃথিবীর গায়ে ৫০ মাইল ব্যাপিয়া বায়ুরাশিও ঠিক সেইরূপ আছে। ইহাও পৃথিবীর সঙ্গে ঘুরিতেছে সেই জন্য আমরা বায়ুর জোর টের পাই না, আর পৃথিবী আমাদিগকে টানিয়া রাখিয়াছে বলিয়া আমরা পড়িয়া যাই না। বুঝিলেত? আরও অনেক কথা আছে, বড় হইয়া যখন পড়িবে তখন জানিতে পারিবে। চল আজ বাড়ী যাই, বড় হিম পড়িতেছে।" নলিন—"আমাকে তোমরা খাবার দাও, ভাগ্যিস্ আমি ঢিল ঘুরাইতেছিলাম তাই ত এত নূতন কথা শিখিলে?" সকলে হাসিলেন।

অমূল্য।—"নলিন, ছোট পিসীকে আজ গিয়া জিজ্ঞাসা করিও, বাসুকী কিসের উপর থাকে?"

বিনয়।—"তা তিনি বলিবেন 'দেবতা যে বাসুকী'।"

সকলে হাসিতে হাসিতে গৃহাভিমুখে চলিলেন।

মন্মথ।—"দাদা মহাশয়, এবার হিম পড়ে কেন, আমি শুনিব, জানিনা। আরবারে তাই বলিবেন কি?"

৯


জ আবার নবীন বাবু সব বালকদিগকে লইয়া মাঠে গেলেন। এখন গ্রীষ্মকাল হিম পড়ে না, এ জন্য মন্মথ সেদিনকার প্রশ্নটী ভুলিয়া গেল। খেলা টেলা হইয়া গেলে সকলে এক সঙ্গে বসিলেন, গল্প আরম্ভ হইবে। ঠাকুরদাদা জিজ্ঞাসা করিলেন "এই মাঠের ও পারে কোন্ গ্রাম জান? কিশোরী বলিল 'কৈখালি'। তার পরে কোন গ্রাম?" আর কেহ বলিতে পারিল না। তখন মন্মথ জিজ্ঞাসা করিল, "আরও কি গ্রাম আছে? গ্রাম কত গো?" নবীব বাবু বলিতে লাগিলেন "বাস্তবিক, তোমরা কিছুই জান না, পৃথিবীতে যে কত গ্রাম আছে তাহা গোনা যায় না। ধর, এই সমস্ত ভারতবর্ষ একটী দেশ, ইহাতে বাঙ্গালা, বেহার, উড়িষ্যা, উত্তর পশ্চিম প্রদেশ, পাঞ্জাব, মধ্যদেশ, রাজপুতানা, নিজামরাজ্য, বিরার, প্রভৃতি কতগুলি প্রদেশ আছে। তাহার মধ্যে বাঙ্গালা দেশে আমাদের বাস। এই বাঙ্গালার মধ্যে আবার কতগুলি বিভাগ আছে, প্রত্যেক বিভাগে আবার কতগুলি করিয়া জেলা, ঐ জেলায় জেলায় আবার অনেকগুলি গ্রাম, নগর, সহর প্রভৃতি আছে। এক বাঙ্গালাতেই কত শত সহস্র গ্রাম আছে, তা হলে দেখ সমস্ত ভারতবর্ষে কত গ্রাম!"

নগেন।—"আচ্ছা, আমাদের একটা গ্রামই ত এত বড়, তবে ত এই সমস্ত দেশটা কত মস্তো? তা ম্যাপে ত তা লেখেনি, ম্যাপে ছোট করিয়া যে লেখা আছে?" কিশোরী হাসিয়া বলিল তা তো হবেই, ম্যাপে কি অত বড় দেশ সমস্ত লিখিতে পারে? ছোট ছোট গ্রাম সহরগুলো মোটেই লেখে না, কেবল প্রদেশ ও বড় বড় সহরগুলির নাম দেওয়া থাকে।"

চন্দ্র বলিল।—"এ গ্রামটী এত বড়, তা এমন কত হাজার হাজার গ্রাম লইয়া ভারতবর্ষ, তাই যদি ম্যাপে, তত্তটুকু দেখায় তা হলে সমস্ত পৃথিবীর ম্যাপ যে কত ছোট দেখায়, তা পৃথিবী ত খুব প্রকাণ্ড? নবীন বাবু বলিলেন "তা হবে না? পৃথিবীকে কি তোমরা ছোট মনে কর বুঝি? যদি আজ এখান থেকে ট্রেনে পশ্চিম দিকে যাও, ফি মিনিটে যদি এক ক্রোশ পথও চল, তা হলেও পৃথিবী ঘুরিয়া আসিতে প্রায় ৮ আট দিন লাগে। তোমরা ত জান পৃথিবী গোল। ইহার গোল দিক বেড়িয়া যদি একটা কাচি ধরা যায়, তা হলে প্রায় হাজার ক্রোশ লম্বা। মনে কর দেখি পৃথিবীটা কত বড়। একটা বড় গাছ দেখেই তোমরা অবাক্ হও, একটা বড়-বাড়ী দেখে হাঁ ক'রে চেয়ে থাক, পাহাড় কখন দেখনি, দেখিলে আশ্চর্য্য হয়ে থাকিতে, কি ভয়ানক বড়! কিন্তু সকলের চেয়ে বড় যে পর্বত তাও পৃথিবীর কাছে যেন ছোট একটী ঢিবির মতন। তোমাদের গ্রামে বোধ হয় ৫০০ জন লোক থাকে, আর ভারতবর্ষে প্রায় এর ৫০০ হাজার গুণ লোক বাস করে, তা এখন মনে কর সমস্ত পৃথিবী ভারতবর্ষের চেয়ে কত গুণে বড়। ভয়ানক, ভয়ানক! তোমরা এর পর যখন দেশে দেশে বেড়াইবে, তখন বুঝিবে, যে পৃথিবী কত বড়।"

মন্মথ জিজ্ঞাসা করিল—"কি পড়িলে এ সকল কথা জানা যায়, আমাকে বলিয়া দাও না?" কিশোরী বলিল "ভূগোল পড়িলে ও ম্যাপ দেখিলে জানা যায়।" নবীনবাবুও তাহাই বলিলেন। তখন সকলেই বলিল, আমরা সকলে ভাল করিয়া ভূগোল পড়িব ও ম্যাপ দেখিব।

তারপর নবীন বাবু বলিতে লাগিলেন "এই ত গেল পৃথিবীর কথা, তা এখন আরও কতকগুলি কথা বলিব, মন দিয়া শুন দেখি। গতবারে বলিয়াছি পৃথিবী একটী গ্রহ, সূর্য্যের

আকর্ষণে আকাশে ঝুলিয়া আছে এবং নলিন বাবুর সেই ঢিলের মত সূর্যের চারিদিকে এক বৎসরে ঘুরিতেছে। (সকলে।—'মনে আছে') যেমন পৃথিবী, তেমনি আরও অনেকগুলি গ্রহও ঐরূপে সূর্যের চারিদিকে ঘুরিতেছে। সন্ধ্যা হলে তন্মধ্যে বৃহস্পতি প্রভৃতি কয়েকটা দেখাইয়া দিব। ইহারা অনেকেই পৃথিবী অপেক্ষা অনেক বড়, ও অনেক দূরে আছে। সূর্য এই সকলের মধ্যে থাকে। প্রত্যেক গ্রহের প্রায় একটী দুটী কি বেশী উপগ্রহ থাকে, তাহারা আবার ঐ গ্রহের চারিদিকে ঘোরে। যেমন চন্দ্র পৃথিবীর উপগ্রহ। এই সকল গ্রহ উপগ্রহ প্রভৃতির রাজা যেন সূর্য। উহা অতি প্রকাণ্ড—একশ, দুশ, তিনশ ;—এমন তর দশ শতে হাজার হয়। তার আবার এক হাজার, দু হাজার এ রকম দশ হাজার, কুড়ি হাজার এমন একশ হাজার হলে এক লক্ষ হয় ; তার আবার এক লক্ষ, দুলক্ষ,—এমন চোদ্দ লক্ষটা পৃথিবী এক যায়গায় জমা করিলে যত বড় হয়—তত বড় সূর্যটা!!

উঃ! কি ভয়ানক!! একটা পৃথিবীই কত বড় তার ঠিক করিতে পারি না, আর তার মত ১৪ লক্ষটা!!! বাপরে, মনে মনে ধারণা কর্তেও পারিনা। আচ্ছা, এখন এই গ্রহ উপগ্রহ, প্রভৃতি সবশুদ্ধ সূর্যটাকে মনে কর, কি ভয়ানক, কি বড়, কি প্রকাণ্ড!! মনেও যায়গা হয় না। মাথা ঘুরে যায়।—এই প্রকাণ্ড ব্যাপারটির নাম "সৌরজগৎ"।

আরও একটী কথা আজ বলিব, স্থির হইয়া শুন। "আকাশে ঐ যে সব নক্ষত্র একটী একটী করিয়া আকাশ ছাইয়া ফেলিবে, উহারা কি বল দেখি?" নলিন বলিল "ওরা সব মরা মানুষ। ঐ আমার কাকা, ঐ কায়েৎদের শামবুড়ো, ঐ ন্যায়লঙ্কার মশাই!" সকলে হাসিয়া উঠিল। অমূল্য বলিল "না দাদা। ওরা সব শুনিছি এক একটা বড় বড় সূর্য, এই না?"—নবীন বাবু বলিলেন "হাঁ, ঠিক বলিয়াছ। যেমন একটা সূর্য ও তাহার গ্রহ উপগ্রহগণ লইয়া একটী সৌরজগৎ হয়, তেমনি ঐ নক্ষত্রগুলি প্রত্যেকে এক একটা সূর্য, উহাদেরও আবার এমনি গ্রহ উপগ্রহ সব আছে। ওরা পৃথিবী থেকে যে কতদূরে থাকে তার কিছুই ঠিক হয়নি। তবে দুটো চাবিটার দূরত্ব ঠিক করা গেছে ;—তা তারা প্রায় এতো দূরে যে অসংখ্য ক্রোশ বলা যায়। কেন না সূর্য এখান থেকে প্রায় ৫ পাঁচ কোটি ক্রোশ তফাতে আছে। তা এইটীকে যদি এক হাতে ধরা যায়, তা হলে নক্ষত্রগুলির মধ্যে এক একটা প্রায় ১০,০০০ দশ হাজার ক্রোশ দূরে!!!! সূর্য এখান থেকে যতদূরে তার প্রায় ৫ কোটী গুণ দূরে একটী নক্ষত্র থাকে, অর্থাৎ উহার দূরত্ব ২৫,০০,০০০,০০০,০০০,০০০ ক্রোশ!!!! আরও শোন, এই নক্ষত্রটী আবার ঐ অগুন্তি নক্ষত্রগুলির মধ্যে খুব কাছে। আর আর সব নক্ষত্রগুলো যে কতদূর, তার কিছুই ঠিকানা হয়নি!! ওঃ ! কি ভয়ানক! আর আমি বল্‌তে পারি না। আর বল্‌তে পারি না। আমার মাথা ঘুরছে। তা এখন দেখ নক্ষত্র কত? ঐ সব নক্ষত্রগুলির দূরতা জানা যায়নি, উহারা লক্ষ লক্ষ গুণে সূর্যের চেয়ে প্রকাণ্ড, উহাদেরও আবার গ্রহ উপগ্রহ সব আছে। ঐ সমস্ত একত্র করিলে যাহা হয় তাহার নাম ব্রহ্মাণ্ড। এখন বল দেখি ব্রহ্মাণ্ড কি প্রকাণ্ড!!"

সকলে নিজ্‌ঝুম্ হইয়া গালে হাত দিয়া শুনিতেছিল। বলা শেষ হইলে "ফোঁস্, ফোঁস্" করিয়া এক একটা আশ্চর্যের চিহ্ন বড় বড় নিশ্বাস ছাড়িয়া, স্থির হইয়া বাড়ীর দিকে চলিল। সকলেরই দৃষ্টি আকাশের গায়ে তারার দিকে।

## ১০



দ্য অপরাহ্নে বাগানের কার্য শেষ হইয়া গেলে নবীন বাবু সব ছেলেদের লইয়া তাঁহার বাঁধা ঘাটে বসিলেন। নলিনচন্দ্র মহারাজার এবার বড় আনন্দ, এবার তাঁহার একটী সম বয়স্ক বন্ধু আসিয়াছেন ; নলিন ও মাখনে বড়ই ভাব। তাহারা গলা ধরাধরি করিয়া ফুল তুলিয়া পরস্পরকে সাজাইতেছে। নলিন ফুল লইয়া মাখনের কাণে, মাথায় দিতেছে। মাখন একটু সূতা পাইয়া একছড়া মালা গাঁথিয়া নলিন বাবুকে পরাইতেছে। বড় সুন্দর! দেখিলে চক্ষু জুড়ায়!

গল্প আরম্ভ হবে শুনিয়া দুজনে ছুটিয়া ঘাটে আসিয়া দাদার কোলের গোড়ায় বসিলেন। সকলকে জিজ্ঞাসা করিয়া ঠিক হইল যে আজ বাতাসের কথা বলা হবে। তখন "হু হু" করিয়া দক্ষিণ দিক হইতে বায়ু বহিতেছিল। তাই কিশোরী প্রথম প্রশ্ন তুলিল যে গ্রীষ্মকালে দক্ষিণ দিক হইতে ও শীতকালে উত্তর দিক হইতে বাতাস বয় কেন? সকলে ঐ কথায় সায় দেওয়াতে নবীব বাবু বলিতে লাগিলেন।—"এ বিষয়টী বড় কঠিন, এটী বুঝিতে হইলে অনেক বিষয় বুঝিতে হইবে। স্থির মনে ধীর ভাবে সকলে শুন। সে দিন বলিয়াছি, মনে আছে, যে উত্তাপ পাইলে কঠিন তরল হয়, আর পাৎলা জিনিষ বাষ্প হয়, আবার বাষ্পীয় পদার্থ আরও হাল্‌কী হইয়া যায়? (সকলেঃ—"মনে আছে") তাহা হইলে বেশ কথা। এখন গ্রীষ্ম কাল, সূর্য দুফুর বেলা মাথা ছাড়িয়ে খানিকটে উত্তর দিকে যায় ; আর শীতকালে সূর্য প্রায় দক্ষিণ ধার দিয়া যায়, মাথার উপরই উঠে না। কেমন? (সকলে।—"ঠিক কথা।" কিশোরী।—"হাঁ দাদা, আমি ও কথাটা তোমায় জিজ্ঞাসা করিব মনে করিয়াছিলাম।") ওটী একটু বেশী শক্ত, এখন বুঝিতে পারিবেনা ; কিন্তু মনে রাখিও গ্রীষ্মকালে সূর্য মাথা ছাড়িয়া উত্তবে যায়, তাহাকে "উত্তরায়ন" অর্থাৎ উত্তরে যাওয়া বলে ; আর শীতকালে মাথা ছাড়িয়া দক্ষিণে যায় তাহাকে "দক্ষিণায়ন" বলে। আর এই উত্তর ও দক্ষিণ সীমার ঠিক মাঝখানে যে রেখা পৃথিবীর উপর দিয়া যায় তাহার নাম "বিযুবরেখা"।

আর একটী কথা বড় দরকারী, বুঝিতে হইবে। মনে কর একটা প্রদীপ, তাহার ঠিক সুমুকে যত তাপ পার্শ্বে তত নয়। এটা যদিও ঠিক উপমা হল না, তবু মনে বুঝে দেখ, একটী নিয়ম আছে, কোন তপ্ত জিনিষের তাপ যখন ঠিক সোজা পড়ে তখন যত গরম লাগে, বাঁকা হইয়া পড়িলে তত গরম লাগে না। মনে কর রোজ যখন সূর্য মাথার উপরে উঠে তার তেজটা পৃথিবীতে ঠিক সোজা ভাবে পড়ে, তখনই বা গরম এত লাগে কেন, আর যখন সকালে বিকালে সূর্যের তাপ বাঁকা হইয়া পড়ে তখন মোটেই গরম বোধ হয়না কেন? ঐ কারণ। বু'ঝলে ত? (সকলে।—"হাঁ") এর পর এ কথা আরও ভাল করিয়া বুঝাইয়া দিব। এই নিয়মটী থাকার জন্যই শীতকালের রৌদ্র গরম্ বোধ হয় না, বরং আরাম বোধ হয়। আর গ্রীষ্মকালের রৌদ্রে বেলা ৯টার সময়েই দাঁড়ান যায় না। এই জন্যই দুফুর বেলায় আবার সকাল বিকালের চেয়ে বেশী তাপ থাকে।

বেশ কথা। এখন অতি সহজেই বুঝা যাইবে যে উত্তরায়ণের সীমা হইতে বিষুবরেখার উপর দিয়া দক্ষিণায়নের সীমা পর্যন্ত যে ভূভাগ তাহাই সব স্থান অপেক্ষা অধিক উষ্ণ ;—না? কেননা ঐ স্থানটিতেই সূর্যের তেজ সোজা পড়ে। সমস্ত বছরের মধ্যে সূর্য একবার উত্তর

হইতে বিষুবরেখা দিয়া দক্ষিণ, ও পরে দক্ষিণ হইতে বিষুবরেখা হইয়া আবার উত্তর, এই পথটুকু চলে। কেন চলে, সে কথা এখন বুঝিতে পারিবেনা, কিন্তু চলে। পৃথিবীর মধ্যে এই সীমা দুটীর বাহিরে অন্য কোন স্থান সূর্যকে আর মাথার উপর পায় না। বুঝিলে? এসব বড় শক্ত কথা, একটা বড় গোলক হলে বেশ বোঝা যায়। বাড়ী গিয়ে সকলে গোলক দেখিবে। যা হোক, এটুকু বেশ বুঝিয়াছ যে বিষুবরেখাতে ও তাহার নিকটস্থ স্থান সকলে সূর্যের তেজ বড় অধিক। আরও বুঝিলে যে গ্রীষ্মকালে "উত্তরায়ণ" হয় বলিয়া উত্তর সীমা দক্ষিণ সীমা অপেক্ষা অনেক অধিক উত্তপ্ত হয়। আর শীতকালে "দক্ষিণায়ন" বলিয়া বিষুবরেখার দক্ষিণভাগ উত্তর ভাগ অপেক্ষা অধিক উত্তপ্ত হয়। কেমন? (সকলে।—"এটুকু বেশই পরিষ্কার হইয়াছে।")

বেশ কথা। এখন ম্যাপে দেখিও বিষুবরেখা ভারতবর্ষের কিছু দক্ষিণে আছে। (কিশো।—"আমি জানি।") হাঁ বাড়ী গিয়া ম্যাপে দেখিলেই টের পাবে। যে সোজা একটা লাইনের গায়ে "০" শূন্য লেখা আছে সেইটারই নাম বিষুবরেখা। সেটা আমাদের দেশের কিছু নীচে দিয়া অর্থাৎ দক্ষিণ দিয়া গিয়াছে। ওদিকে সূর্যের উত্তরায়ণের সময় হিন্দুস্থানের উত্তরভাগ এবং তার ওপারের তিব্বৎ, চীন, তাতার প্রভৃতি দেশ সকলের উচ্চ উচ্চ মরুভূমির মত স্থান সব খুব উত্তপ্ত হয়। আমরা ভারতবর্ষের উত্তরভাগের লোক, সুতরাং এ কথা আর বেশী বুঝাইতে হইবে না। গ্রীষ্মকালে যে আমাদের দেশ কিরূপ ভয়ানক গরম হয় তাহা ত সকলেই জান। আবার দক্ষিণ দিকে সূর্য না থাকায় দক্ষিণ দিকের ভারত মহাসাগর ও তাহার চারিদিকের স্থান সকল আমাদের দেশ অপেক্ষা শীতল থাকে। দেখ এটী না বুঝিলে আর কিছুই হবে না। আমি আবার বলি—গ্রীষ্মকালে উত্তরায়ণ হয় অর্থাৎ সূর্য বিষুবরেখার উত্তর দিকে চলিয়া আসে। তাহাতে ভারতবর্ষের উত্তরভাগ ও তিব্বৎ, তাতার প্রভৃতি দেশের শুষ্ক স্থান সকল ভয়ানক গরম হইয়া উঠে। কিন্তু সূর্যের সোজা কিরণ না পাওয়াতে দক্ষিণ দিকে ভারতমহাসাগর ও তাহার চারিদিকের জলরাশি ঐ সব জায়গার চেয়ে ঠাণ্ডা থাকে। বুঝিলে ত? অ্যাঁ? (সকলে।—"বেশ বুঝিয়াছি দাদা মহাশয়")।

নলিন।—"আমিও বুঝিতেছি, দাদা।"

মাখন।—"হ্যাঁ দাদা! আমিও!"

কিশোরী।—"হ্যাঁ মাখন, বুঝিয়াছিস্? আচ্ছা বল্ দেখি বিষুবরেখা কাকে বলে?"

মাখন।—"হ্যাঁ তা বুঝি আমি জানি? অতো আমি ত বল্‌তে পারি না। আমি যদি অতো বুঝ্‌তুম তা হলে তোমায় দাদা বোল্‌বো কেন? হ্যাঁ দাদা? আমি কি অতো বলিতে পারি?"

গোলযোগ মিট্‌মাট্ করিয়া দিয়া নবীন বাবু আবার আরম্ভ করিলেন—"তোমরা সকলেই জান, যাহা প্রথমেই বলিয়াছি যে তাপ পাইলেই বস্তুসকল আরও পাৎলা হয়, আর কাজে কাজেই পাৎলা হইলেই হাল্‌কী হয়। এ নিয়ম কঠিন, তরল, বাষ্পীয় সকল পদার্থেই খাটে। এখন যদি দুই স্থানে দুটী পাত্র বায়ুতে পূর্ণ করিয়া তাপ দেওয়া যায় তবে যেটাতে বেশী তাপ দিবে সেইটা বেশী ফুলিয়া উঠিবে। আর যেটা বেশী ফুলিবে, তাহার ভিতরের বায়ু অন্যটার চেয়ে হাল্‌কী হবে; তেমনি যে দেশেব বায়ু যত গরম হবে সে দেশের বায়ু তত হাল্‌কী হবে। আর যেখানকার [illegible] যত শীতল হবে সেখানকার বায়ু তত ভারী হবে। এ অতি সহজ কথা। কেননা গরম [illegible] ফোলে অর্থাৎ তাহার পরমাণু সকল ফাঁক্ ফাঁক্ হইয়া যায়, কাজেই হাল্‌কী হইয়া যায়। আচ্ছা! এখন দেখি কোথায় এসেছ? ভারতবর্ষের উত্তরভাগ

ঘাস, পাতা, কাচ, তুলা, পশম (যেমন চুল, কম্বল ইত্যাদি), লোহার বার প্রভৃতি সামগ্রী রাত্রে বাহিরে থাকিলে উহাদিগের গায় যত শিশির জমে, অন্য জিনিষের গায় তত জমে না। মোট নিয়মই এই যে, যে দ্রব্য যত শীঘ্র শীঘ্র গরম তাড়াইয়া দিয়া ঠাণ্ডা হইতে পারে তাহাতে তত পরিমাণে শিশির জমে।"

সকলে—"খুব ভাল করিয়া বুঝিতে পারিলাম দাদাবাবু।" নবীন বাবু বলিলেন "এই কথা বলিতে বলিতে একটা ভাল কথা মনে পড়িল। শিশির যেমন নিঃশব্দে স্বর্গ থেকে পড়ে, মানুষের উপরে তেমনি জ্ঞান ও ধর্ম স্বর্গ থেকে পরমেশ্বর নিঃশব্দে পাঠাইয়া দেন। কিন্তু শিশির যেমন গরম না তাড়াইলে জমে না, মানুষও তেমনি যত দিন নিজের অহঙ্কার রূপ তাপকে তাড়াইয়া দিয়া বিনয়ী, শান্ত ও নম্র না হয়, ততদিন জ্ঞান ও ধর্মের শিশির তার প্রাণে দাঁড়াইতে পারে না। এই উপদেশ সর্বদা মনে করিয়া অহঙ্কারের তেজ কমাইবে আর নম্র হইয়া বিনয়ী হইয়া কেবল শিখিতে চেষ্টা করিবে। তবে জ্ঞানী ও ধার্মিক হইয়া জগতের উপকার করিতে পারিবে। চল আজ বাড়ী যাই।"

## ১৭

### আগ্নেয়গিরি



সখানেক পরে একদিন নবীন বাবু ও তাঁহার বালকগণ আবার গঙ্গাতীরে বেড়াইতে গিয়াছেন। তথায় বসিয়া নানা বিষয়ে কথাবার্তা হচ্ছে, এমন সময়ে একজন লোক কতকগুলি তুবড়ী-বাজী লইয়া উপস্থিত হইল ও বলিল "বাবু! খুব ভাল তুবড়ী নেবেন্? আট পয়সা ক'রে একটা।" নলিন চন্দ্র ক্ষেপে দাঁড়ালেন— চারিটা চাই। তুবড়ী চারিটা কেনা হইল। ফেরীওয়ালা চলিয়া গেলে নবীন বাবু বলিলেন "এই তুবড়ীতে যখন আগুণ দেওয়া হয় তখন কি রকম হয় বল দেখি, নলিন?" নলিন অমনি উঠিয়া দাঁড়াইয়া একটা তুবড়ী লইয়া মাটীতে রাখিল, হাতে একটা বড় গোছের কঞ্চি লইয়া যেরূপ ভাব ভঙ্গী করিয়া আগুণ দিবার মত করিল, দেখিয়া সকলের মহা হাসি পড়িয়া গেল। হাসি থামিলে নলিন বাবু বলিতে লাগিলেন "এই—যখন—এই রকম করে—আগুণ দেব,— তখন অমনি ফুর ফুর ক'রে সব বেরবে, আর কেমন মজা হবে!!" সকলে নলিনের আনন্দ দেখে খুসী হইলেন। নবীন বাবু তার পর জিজ্ঞাসা করিলেন—"কে পার বল দেখি, প্রকৃতির স্বাভাবিক তুবড়ী-বাজী কোথায় হয়?" কিশোরী বলিল "আমরা বইতে পড়িয়াছি আগ্নেয়গিরিতে হয়।" নলিন বলিয়া উঠিল "তবে আমি সে আগ্নেয়গিরি কিন্‌বো?"—এই সকলে হো হো ক'রে হেসে উঠিলেন।—তখন সে চারিদিক চেয়ে ঠাকুরদাদার হাত ধ'রে বলিল "না দাদা! তবে সে কি রকম আমায় বুঝায়ে দিতে হবে।"

নবীন বাবু আরম্ভ করিলেন। "বহু দিন হইল আমি তোমাদের পর্বতের কথা বলিয়াছিলাম। আগ্নেয়গিরি এক রকম পর্বত, তবে পর্বত অপেক্ষা ছোট, তাহাকে বরং পাহাড় বলা যায়। অনেক রকমের আগ্নেয়গিরি দেখা যায়, পর্বতের গায়ে, বা আলাদা, দ্বীপে বা সমুদ্রের জলের ভিতর। সাধারণতঃ তাহারা প্রায়ই অধিক উচ্চ হয় না। কাস্পিয়ান সাগরের চারিদিকে যে সকল আগ্নেয়গিরি দেখা যায় তাহারা দেখিতে অতি ছোট, এমন কি সামান্য উচ্চ ঢিবি করা কাদা মনে হয়। আবার ওদিকে আণ্ডিস্ পর্বতের মধ্যে কটোপাক্সী নামক গিরি ১৮,৮৮৭ ফুট

অর্থাৎ ৩½ সাড়ে তিন মাইলেরও বেশী উচ্চ। ইহাদের আকার প্রায়ই গোল হইয়া থাকে। দেখিতে ঠিক তুবড়ীরই মতন (ছবি দেখ)। তাহার চূড়ার উপরে একটী প্রকাণ্ড গহ্বর থাকে, এবং ঐ গহ্বরের তলা হইতে পৃথিবীর গর্ভ পর্যন্ত একটী ভয়ানক নল থাকে।"

গণেন্দ্র।—"হাঁ, আমরা পড়িয়াছি ঐ গহ্বরের নাম crater (ক্রেটার) আর ঐ নলের নাম shaft (সাফ্‌ট্)। নয়?"

নবীন বাবু বলিলেন—"ঠিক কথা। নলের ভিতর হইতে জ্বলন্ত রক্তবর্ণের আভা বাহির হয়; ঐ আলো প্রায় সর্বদাই আগ্নেয় পর্বতের চূড়ার উপর দেখা যায়। আর ঐ নল দিয়া সর্বক্ষণ



এঞ্জিনের মত ধূঁয়া বাহির হইতে দেখা যায়। কাজেই, ভিতরে যার এমন ভয়ানক অগ্নিকুণ্ড দিন রা'ত গম্ গম্ কর্‌ছে, তার উপর দিয়া ধুম বা আলো যে বাহির হবে এ আশ্চর্য কি?"

মন্মথ।—"ওঃ আমার গায়ে কাঁটা দিচ্ছে! আচ্ছা, দাদাবাবু! সেখানে কেও যেতে পারে?"

নবীন বাবু।—"পারে বৈ কি? আমার এক বন্ধু তিনবার বিখ্যাত ভিসুভিয়স্ নামক আগ্নেয়গিরি দেখিতে যান। তিনি বলেন প্রথমতঃ পাহাড়ের তলায় বেশ্ সুন্দর সুন্দর গাছ ও দ্রাক্ষালতার ঝোপ, তাহার মধ্যে ছোট ছোট কুটীর সকল অতিশয় শোভা করিয়া থাকে। তাহার উপর ক্রমে ছোট ছোট গাছপালা; ক্রমে আর গাছ নাই, কেবলই পাহাড়, তাহার মধ্য দিয়া চলিতে হয়। ক্রমে একটু একটু গরম টের পাওয়া যায়। শেষে যত শিখর দেশের নিকট উঠা যায় ততই ভয়ানক। সেখানে মাঝে মাঝে একটা একটা ফাটল আছে; ঐ ফাটলের ভিতর দিয়া ভিতরের জ্বলন্ত গলা পাথর প্রভৃতি দেখা যায়, দেখিয়া প্রাণ উড়িয়া যায়। আর গন্ধকের ধোঁয়ার গন্ধে নিশ্বাস বন্ধ হইয়া যায়। তারপর চূড়াতে পঁহুছিলে যে মনে কি হয়, সে আর কি বলা যায়? তিনি বলিতেন—'সেখানকার দৃশ্য আর কি বলিব? উপরে অন্ধকার করিয়া রাশি রাশি ধূম উঠিতেছে আর সেই অত্যুচ্চ শিখরে আমি বসিয়া যখন মুখ হেঁট করিয়া গহ্বরের দিকে চাহিলাম, দেখি সে বর্ণনা করা অসম্ভব,—ভীষণ অগ্নিময় সমুদ্র যেন গর্জন করিতেছে। আমার মাথা ঘুরিয়া গেল, বুক ঘন ঘন কাঁপিতে লাগিল। বুঝি বা পায়ের নীচের ছাত ভাঙ্গিয়া যায়। তাহা হইলেই সর্বনাশ! সেই অগ্নিকুণ্ডে পুড়িয়া তৎক্ষণাৎ ভস্মীভূত হইতে

হইবে। ভয়ে নামিয়া আসিতে ইচ্ছা হয়, কিন্তু দৃশ্যটী এমনি গম্ভীর ও মনোহর যে সে চমৎকার স্থান ছাড়িয়া আসিতেও ইচ্ছা হয় না।' আরও কত কথা যে তিনি বলিয়াছিলেন তা সব বলিতে গেলে রাত ফুরাইয়া যাইবে।"

কিশোরী।—"কে তিনি দাদা?"

নবীন বাবু।—"তোমরা জান না।"

নলিন।—"আমি যখন বড় হব, আমি সেই স্থানটা দেখ্‌তে যাব।"

নবীন বাবু।—"হাঁ এই ত চাই। নিজে নিজে দেখে শিখ্‌বে। আমরা বুড় হয়েছি আমাদের আর দেখা হবে না। তোমরা খুব লেখা পড়া শিখে নানা দেশ বেড়াবে, কত কি শিক্ষা করিবে ও জ্ঞান বাড়াইয়া বড় লোক হইবে। এখন, যাঁহারা দেখিয়াছেন তাঁহাদের মুখের বর্ণনা কেবল শুনিয়া রাখ।"

আগ্নেয়গিরি যত পুরাতন হয়, আর যত বার তাহার অগ্ন্যুদ্গাম হয় ততই তাহার আকার নূতন হইতে থাকে। ভিসুভিয়স্‌ পর্বতের ঠিক এই রূপ হইয়াছে। ইহার ঠিক মধ্যস্থলে একটী চূড়া, তাহার চারিদিকে আর একটী পুরাতন চূড়ার ভাঙা খানিকটা দেখা যায়, তাহার চারিদিকে আবার একটা আরও পুরাতন চূড়ার ভাঙ্গা অংশ দেখা যায়। এরূপ হওয়ার কারণ. তোমরা বুঝিতেই পারিতেছ। যেমন বেশী তেজ হইলে এক একটা তুব্‌ড়ী ফাটিয়া যায়, তেমনি ভিতরে আগুনের তেজ বেশী হইয়া প্রতি অগ্ন্যুদ্গামের সময়ে পুরাতন চূড়া উড়িয়া যায় ও তাহার উপর আবার গলা পাথর প্রভৃতি পড়িয়া নূতন একটা চূড়া প্রস্তুত হয়।"

অমূল্য।—"আগ্নেয় পর্বত ত এক রকম বুঝিলাম ; উহার অগ্ন্যুদ্গাম কিরূপে হয়, দাদা বাবু?"

নবীন বাবু।—"ওঃ! সে বড় ভয়ানক ব্যাপার! না দেখিলে তার কিছুই জ্ঞান হয় না. কিছুই ধারণা করা যায় না। দেখাও সহজ নয়। তবে যাঁহারা প্রাণপণ করিয়াও জ্ঞান লাভের জন্য এই ভীষণ অগ্নিকাণ্ড দেখিতে সুবিধা পান, তাঁহাদের বর্ণনা শুনিয়া কিঞ্চিৎ আভাস মাত্র পাইতে পারিবে। কোথাও কিছু নাই,—হঠাৎ হয়ত এক দিন দূরে মেঘ গর্জনের ন্যায় ভয়ানক শব্দ শোনা যায়. আর তার সঙ্গে সঙ্গে ভূমিকম্প হইতে থাকে। তখনি লোকে বুঝিয়া লয় যে একটা ভয়ানক ব্যাপার শীঘ্রই উপস্থিত হইবে। কাজেই যে যেখানে পায় সব ধন কড়ি, বন্ধু বান্ধব সঙ্গে লইয়া পলায়ন করিতে আরম্ভ করে। ক্রমে ঐ বজ্রধ্বনি ও ভূমিকম্প আরও প্রবল হইয়া উঠে, এবং পর্বতের চূড়া হইতেও ভীষণ শব্দ হইতে থাকে। শেষে প্রকাণ্ড প্রকাণ্ড মেঘের মত রাশি রাশি বাষ্প উঠিয়া আকাশ অন্ধকার করিয়া ফেলে। ভলকে ভলকে তেজের সহিত বাষ্প সকল খুব দূর পর্যন্ত উপরে উঠিতে থাকে। তাহাতে কখন কখন অবিরল বৃষ্টি পতিত হইতেও দেখা যায়। এই সঙ্গে সঙ্গে নানা প্রকার আকারের প্রস্তর খণ্ড সমূহ প্রচণ্ড বেগে আকাশে উঠিতে থাকে। শুনা যায় যে পূর্বোক্ত কটোপাক্সী পর্বত হইতে ৫,৪০০ মণ ওজনের একটা প্রকাণ্ড পাথরের চাঁই (শুনিলে অবাক্‌ হইবে) ৯ নয় মাইল অর্থাৎ ৪৷৷০ সাড়ে চারি ক্রোশ দূরে গিয়া পড়িয়াছিল!! তোমরা পাঁচ সের গোলা একটা তুলিয়া দশ হাত দূরে ছুড়িয়া দিতে পার না, আর ৫,৪০০ পাঁচ হাজার চারি শত মণ ভারী একটা পাথর কি না. সাড়ে চারি ক্রোশ দূরে ছুড়িয়া দিল! (সকলেই খুব আশ্চর্য হইয়া শিহরিয়া উঠিল।)

"এই সময়ে এত ভস্মরাশি গহ্বরের মুখ দিয়া আকাশে উঠিতে থাকে যে একেবারে

সূর্যকে ঢাকিয়া দশদিক অন্ধকার করিয়া ফেলে। এমন কি ৭।৮ ক্রোশ দূর পর্যন্ত চারিদিকে অমাবশ্যার রাত্রির মত অন্ধকার করিয়া ঐ সকল আগ্নেয় ধূলি রাশি (ইংরাজিতে volcanic dust বা sand বলে) আকাশকে ছাইয়া ফেলে এবং কখন কখন ১০০।১৫০ ক্রোশ দূরে পর্যন্ত গিয়া অবিরল বৃষ্টিপাতের ন্যায় পতিত হইতে দেখা যায়। ইহা কিন্তু ধূলি বা ভস্ম কিছুই নয়। ভিতরে যে দ্রব (অর্থাৎ গলা) প্রস্তর ও ধাতু সকল রহিয়াছিল, তাহাই বেগে উপর দিকে উঠিয়া বায়ুতে ছিন্ন ভিন্ন হইয়া অতি সূক্ষ্ম গুঁড়ি গুঁড়ি ছাইয়ের কণার মত পড়ে, এই জন্য ইহাকে কখন ভস্ম কখন বা আগ্নেয় ধূলি বলা হয়। ইহা দ্বারা ভয়ানক অনিষ্ট হয়। সমুদ্রের ধারেই প্রায় আগ্নেয়গিরিরা থাকে ; কাজেই ঐ ধূলি সব সমুদ্রে পড়িয়া এত জমা হয় যে জাহাজ চলাচল বন্ধ হইয়া যায়।

"আর তোমরা বোধ হয় অনেকেই জান নেপল্‌স্‌ দেশীয় হার্কিউলেনীয়াম্‌, পম্পীয়াই ও ষ্টারী নামক তিনটী নগর এই আগ্নেয় ধূলিরাশির মধ্যে একেবারে পুতিয়া অদৃশ্য হইয়া গিয়াছিল।"

কিশোরী।—"আমি পড়িয়াছি।"

মন্মথ।—"আমি শুনিয়াছি।"

নলিন।—"আমি ত জানি না?"

নবীন বাবু।—"প্রায় দুই হাজার বছর পূর্বে ভিসুভিয়স্‌ পর্বত এখনকার মত ছিল না, তখন উহা শান্তভাবে ছিল, কোনও উৎপাতের চিহ্ন মাত্র ছিল না। হঠাৎ ৬৩ খ্রীষ্টাব্দে একবার ভূমিকম্প দেখা দিল, ও তার পর ১৬ বছর ক্রমাগত মাঝে মাঝে ঐ রকম ভূমিকম্পই হইত। শেষে ৭৯ খ্রীষ্টাব্দে (অর্থাৎ প্রায় ১৮০০ বছর গত হইল) ভয়ানক অগ্ন্যুৎপাত হয়। সেই ঘটনার সময়ে এত ভস্ম বাহির হইয়াছিল যে পর্বতের চারিদিকের দেশ সমূহে প্রায় ২০ হাত উচ্চ হইয়া উহা চাপা দিয়াছিল। এই ভয়ানক ভস্ম পাতেই পূর্বোক্ত তিনটী নগর একেবারে চাপা পড়িয়া বহুকালের মত পুতিয়া গিয়াছিল এবং প্রায় ১৬০০ যোল শত বছর এই ভস্মস্তূপের ভিতরে লুকাইয়া ছিল। সেদিন তাহাদের কোন কোন স্থানের খানিক খানিক অংশ উপরের চাপ খুঁড়িয়া বাহির করা হইয়াছে।

"তাছাড়া আরও ভয়ানক কাণ্ড সকল ঘটিয়া থাকে। হঠাৎ হয়ত সমুদ্রের জল খুব খানিক দূর সরিয়া গেল, তারই পরে আবার ভীষণ বেগে পর্বতের মত উচ্চ হইয়া দেশ নগর, ঘর বাড়ী,—সব ডুবাইয়া বন্যা করিয়া ফেলিল। এইরূপে নানা প্রকার ভয়াবহ উৎপাত হইয়া থাকে।"

গণেন্দ্র।—"ওঃ! আমার গা কাঁপছে, বোধ হচ্ছে যেন প্রলয়কাল উপস্থিত, আর সব সৃষ্টি যেন ধ্বংস হতে বসেছে!"

নবীন বাবু।—"ঠিক্‌ সেই রকমই বটে। আমি তোমাদের কি বা বলিলাম? বড় হয়ে যখন এ বিষয়ের ভাল বর্ণনা পড়িবে তখন ভয়ে আর বিস্ময়ে হতবুদ্ধি হইয়া ভাবিবে এ কি কাণ্ড!! যথার্থই যেন মহাপ্রলয়কাল উপস্থিত হইয়াছে। জগতে এমন ভয়ানক ব্যাপার আর কিছুই নাই। পৃথিবীর যেন স্নেহ মমতা কিছুই নাই, ঘোর নিষ্ঠুর, ঘোর উন্মত্ত, জ্ঞানশূন্য! কত যত্নে যে সব গাছ লতাগুলিকে রস দিয়ে এতদিন বাঁচাইতে ছিল ও বড় করিতে ছিল, তাদের কোথায় যে কে গেল তার সন্ধান নাই! এক একটা দুরন্ত ছেলে যেমন রাগ করে ঘর দোর, ঘটি, বাটী, শ্লেট, বই, ছবি গহনা, যা সুমুখে পায় ভেঙ্গে চূরে লণ্ড ভণ্ড করে, আর চীৎকারে

বাড়ী ফাটাইতে থাকে, এ সময়ে পৃথিবী যেন সেই রকম করে। ওঃ! কি ভয়ানক! এদিকে ভূমিকম্প হচ্ছে, তাহাতে আবার বজ্রাঘাতের মত শব্দে আকাশ যেন ফেটে যাচ্ছে, সমুদ্র উথলে উঠছে, ওদিকে আকাশে ঘোর অন্ধকার, ভস্মে একেবারে আকাশ ঢেকে ফেলেছে, প্রকাণ্ড প্রকাণ্ড পাথরের চাঁই গুলা হুড় মূড় ক'রে এখানে ওখানে পড়্‌ছে, ক্রমে ভস্মরাশি ঘর বাড়ী, গাছপালা, পথ ঘাট, জল স্থল, দেশ নগর—সব ছেয়ে ফেল্‌ছে, পাহাড় কোথাও পৃথিবী কাঁপাইয়া ফেটে যাচ্ছে, কোথাও ভিতরের তেজে খানিকটা উড়ে যাচ্ছে!! পশু পক্ষী কে কোথায় পড়িয়া মরিতেছে তাহার ত সন্ধান নাই, থাকিতে পারেই না—মানুষই যে কে কোথায় পলাইল, কোথায় মরিল, কি কাণ্ড কিছুরই ঠিক নাই! কেবলই অন্ধকার আর বজ্রধ্বনি আর ধ্বংস!—এইত প্রলয়!

## ১৮

### আগ্নেয়গিরি (দুই)



ন বাবু বলিতে লাগিলেন—"এ সকল যে বর্ণনা করিলাম,—ভূমিকম্প, ধূম, অগ্নিশিখা, ধূলি ও প্রস্তর নিক্ষেপ প্রভৃতি যাহার কথা পূর্বে বলিলাম, সে সকল উৎপাত আগে দেখা যায়। কিন্তু এ সব অপেক্ষাও ভয়ানক একটা আছে। যেন আগে জন কতক ফৌজ পাঠাইয়া কিছু গোলযোগ করিয়া তারপর সেনাপতি নিজে এসে হাজির হইলেন। এতক্ষণ ধরিয়া চারিদিকের গ্রাম সহর সমস্ত বিনষ্ট করিয়া, ঘর দ্বার সব ভাঙ্গিয়া দিয়া, জীবজন্তু ধ্বংস করিয়া এবার যেন নূতন সৃষ্টি আরম্ভ হইবে। সব লণ্ডভণ্ড করিয়া এবার আবার নূতন মাটি দিয়া গড়িতে হইবে।

তুবড়ী ছোড়া শেষ হইয়া গেলে যখন সেটা আনিতে যাও, তখন তার গায়ে কি লাগিয়া থাকে?"

চন্দ্র।—"হাঁ, আমি দেখেছি তার মুখের বিঁদ থেকে কি যেন গলা গলা সব বাহির হ'য়ে তুবড়ীটার গায়ে লাগে আর গড়িয়ে মাটিতেও গিয়া পড়ে, সে গুলা কি গা?"

দেবেন্দ্র।—"হাঁ, আমিও দেখিতে পাই বটে।"

নবীন বাবু।—"সত্য কথা, সকলেই প্রায় দেখে যে ছোড়া হয়ে গেলে তুবড়ীর গায় তার ভিতরের গন্ধক ও অন্য অন্য নানা জিনিষ গলিয়া লাগিয়া যায়। প্রকৃতির তুবড়ীর বিষয়েও ঠিক সেইরূপ। আগ্নেয় পর্বতের যখন অগ্ন্যুৎপাত হয় তখনও ঐরূপ কাণ্ড সকল প্রথমে হইয়া থাকে,—এদিকে তাহার ভিতরে পৃথিবীর গর্ভে যে সব ধাতু, মাটি, পাথর, গন্ধক প্রভৃতি সামগ্রী আছে, সে সমস্ত গলিয়া এক রকম আগুণের সমুদ্রের মত হইয়া তেজে উপর দিকে ঠেলিয়া উঠিতে থাকে। তেজ অল্প হইলে শুধু ভূমিকম্প হইয়াই থামিয়া যায়, আর একটু বেশী হইলে ধোঁয়া বাহির হয়, আর ঐ দ্রব (গলা) পদার্থ রাশির কিছু কিছু তেজে ঐ ধূমের সহিত পর্বতের চূড়া দিয়া আকাশে বাহির হইয়া পড়ে। অনেক উপরে উঠে বলিয়া ঐ দ্রব পদার্থ ছিন্ন ভিন্ন হইয়া ধূলি বা বালির মত চারিদিকে ছড়াইয়া পড়ে। আসিবার সময়ে পথে যে সকল পাথরের চাঁই দেখিতে পায়, তাহারা উহার ভয়ানক তেজ থামান দূরে থাকুক, সেই তেজে উহারই সঙ্গে পর্বত হইতে আকাশে উঠিয়া কত দূরে গিয়া পড়িতে থাকে. তাহার কথা পূর্বেই বলিয়াছি। কিন্তু তখনও সেই ভিতরকার সমুদ্রের দুই একটা ঢেউ দেখিতে পাওয়া

যায় মাত্র। সমুদ্রকে তখনও দেখা যায় নাই। অবশেষে ওসকল উৎপাত কম হইয়া আইসে, আর পর্বতের উপরিস্থ সেই কড়ার মত গহ্বরটী ভিতরের গলা পাথরাদিতে পরিপূর্ণ হয়। দ্রব পদার্থের সাগরে আর ঢেউ নাই, সাগর এখন স্বয়ং উথলিয়া উঠিয়াছে ! পর্বতের শিখর দেশের গহ্বর হইতে পৃথিবীর ভিতর পর্যন্ত যে নল আছে বলিয়াছি, ঐ নল দিয়া ক্রমে ক্রমে চূড়া পর্যন্ত দ্রব ধাতু, প্রস্তর প্রভৃতির সেই সমুদ্র উথলিয়া উঠে ও ঐ গহ্বরটী পরিপূর্ণ করে। সেটী কিন্তু বেশী বড় নয়, কাজেই তার মধ্যে কতক্ষণ সেই সাগরে গলা সামগ্রীর স্থান হ'বে বল? কাজেই উহার যে দিক নীচু, সেই দিক দিয়া গড়াইয়া অগ্নি-সমুদ্রের তরল পাথর পর্বতের গা বহিয়া পড়িতে আরম্ভ হয়। ইহারই নাম (Lava) "লাভা"। প্রায়ই আগ্নেয়গিরির গায়ে অনেকগুলি ছোট ছোট গহ্বর থাকে, সেই ছোট ছোট গহ্বরগুলি দিয়াও দ্রব পদার্থের স্রোত বহিতে দেখা যায়। কখন কখন পর্বতের গা ফুঁড়িয়া বাহির হইয়া থাকে। কখন বা নূতন স্থান দিয়া প্রবাহিত হইয়া সেখানে নূতন আগ্নেয় পর্বত উৎপন্ন করিতেও দেখা যায়। এই দ্রব-প্রবাহ বড় ভয়ানক। ইহাই ভূমিকম্প ও অগ্ন্যুৎপাতের মূল কারণ, এবং ইহাদ্বারাই আগ্নেয় পর্বত সকল প্রস্তুত হইয়াছে, ইহাদ্বারা সমুদ্রের কত শত দ্বীপও নির্মিত হইয়াছে। সার উইলিয়ম হ্যামিল্টন নামক একজন বিখ্যাত সাহেব আগ্নেয়গিরি ও অগ্ন্যুৎপাত সম্বন্ধে নিজে জ্ঞানলাভ করিয়া সাধারণ লোকদিগকে জানাইবার জন্য ভীষণ অগ্নিকুণ্ড সম ভিসুভিয়স্ পর্বতের নিকট নেপলস্ দেশে ৩০ ত্রিশ বৎসর কাল বাস করেন। তিনি ঐ দীর্ঘকালের মধ্যে অনেকবার উহার ভয়ানক উৎপাত স্বচক্ষে দেখিয়া যেরূপ সুন্দর বর্ণনা করিয়া গিয়াছেন, তাহা পাঠ করিলে আগ্নেয়গিরির বিষয়ে বেশ্ জ্ঞান লাভ করা যায়। কিন্তু এ যে ভয়ানক ব্যাপার, তা না দেখিলে কিছুই অনুভব করা অসম্ভব। তথাপি তোমাদের জন্য আমার না-দেখা কথা অপেক্ষা তাঁহার এক বারের বর্ণনা হইতে কতকটা বলি শুন।

"১৭৯৪ খ্রীষ্টাব্দে উক্ত পর্বতে যে ভয়ানক অগ্নিকাণ্ড হইয়াছিল, তাহার বর্ণনায় ইনি এইরূপ লিখিয়াছেন, সংক্ষেপে তোমাদিগকে বলি : '১৫ই জুন রবিবার রাত্রি দশটার সময়ে হঠাৎ একটা ভূমিকম্প হইল, বাহিরে গিয়া দেখি পর্বতের চূড়ার উপর ও চারিদিকের ছোট চূড়ার (গতবারের ভিসুভিয়সের চূড়ার ছবি দেখ) উপর দিয়া ভয়ানক অগ্নিশিখা ও কাল ধোঁয়া বাহির হইতেছে। এইরূপ ভলকে ভলকে এমন কি ১৫টা স্থান দিয়া অগ্নি ও ধূম বাহির হইতে দেখিলাম। বজ্রের মত ভীষণ গর্জনে কাণ ফাটিয়া যাইতে লাগিল। তার পর বোধ হইল যে দ্রব পদার্থের প্রবাহ সকল পর্বতের চূড়া ও গায়ের নানা স্থান দিয়া বাহির হইয়া গা বহিয়া নীচে আসিতে আরম্ভ হইয়াছে।

'এদিকে ক্রমাগত যেন ঝড়ের সময় সমুদ্রের ড়াকের মত হু হু শব্দ অনবরত হইতেছে, ওদিকে যেন শত সহস্র হাউই এক সঙ্গে ছুড়িলে যেমন ভয়ানক শব্দ হয়, তেমনি ভয়ানক শব্দে হাজার হাজার পাথরের চাঁই, আকাশে মহাতেজে শাঁশাঁ করিয়া ছুটিতেছে ও কতকদূরে গিয়া পড়িয়া গৃহদ্বার জানালা চূরমার করিয়া দিতেছে ; আবার তার মধ্যে ঘনঘন লক্ষ লক্ষ কামান একত্রে আওয়াজ করিলে যেমন শব্দ হয় বা শত শত বজ্রাঘাত উপরি উপরি হইলে যেরূপ হয়, তেমনি শব্দে কানে তালা লাগিয়া যাইতেছে ; আকাশ যেন ফাটিয়া যাইবে। পৃথিবী যেন বিদীর্ণ হইবে! পর্বত যেন চূর্ণ হইবে!! সে দৃশ্য না দেখিলে বর্ণনার দ্বারা অনুভব করা অসম্ভব।

'পরদিন প্রাতে দেখা গেল যে পর্বতের গা বহিয়া দ্রব পদার্থের স্রোত নীচে আসিয়াছে এবং পর্বতের নিম্নের "টরিডেল্ গ্রেকো" (Torredel Greco) নামক নগরের মধ্য দিয়া প্রবাহিত হইয়া তাহার অধিকাংশ স্থল দগ্ধ ও উচ্ছন্ন করিয়া শেষে সাগরে গিয়া পড়িয়াছে। যেখানে গিয়া সাগরে মিশিয়াছে তথায় ৮০০ হস্ত চওড়া, ৮ আট হাত জলের ভিতর ও ৮ আট হাত উচ্চ সর্বশুদ্ধ ১৬ যোল হস্ত পুরু একটী নূতন অন্তরীপ প্রস্তুত হইয়া গেল। জলের মধ্যেও প্রায় ৪২০ চারিশত কুড়ি হস্ত লম্বা হইয়া প্রবেশ করিয়াছিল। ঐ দ্রব-স্রোত যে কি ভয়ানক গরম তাহার কল্পনাই হয় না। এত পথ চলিয়াও যখন জলে পড়িয়াছে, দেখিলাম যে সে স্থলের জলরাশি টগ্ বগ্ করিয়া ফুটিতেছিল। এমন কি আমি প্রায় ২০০ দুই শত হস্ত দূরে ছিলাম আমার নিকটের জলেও প্রচুর ধূম উঠিতেছিল, ও উহাতে হাত দিবা মাত্র আমার হাত বাস্তবিকই পুড়িয়া গেল। আমাদের নৌকার তলায় যে পীচ দেওয়া ছিল মাঝি দেখিল তাহা ঐ উত্তাপে গলিয়া যাইতেছে ও নৌকায় জল উঠিতে আরম্ভ হইয়াছে। কাজেই আমরা তাড়াতাড়ী সেস্থান পরিত্যাগ করিয়া পলায়ন করিলাম।' এইরূপ কত ভয়ানক কথা এর পর শিখিবে, এখন সে সমস্ত কথা বলা অসম্ভব।"

অমূল্য।—"দাদা বাবু! দ্রব-প্রবাহ কি রকম—ভাল করিয়া বলুন না, কতকটা বুঝিয়াছি বটে কিন্তু ওবিষয়ে আরও ভাল করিয়া বুঝাইয়া দিন।"

নবীন বাবু।—"যথার্থ, আমি বুঝিতে পারিতেছি না যে কিরূপে এমন কঠিন বিষয় তোমরা বেশ্ মনে ধারণা করিতে পারিবে। এ নিজে না দেখিলে তেমন উত্তমরূপে বুঝা কঠিন। তবু এস দেখি যতটুকু পার শুন। যখন ঐ স্রোত বহিতে থাকে তখন তাহার চেহারা বড় ভয়ানক। তোমরা মনে কল্পনা করিলেই বুঝিতে পারিবে প্রায় এক মাইল দূর পর্যন্ত বিস্তীর্ণ ৮।১০।১২ হাত উচ্চ একটা গলা পাথরের নদী চলিয়াছে। তাহার উত্তাপে নিকটে যায় কার সাধ্য? জ্বলন্ত রক্তবর্ণ, উপরটা ধোঁয়ায় ঢাকা, ভিতরে যেন হাপর! তোমরা কখন লৌহ গলাইবার হাপর দেখ নাই তাহা হইলে বেশ্ বুঝিতে পারিতে। যাহা হউক এই অগ্নিময় পাথরের নদী চলিয়াছে, সম্মুখে যাহা পড়িতেছে, অল্পক্ষণ মধ্যেই ইহার ভয়ানক গরমে পুড়িয়া যাইতেছে। প্রকাণ্ড প্রকাণ্ড বাড়ী, বড় বড় মন্দির, যাহা কিছু সম্মুখে পড়িবে, সকলই ভাঙ্গিয়া চুরিয়া নষ্ট হইয়া যাইবে। এইরূপে ধ্বংস করিতে করিতে কতদূরই চলে তাহার ঠিক নাই। কখন কখন পর্বত হইতে অল্প দূর গিয়াই থামিয়া যায়, কখন বা সাগরে গিয়া মিশে, কখন বা অনেক ক্রোশ পথ পর্যন্ত চলিয়া যায়। আইস্‌লণ্ড দ্বীপের "স্ক্যাপ্‌টার যোকুল" নামক আগ্নেয় পর্বতের দ্রব--প্রবাহ বড় ভয়ানক। তথাকার ১৭৮৩ সালের অগ্নিকাণ্ড ১১ই জুন আরম্ভ হইয়া ক্রমাগত দুই বৎসর কাল চলিয়াছিল। পর্বতের দুই পাশ দিয়া দুটী প্রবাহ বাহির হইয়া একটী ৫০ পঞ্চাশ মাইল, অপরটী ৪০ চল্লিশ মাইল পথ গিয়াছিল। প্রথমটীর বিস্তার ১২ হইতে ১৫ মাইল ; অপরটীর প্রায় ৭ মাইল। চলিতে চলিতে ২০টী গ্রাম উচ্ছন্ন দেয় এবং ৯,০০০ নয় হাজারেরও অধিক লোকের প্রাণ বিনাশ করে। তদ্ভিন্ন পশু ও অন্যান্য দ্রব্যাদি যে কত নষ্ট হইয়াছিল তাহার সীমা নাই। এমন কি সে ক্ষতি আইস্‌লণ্ড বাসীরা আজও পূরণ করিয়া উঠিতে পারে নাই ; "স্ক্যাপটা" নামক ১৩৫ হাত চওড়া, ৪০০ হাত গভীর একটী পার্বতীয় নদী ঐ দ্বীপে ছিল। দ্রব পদার্থের স্রোত চলিতে চলিতে ঐ নদীতে গিয়া পড়ে এবং বহু দূর পর্যন্ত ঐ নদীর গর্ভ পূর্ণ করিয়া চলিয়া যায়। এখন ভাবিয়া দেখ যে কত

দ্রব পদার্থই বাহির হইযাছিল !!

"ক্রমে যত পুরাতন হয় এই প্রবাহের উপরিভাগের পাথরের চাঁইগুলি তত জমাট বাঁধিয়া কঠিন হয় ; এমনকি তখন দেখিলে বোধ হয় যেন রাশি রাশি পাথর এক সঙ্গে জমাট করিয়া কোন দৈত্য সেই চাঁই পিছন থেকে ঠেলিয়া দিতেছে। উপরে কঠিন পাথর, তাহার উপর দিয়া চলিয়া যাওয়া যায়। আর বাস্তবিকও কত লোক প্রথম দিন পলাইতে না পারিয়া কোন উচ্চ স্থানে লুকাইয়া থাকে, পরে শুকাইয়া গেলে ঐ কঠিন পাথরের উপর দিয়া পলাইয়া প্রাণ রক্ষা করে। উপরেব ঐ কঠিন আবরণের ভিতরে কি ভয়ানক অগ্নিকুণ্ড তা বুঝিতেই পারিতেছ। সে আগুণ অনেক দিন পর্যন্ত নিবে না। ১০। ১৫ দশ পনের বৎসর পর্যন্তও তাহার উপরের ফাটল দিয়া ভিতরের গরম ভাব উঠিতে দেখা যায় ; তাহাতে হাত নিশ্চয় পুড়িয়া যাইবে।

সাগরের গর্ভেও আগ্নেয়গিরি থাকে। তাহাদের যখন অগ্ন্যুদ্গম হয়, তখন প্রায় ভয়ানক কাণ্ড হইয়া থাকে ; অনেক স্থলে নূতন দ্বীপ উৎপন্ন হয়, তাহার সঙ্গে সঙ্গে প্রায় নূতন গহ্বর থাকে তাহা হইতে আবার উৎপাত হয়। এইরূপেই সিসিলী দ্বীপে এটনা, আইস্‌লাণ্ডের হেক্লা, কেনেরী পুঞ্জের টেনেরীফ্ প্রভৃতির উৎপত্তি হইয়া থাকিবে।"

অনেক রাত্রি হওয়ায় আজ এইখানেই গল্প শেষ হইল। সকলে আশ্চর্য হইয়া বাড়ী গেলেন!

১৯

নবীন বাবু বাড়ীতেই ছিলেন। কিন্তু এত দিন কার্য উপলক্ষে পশ্চিম গিয়াছিলেন। তাঁহার প্রিয় পৌত্র ও দৌহিত্রগণ তাঁহাদের গল্প শুনিবার বিষয়ে বড় অসুবিধা হইয়াছিল। অন্য অন্য বিষয়ে অন্য লোকের নিকট অনেক গল্প শুনিতে পাইতেন বটে, কিন্তু বিজ্ঞান সম্বন্ধীয় উপদেশ না পাওয়াতে অমূল্য, মন্মথ, চন্দ্রনাথ, মাখন, দেবেন্দ্র, নগেন্দ্র, নলিন, পুলিন প্রভৃতি ছোট ছোট বালকগুলির মনে বড় কষ্ট হইত। তাঁহারা কেবল দিন গণিতেছিলেন, দাদা বাবু কবে বাড়ী আসিবেন। এখন তাঁহারা সংবাদ পাইলেন যে নবীন বাবু আসিতেছেন। অমনি সকলে উত্তম উত্তম বস্ত্রাদি পরিধান করিযা গাড়ী করিয়া ষ্টেশনে আসিয়া উপস্থিত। ঠাকুরদাদাকে গাড়ী হইতে সঙ্গে করিয়া লইয়া যাইতে হইবে। তাঁহাদের দেখাদেখি গ্রামস্থ আরও প্রায় ১০।১২টী বালক বালিকা তাঁহাদের সঙ্গে আসিয়াছে। অমূল্য বাবু সকলের নেতা হইয়া সকলকে সারবন্দী দাঁড় করাইয়া রাখিতেছেন। কি করিয়া দাদা বাবুকে অভ্যর্থনা করিতে হইবে, তিনি আসিবামাত্র কে কে তাঁহার দ্রব্যাদি লইয়া গাড়ীতে তুলিবে, অন্য কাহার উপর কি ভার থাকিবে, তাহার সব ব্যবস্থা তিনি করিয়া দিতেছেন। ছেলেগুলির উৎসাহ ও আনন্দের সীমা পরিসীমা নাই। কলরবে ষ্টেশনগৃহ পরিপূর্ণ হইয়া গেল।

এমন সময় গাড়ী নিকটের ষ্টেশন হইতে ছাড়িল, ঘণ্টা-ধ্বনি হইল, ইঙ্গিতের পাখা পড়িল, বালকসেনা শ্রেণীবদ্ধ হইয়া সেই দিকে চাহিয়া আছে। এক মিনিট, দুই মিনিট, তিন মিনিট কাটিতেছে—বালকদের তাহা বড়ই বিলম্ব বোধ হইতে লাগিল। অবশেষে ধূঁয়া দেখা গেল, বাঁশীর শব্দ হইল, গাড়ী থামিল। দরজা খোলা হইবামাত্র নবীন বাবুও নামিলেন। বালকগণ সকলে মিলিয়া নমস্কার করিলেন। তিনিও সকলের হাত ধরিয়া আদর করিলেন। কাহাকেও কোলে লইলেন, কাহারও মুখচুম্বন করিলেন। সকলে নিজ নিজ কর্তব্য করিয়া

তাঁহার জিনিষ পত্র লইয়া গাড়ীতে রাখিলেন। নবীন বাবু সকলকে কয়েকখানি গাড়ীতে একে একে বসাইয়া আপনি একখানি গাড়ীতে বসিলেন। গাড়ী সব ক্রমে বাড়ীতে আসিয়া পৌঁছিল। সকলে পরম আনন্দে বাড়ী আসিলেন। গ্রামে আজ যেন মহা উৎসব।

সকলে নবীন বাবুর বৈঠকখানায় গিয়া বসিলেন। মধু চাকর গুড়গুড়ীতে তামাকু দিয়া গেল। প্রাচীন ঠাকুরদাদা মহাশয় ধূমপান করিতে করিতে বালকগণের সহিত কথাবার্তা কহিতে লাগিলেন। প্রথমে তিনি জিজ্ঞাসা করিলেন:

"কেমন ভাই! আমি যতদিন ছিলাম না, তোমরা পড়া শুনা বেশ করিতে ত?"

অমূল্য।—"আজ্ঞা হাঁ, দাদা মহাশয়,—আমরা পড়া শুনা ভালই করিতাম। আর তা ছাড়া আমাদের পুস্তকে বিজ্ঞানের কথাও অনেক শিখিয়াছি। কিন্তু আপনি না থাকাতে তেমন সব উপদেশপূর্ণ গল্প শুনিতে পাই নাই। এখন হইবে। আপনি গেলে পর আমাদের বড় মন কেমন করিত।"

নলিন।—"দাদাবাবু! অমূল্য দাদা আমাদের লইয়া অনেক ভাল ভাল গল্প ও উপদেশ শুনাইতেন; আমরা রোজ সন্ধ্যাবেলা একত্রে বেড়াইতে যাইতাম ও সব রকম বইয়ের কথা শুনিতাম। দাদাও আপনার মতন সহজ সহজ কথায় বিজ্ঞানের গল্প বুঝাইয়া দিতেন। আমিও এবারে অনেক গল্প আপনাকে শুনাইব।"

সকলে হাসিয়া উঠিলেন। দাদা মহাশয় হাসিয়া বলিলেন,—"আচ্ছা ভাই, বড় বড় বিজ্ঞানের কথাও অনেক শিখিয়াছ। আমি বুড়া মানুষ, একটা সামান্য কথা বুঝাইয়া দাও ত দেখি।— এই যে তামাক খাইতেছি, নল তো মুখে টানিতেছি, কলকেতে তামাক ও আগুন রহিয়াছে; ধূঁয়া মুখে কি করিয়া আসিতেছে?"

এবার নলিন বাবু বড় গোলে পড়িলেন। বিজ্ঞান ত চন্দ্রে, সূর্য্যে, নদীতে ও বায়ুতে। তামাক খাওয়ার গুড়গুড়ীতেও যে বিজ্ঞানের শিক্ষা আছে, তাহা বেচাবীর বুদ্ধিতে আসিল না। কিছুক্ষণ ভাবিয়া চিন্তিয়া বলিল :—

"কৈ অমূল্য দাদা ত তাহা শিখাইয়া দেন নাই?" তখন সকলেই গুড়গুড়ীর দিকে চাহিয়া ভাবিতে লাগিল। কাহারও মুখে আর কথাটী নাই। নবীন বাবু বেশ নির্ব্বিঘ্নে গড়্‌গড়্ গড়্‌গড়্ করিয়া ঘন ঘন নলে টান দিতে লাগিলেন ও ক্লান্তি দূর করিতে লাগিলেন। প্রায় আধ ঘণ্টা ধরিয়া সকলেই ভাবিতে লাগিল। কেহ কেহ এক একটা উত্তর দিতেও লাগিল। কিন্তু কতক দূর যাইয়া আটকাইয়া যায়। নিঃসন্দেহ স্থিরমীমাংসা কিছুতেই হইল না। অনেক চেষ্টায় নিষ্ফল হইয়া সকলেই বলিল, "ইহা কঠিন কথা। দাদা মহাশয় না বুঝাইয়া দিলে হইবে না।"

তখন মাখন বলিল,—"না, সময় লইয়া ভাবিয়া দেখা যাক। আর দাদা বাবুও আজ ক্লান্ত হইয়াছেন, বিশ্রাম করুন, যদি আমরা ঠিক করিতে না পারি, কাল তখন বলিয়া দিবেন।"*

সকলেই এ প্রস্তাবে সম্মত হইলেন। বালকগণ নিজ নিজ স্থানে গেল। নবীন বাবু বিশ্রাম করিতে গেলেন।

*যদি সখার কোন পাঠক-পাঠিকা এই বালকদিগকে বড় অল্পবুদ্ধি মনে করেন তবে তিনি এই বিষয়ে মীমাংসা করিয়া আমাদের নিকট পাঠাইলে, আমরা নবীন বাবুর শিষ্যদিগকে বলিব যে, ইহা তাঁহাদেরও জানা উচিত। লেখক সেই সঙ্গে আপনার বয়স ও কোথায় কোন শ্রেণীতে পড়েন, তাহাও লিখিয়া দিবেন। ইহার উত্তর পাইলে বাস্তবিক আমরা সুখী হইব।

## ২০

কয়েকদিন পরে আজ নবীন বাবু আপনার পাঠাগারে বসিয়া আছেন এমন সময় তাঁহার বালক শিষ্যগণ আসিয়া সে দিনকার গুড়গুড়ির প্রশ্নের মীমাংসা করিয়া দিতে অনুরোধ করিল। তিনি আনন্দিত হইয়া কহিলেন, "বেশ হইয়াছে, এ প্রশ্নের উত্তর দিতে এই ঘরেই সুবিধা হইবে। কথাটি কিন্তু কঠিন, খুব মন দিয়া শুনিলে তবে বুঝিতে পারিবে।"

এই বলিয়া তিনি টেবিলের চারিদিকে বালকদিগকে বসাইলেন। পরে একটী কাচের গেলাসে সরবৎ ঢালিয়া তাহাতে একটী কাচের নল রাখিলেন। "এখন এই সরবৎ কেমন করিয়া পান করিবে?" সকলেই বলিয়া উঠিল—"কেন নল দিয়া টানিলেই মুখে সরবৎ আসিবে।" নলিন বাবু তাড়াতাড়ি অগ্রসর হইয়া সেই নলটীতে মুখ লাগাইয়া টানিতে লাগিলেন ও বলিলেন,—"এই দেখ সরবৎ মুখে আসিতেছে।" এই রূপে আরও দুই একটী ছেলে নল দিয়া সরবৎ পান করিল। তখন নবীন বাবু জিজ্ঞাসা করিলেন "কেহ বুঝিতে পারিতেছ যে নলে টান দিলে গেলাসের সরবৎ কেন মুখে আসিতেছে? নলের ভিতর ত বায়ু আছে। টানে ঐ বায়ু মুখে যাইতেছে। কিন্তু নীচের জল কেন নলের মধ্যে উঠিতেছে কেহই উত্তর দিতে পারিল না।



তখন নবীন বাবু বুঝাইতে লাগিলেন,—

"তোমরা জান যে বায়ুর ভার আছে। সাধারণতঃ এক বর্গ ইঞ্চি স্থানের উপর বায়ুর ভার ৭॥ সের।"

অমূল্য।—আজ্ঞা হাঁ, ইহা আমরা অনেকদিন শিখিয়াছি।

নবীন বাবু।—তাহার পর দ্বিতীয় কথা এই যে জল তরল পদার্থ। এ কারণে কোন পাত্রে রাখিলে ইহার উপরিভাগ সমান দেখা যায়—যেন একখানি কাচ পড়িয়া আছে।

মাখন।—কিন্তু দাদা মহাশয়, বাতাস লাগিলে তখন সমান থাকে না। হাওয়াতে নদীতে ঢেউ হয় দেখিয়াছি।

নবীন বাবু।—"ঠিক বলিয়াছ। জল তরল পদার্থ বলিয়াই তাহার উপরে চাপের কম বেশী হইলে তাহার উপরিভাগ আর সেই রূপ সমতল থাকে না। যেখানে বেশী চাপ পড়ে, সেই খানটা নিচু হইয়া যায়। এই দেখ সরবতের গেলাসের নলটী দিয়া ফুঁদিয়া দেখ গেলাসের ভিতরের জল আর সমান থাকিবে না। যেখানে ফুঁ দিবে, সেখানে জল নীচু হইয়া যাইবে।" এই বলিয়া (গ) গেলাস জলে পূর্ণ করিয়া (ক) কাচের নলটী তাহাতে রাখিলেন। তখন সকলকে দেখাইয়া বলিলেন, "দেখ নলের ভিতরেও (খ) পর্যন্ত জল রহিয়াছে; অর্থাৎ গেলাসের ভিতরের জল ও নলের ভিতরের জল—দুইয়েরই উপরিভাগ সমতল ঐ এক

(খ ঘ) রেখাতে। কারণ, নলের ভিতরের জলে বায়ুর যে পরিমাণ চাপ, বাহিরে গেলাসের জলের উপরিভাগেও ঠিক সেই পরিমাণ বায়ুর চাপ। কোন প্রভেদ নাই ; অর্থাৎ প্রতি ইঞ্চিতে ৭॥ সের।




কিন্তু তারপর যখন নলে ফুঁ দিতে লাগিলাম তখন (ত) তীর চিহ্নিত পথে বায়ুর গতি হওয়াতে ; নলের ভিতরকার (খ) চিহ্নিত স্থানের জল বেশী চাপ পাইয়া ক্রমে নীচু হইতে লাগিল এবং অবশেষে (ঙ) অর্থাৎ নলের মুখ পর্যন্ত পহুঁছিল। তখন কাজেই নলের মুখ দিয়া বায়ু বাহির হইয়া গেলাসের জলে প্রবেশ করিল ও বুড়্ বুড়্ বুড়্ বুড়্ করিয়া জলের উপর উঠিতে লাগিল। বুঝিতে পারিলে?

মন্মথ।—আজ্ঞা হাঁ—বেশ বুঝিয়াছি। এতদিন জানিতাম না যে পুকুরের জল অমন সমান কাচের মত থাকে কেন। লোকে কথায় বলে—জল উঁচু নীচু নয়। খোসামুদে মোসাহেবরাই বলে, "জল উচুঁ জল নীচু।" কিন্তু বাস্তবিক তাহার কারণ যে বায়ুর চাপ, তাহা পূর্বে জানিতাম না।

নবীন বাবু।—এখন বেশ বুঝিতে পারিবে যে বায়ুর চাপ সমান বলিয়া জলের উপরিভাগ সমান দেখায়। এ যে কেবল পুকুর বা বাল্‌টী গেলাসেই হয় এমন নহে। যে ভাবেই থাকুক না কেন, এক অবিভক্ত জলরাশির যে যে অংশ বায়ুর সমান চাপ পাইবে, সে সব স্থানই




সমতল হইবে। এই দেখ (ক খ) একটী কাচের খালি বাক্স, তাহার উপরের ঢাকনীতে ১, ২, ৩, ৪ চারিটী ভিন্ন ভিন্ন রকমের কাচের নল লাগান আছে। এখন আমি ১নং নল দিয়া জল ছাড়িতেছি।

এই দেখ ক্রমে (ক খ) বাক্স পূর্ণ হইল। আরও চলিতেছি, ক্রমে জল নল চারিটাতে উঠিতেছে। কিন্তু দেখ চারিটী নলের মধ্যেই জলের উচ্চতা ঠিক সমান। ইহার কারণ কি?

দেবেন।—"আমি বলিতে পারি, দাদা বাবু।—নল চারিটী যতই কেন মোটা বা সরু বা ভিন্ন ভিন্ন আকারের হউক না, উহাদের উপরের মুখ খোলা থাকাতে তাহাদের ভিতর বাহিরের বায়ু আছে। এবং সেই জন্য তাহাদের ভিতরের জলের উপর ফি ইঞ্চে ৭॥ সেরের

হিসাবে বায়ুর ভার রহিয়াছে। কাযেই সকলগুলির মধ্যে ঐ চাপ সমপরিমাণে থাকাতে তাহাদের ভিতরের জলের উচ্চতাও ঠিক সমান হইবে।"

নবীন বাবু।—বাঃ! ঠিক বলিয়াছ। আমি আজ বড় সন্তুষ্ট হইলাম। তোমরা বেশ যত্ন করিয়া শুনিতেছ। আমারও তাই খুব বলিতে ইচ্ছা হইতেছে। আচ্ছা! এ পর্যন্ত তোমরা দুটী কথা শিখিলে। (১ম) বায়ুর চাপ (Atmospheric pressure) সমপরিমাণ হইলে, জলও সমভাবে অবস্থিতি করে। (২য়) বায়ুর চাপ কোন স্থানে বেশী হইলে সেখানকার জল নীচু হইয়া পড়ে।

"এই বার তোমাদের আর একটী কথা বুঝিতে হইবে।" এই বলিয়া নবীন বাবু (ব) চিহ্নিত একটী কাচের চৌকোণা বাক্সে জল পুরিলেন ও (ক খ গ ঘ) চারিকোণা একখানি কাচ ঐ জলের উপরিভাগে রাখিলেন। ঐ কাচখানির মধ্যস্থলে একটী ছোট ছিদ্র (ছ) আছে। তাহাতে একটী নল (ন) লাগান।




নবীন বাবু।—এই দেখ কাচখানি জলে কেমন ভাসিতেছে। কিন্তু যেমন উহাতে হাতের ঝোঁক দিয়া চাপিলাম, অমনি দেখ এই ছিদ্রটী দিয়া কেমন বেগে জল (ন) নলের মধ্যে উঠিতেছে। যেন ফোয়ারা ইহার কারণ কি বলিতে পার?

মাখন।—বোধ হয় পারি। ঐ ছিদ্রের জলে সাধারণ বায়ুর চাপই ছিল, কিন্তু কাচখানির উপর জোরে ভর দেওয়াতে তাহার নিম্নস্থিত জলের উপর কাচখানির চাপ সাধারণ বায়ুভার (air-presure) অধিক হইল। সুতরাং একই জলভাগের ভিন্ন ভিন্ন স্থানে চাপের কম বেশী হওয়াতে জল স্থির থাকিতে পারিল না। চারিদিকে কাচের চাপের আধিক্যবশতঃ ঐ অল্প চাপের পথ ছিদ্র দিয়া জল নলের ভিতর উঠিতে লাগিল।

নবীন বাবু।—বেশ মাখন। ঠিক বুঝিয়াছ। আশা করি, সকলেই বুঝিতে পারিয়াছ।

সকলে।—হাঁ পারিয়াছি।

নবীন বাবু।—আচ্ছা এখন তোমরা সকলেই বুঝিতে পারিবে—নলে মুখ দিয়া টানিলে গেলাসের সরবৎ কেন মুখে আসে। যখন সরবতের গেলাসে নলটী রাখিলাম। দেখ নলের ভিতরেও (গ) পর্যন্ত সরবৎ রহিয়াছে। অর্থাৎ গেলাস ও নল উভয়ের মধ্যস্থ তরল পদার্থ সরবৎ একই সমতল রেখা (গ ঘ) অবস্থিত রহিয়াছে। বল দেখি, চন্দ্রনাথ, কেন?




চন্দ্র।—কারণ এখন গেলাসের জলে বায়ুর যে পরিমাণ চাপ রহিয়াছে, নলের ভিতরেও সেই বায়ু অতএব তাহার ভিতরের জলেতেও সেই পরিমাণ চাপ।

নবীন বাবু।—হাঁ ঠিক বলিয়াছ, এতক্ষণ পর্যন্ত চাপের কাছে কিছু মাত্র তারতম্য হয় নাই।

আচ্ছা এখন যাহা বলিতেছি শুন। তারপর যখন জলে মুখ দিয়া টানিতে আরম্ভ করিলাম, তখন নলের মধ্যে (গ) পর্যন্ত যে বায়ু ছিল, তাহা টানের জন্য (ত) চিহ্নিত তীর-রেখার দিকে উঠিয়া আসিল। সুতরাং ঐ নলের মধ্যে বায়ুর যে পরিমাণ চাপ ছিল, তাহা কমিয়া গেল। কিন্তু নলের বাহিরে গেলাসের সরবতের উপরিভাগে বায়ুর সাধারণ চাপই রহিয়াছে। এখন দেখ, গেলাসের সরবতের অবস্থা কি হইল?—না উহার উপরিভাগে সর্বত্র ঠিক ৭॥ সেরের হিসাবে চাপ রহিয়াছে, কেবল, একটী মাত্র স্থানে অর্থাৎ নলটীর মধ্যে চাপ তদপেক্ষা কম সুতরাং অবিকল উপরিউক্ত ফোয়ারার মত ঘটিল। চারিদিকের চাপের আধিক্যবশতঃ সরবৎ তরল বলিয়া ঐ নলের মধ্যে উঠিতে লাগিল, এবং ক্রমে মুখে গিয়া পহুঁছিল। তখন যতই চান, ততই যায়। আরও টান আরও যাইবে। অবশেষে গেলাস খালি হইয়া যাইবে ও পেট ভরিয়া যাইবে।

দেবেন।—দাদাবাবু, আমাদের সরবৎ খাওয়ার কথা ত বুঝিলাম। আপনার তামাক খাওয়ার কথা ত বুঝিলাম না।

নবীন বাবু।—আজ এই পর্যন্ত থাকুক, বেশ মন দিয়া ইহা বুঝিতে চেষ্টা কর। আর এক দিন গুড়গুড়ির কথা বুঝাইয়া দিব। আজ মোটামুটী এই কয়টী কথা স্মরণ রাখিও যে—

(১) চাপের তারতম্য না হইলে, জল সমতল থাকে।

(২) চাপ কোন স্থানে বেশী হইলে জল নীচু হয়।

(৩) চাপ কোন স্থানে কম হইলে, জল উঠে।

এখন গুড়গুড়ির কথা হয়ত আপনারাই বলিতে পারিবে।

## ২১

[ *ভ্রম সংশোধন* : —গতবারের সংখ্যায় ৪৪ পৃষ্ঠায় দ্বিতীয় স্তম্ভে ১৯শ পংক্তিতে "বায়ু ভার (air Pressure)" স্থলে বায়ুভার "air-presure অপেক্ষা" পড়িতে হইবে।]


য়েক দিন অবধি অতিশয় গ্রীষ্ম পড়িয়াছে। রৌদ্রের তেজে সারাদিন পৃথিবী যেন ফাটিয়া যাইতেছে। আজ সন্ধ্যা বেলা নবীন বাবু ছাতে বসিয়া স্নিগ্ধ বায়ু সেবন করিতেছেন। এমন সময় তাঁহার শিষ্যদল আসিয়া উপস্থিত। সকলে প্রণাম করিয়া নিকটে উপবেশন করিলে পর তিনি জিজ্ঞাসা করিলেন,—"কেমন হে! এখন কেহ কি বলিতে পার আমরা তামাক খাই কেমন ক'রে? কল্‌কের তামাক, গুড়গুড়ীর জল ফুঁড়িয়া তাহার ধূঁয়া মুখে আসে কেন বলিতে পার?"




মাখন।—আজ্ঞা হাঁ, আমরা বোধ হয় বুঝিতে পারিয়াছি। আমি বলিয়া যাই, আপনি দেখুন ঠিক হয় কি না?—(এই বলিয়া পার্শ্বস্থ ছবিটির মত আঁকিল)। মনে করুন (গ) গুড়গুড়ী; তাহাতে (জ) পর্যন্ত জল আছে। (ক) হইতে আরম্ভ করিয়া গুড়গুড়ীর খোলের ভিতরেও (খ) পর্যন্ত নলচে আছে। ইহার উপরিভাগে (ক) কলিকে ও নিম্নের মুখ (খ) জলে কিছু দূর অবধি ডুবিয়া আছে। গুড়গুড়ীর

(প) ছিদ্রে (ন) নল লাগান আছে। তাহার অগ্রভাগে (ম) মুখ দিয়া টানিতে হয়।

আচ্ছা, এখন এই কলটির অবস্থা কিরূপ আগে দেখা যা'ক। (খ) মুখ খোলা থাকাতে (ন) নলের মধ্যে (প) পর্যন্ত সাধারণ বায়ুতে পূর্ণ। গুড়গুড়ীর ভিতরেও (জ) পর্যন্ত সাধারণ বায়ু রহিয়াছে। আবার (ক খ) নলিচাটিও সাধারণ বায়ুতে পরিপূর্ণ। কেবল উহার নীচের যতটুকু অংশ (জ) পর্যন্ত জলে ডুবিয়া আছে, ততটুকু অবধি জল আছে। অর্থাৎ (খ) হইতে (জ) রেখা পর্যন্ত নলচের ভিতর জল আছে।

নবীন বাবু।—ঠিক বলিয়াছ বল দেখি অমূল্য কেন নলিচার (খ জ) অংশের ভিতরটাও জলে পূর্ণ থাকিবে?

অমূল্য।—সেদিন ইহার কারণ শিখিয়াছি। সমস্ত (জ) রেখার উপর সাধারণ বায়ুর ভার থাকাতে এবং নলচের ভিতরেও সাধারণ বায়ু আছে বলিয়া, উহার ভিতরকার জলের উচ্চতাও ঐ (জ) রেখা পর্যন্ত হইবে। অর্থাৎ—

(১) নলিচার ভিতরে বায়ুর চাপ = সাধারণ বায়ুভার—প্রতি ইঞ্চি ৭॥ সের

(২) নলিচার বাহিরে (জ) রেখাস্থ জলের উপর বায়ুর চাপ = ঐ ঐ

সুতরাং নলিচার ভিতরেও জলের উচ্চতা (জ) রেখা পর্যন্ত। কারণ চাপের সমতা থাকিলে জলও সমান উচ্চ হয়।

মাখন।—ঠিক ঠিক! এইটুকু বুঝিলেই সব বুঝা যাইবেক। এইটুকু ইহার আসল কথা। আচ্ছা তারপর যখন (ন) নলের (ম)-তে মুখ দিয়া টানা যায়, তখন নলের ভিতরের বায়ু আকৃষ্ট হইয়া মুখে যায়। সুতরাং (ম) হইতে (জ) অবধি যে বায়ুভাগ, তাহা লঘু হইয়া যাওযাতে (জ) রেখাস্থিত জলের উপর তাহার ভার হ্রাস হইয়া যায়।

কিন্তু অপর দিকে (ক খ) নল্‌চের মধ্যস্থ বায়ুর চাপ সাধারণ বায়ুভারের সমানই আছে। অতএব কি হইল?

—না—

(১) নলিচার ভিতরের বায়ুর চাপ = সাধারণ বায়ুভার—প্রতি ইঞ্চি ৭॥ সের।

(২) নলিচার বাহিরে (জ) রেখাস্থ জলের উপর বায়ুর ভার = সাধারণ বায়ুভার অপেক্ষা কম।

অতএব নলিচার ভিতরে বায়ুর চাপ অপেক্ষাকৃত অধিক হওয়াতে তন্মধ্যে যে জলটুকু ছিল তাহা নীচু হইয়া নামিয়া আসিল। যেন ঐ নলিচার ভিতরের ভারী বায়ু ঐ জলটুকুকে ঠেলিয়া নামাইয়া দিল ও তাহার পশ্চাৎ পশ্চাৎ নামিতে লাগিল। যেই নলিচার মুখ (খ) পার হইল অমনি নলিচার ভিতরের কিয়ৎ পরিমাণ বায়ু গুড়গুড়ীর জলের মধ্যে প্রবেশ করিল ও বুড়্ বুড়্ বুড়্ বুড়্ করিয়া (জ) রেখার উপরে উঠিয়া আসিয়া তথাকার বায়ুতে মিশিয়া গেল। আবার নলের টান থামিবামাত্র (প জ) স্থানের বায়ুর চাপ সাধারণ বায়ুভারের (Atmospheric pressure) সমান হইয়া যায় এবং গুড়গুড়ীর ও নলিচার বায়ু ও জলের অবস্থা আবার পূর্ববৎ হয়।

নবীন বাবু।—ওরে মধু! তামাক দে যা।

মাখন।—এইরূপে প্রতি টানেই হইতে থাকে। প্রতিটানেই গুড়গুড়ীর ভিতরের (প জ) স্থানের বায়ু নল দিয়া আকৃষ্ট হইয়া মুখ দিয়া বাহির হইয়া আইসে ও তৎপরিমাণ বায়ু নলিচার

মধ্য হইতে জলটুকুকে তাড়া করিয়া গুড়গুড়ীর জল ভেদ করিয়া নলের ভিতর আসে।

এমন সময় মধু চাকর বাবুর গুড়গুড়ীতে তামাক সাজিয়া আনিয়া দিল। নবীন বাবু দুটি চক্ষু মুদিয়া নল টানিতে লাগিলেন। মাখনকে বলিলেন,—"এত হ'ল, তবে ধুঁয়া আসে কি রূপে?"

মন্মথ।—এ আর আশর্য কি দাদা বাবু!—মাখন দাদা যেরূপ বলিলেন ঐরূপে ক্রমে নলিচার ভিতরের বায়ু নল দিয়া মুখে আসিতে থাকে। কিন্তু নলিচার মুখে কলিকা ও তাহার ভিতর তামাক ও তদুপরি আগুন থাকাতে ; নলিচার ভিতর যে বায়ু যাইতেছে, তাহা কলিকার মধ্যস্থ তামাকের ভিতর দিয়া চলিয়া যাইতেছে। ঐ তামাকের উপর আগুন থাকায় উহার তেজে তামাকের রস ধুঁয়া হইতেছে ও সেই ধুঁয়া বায়ুর আকারে নলিচা হইতে জলের ভিতর দিয়া নলে ও তথা হইতে মুখে পহুঁছিতেছে।

নলিন।—এ বিষয়টা ত বেশ শিখিলাম। কিন্তু একটা কথা আমি বুঝিতে পারিতেছি না, দাদা বাবু বলিয়া দিন-না!

নবীন বাবু।—কি কথা?

নলিন।—আমার জানিতে ইচ্ছা হয় যে, তামাক খাওয়ার উপকার কি? লোকে কি জন্য তামাক খায়? আমার ত তামাকের গন্ধ সহ্য হয় না, কাশি আসে, গা বমি বমি করে। আমি বুঝিতে পারি না কেন লোকে তামাক খায়।

নবীন বাবু।—এ কথা যদি জিজ্ঞাসা কর ত আমাকে লজ্জা পাইতে হইবে। কেন না, তামাক একটা নেশা বই আর কিছু নয়। তামাকের উপকার কিছু নেই বলিলেও হয়। অপকারিতা বিস্তর। তামাকে "নিকোটিন" নামে এক প্রকার বিষাক্ত পদার্থ আছে, তাহাতে শরীরের অনিষ্ট হয়। তদ্ভিন্ন তামাক খাইতে নানা আড়ম্বর, বৃথা সময় ও অর্থ ব্যয় হয়। তামাকের কারণে নানাবিধ রোগেরও উৎপত্তি হইয়া থাকে। তামাক ভাল জিনিস নহে।

চন্দ্রনাথ।—তবে, দাদা বাবু, আপনি কেন তামাক খান? ইহার "নিকোটিন" বিষে ত আপনারও শরীর খারাপ করতে পারে?

নবীন বাবু।—আমরা বুড়া মানুষ, অনেক দিন অবধি অভ্যাস হইয়া পড়িয়াছে, কষ্ট বা পরিশ্রমের পর এক ছিলিম তামাক খাইলে অনেকটা আরাম বোধ হয় এই মাত্র।

নগেন।—না দাদা মশাই তা হবে না। যা মন্দ তা আপনি কেন করবেন! তামাক খেলে যদি শরীর খারাপ হয়, ইহাতে যদি এত দোষ, তাহলে কেবল একটু আরাম বোধ হয়—কেবল অনেকদিনের অভ্যাস—বলিয়া আপনি খাইবেন, তাহা হইতে পারে না, আপনাকে তামাক খাওয়া ছাড়িতে হইবে।

সকলের অনুরোধে শেষে নবীন বাবু পরাস্ত হইলেন। এই নায্য অনুরোধ তাঁকে শুনিতে হইল। সেইদিন অবধি তিনি তামাকু সেবন করা পরিত্যাগ করিলেন। বালকগণ পরমাহ্লাদিত হইয়া দাদা বাবুর প্রশংসা করিতে করিতে বাড়ী গেল।



## ২২



জ শনিবার। সন্ধ্যাকালে নবীন বাবু বালকগণকে সঙ্গে লইয়া মাঠের দিকে বেড়াইতে যাইতেছেন, পথে নানাবিধ গল্প ও কথাবার্ত্তা চলিতেছে। সূর্য অস্তগত-প্রায়, পশ্চিমদিকের আকাশ সুন্দর রক্তিমাবর্ণে কেমন শোভা পাইতেছে, গো মেষ মহিষ ও ছাগদল গোষ্ঠ-বিহার করিয়া মনের আনন্দে কোলাহল করিতে করিতে গৃহে চলিয়াছে নবীন বাবু ও তাহার বালকবৃন্দ প্রফুল্ল অন্তঃকরণে মৃদু মন্দ গতিতে গ্রামের সীমা অতিক্রম করিয়া চলিয়াছেন।

অনতিদূরে কিসের গোলমাল শুনা গেল। চাহিয়া দেখেন পূর্ব দিকেও যেন সূর্যাস্ত হইতেছে এমনি প্রকাণ্ড উজ্জ্বল আলোক। মাঝে মাঝে ঐ দূরতা ভেদ করিয়া যেন আগুনের হলকা আকাশে দৃষ্ট হইতে লাগিল। সকলেই বুঝিলেন ঘরে আগুন লাগিয়াছে। সকলে দ্রুত গতিতে যে দিক হইতে অগ্নি দেখা দিতেছিল সেই দিকে ধাবিত হইলেন। অল্প দূরে গিয়াই বুঝিলেন যে রামসুন্দর বাবুর বাগানের কুঠিতে আগুন লাগিয়াছে।

উপস্থিত হইয়া দেখিলেন যে অগ্নি খুব প্রজ্বলিত। কেরোসিন তৈলের টীনে আগুন লাগিয়া তাহাতেই এ গৃহ জ্বলিয়াছে। দেখিলেন চারিদিক হইতে বিস্তর লোক কলসী ও ঘড়া করিয়া জল দিতেছে এবং নিকটস্থ থানা হইতে দমকলও আনান হইয়াছে—সম্মুখের পুষ্করিণী হইতে জল তুলিয়া গৃহের জ্বলন্ত দরজা জানলাতে দেওয়া হইতেছে।

অল্পক্ষণ পরেই অগ্নির প্রকোপ কমিয়া আসিল পম্পের সাহায্যে অধিক ক্ষতি হইতে পারিল না। শুধু কলসী করিয়া জল দিয়া এ অগ্নি নিবান যাইত না। পম্পের দ্বারা দূর হইতে সজোরে জ্বলন্ত স্থানে জল নিক্ষেপ করিয়া অতি সহজেই আগুন নিবা'ন হইল। গৃহসামগ্রীও অধিক নষ্ট হইতে পাইল না।

যতক্ষণ নবীন বাবু গৃহের চারিদিকে ঘুরিয়া বেড়াইতেছিলেন ও অগ্নি নির্বাপণের জন্য সচেষ্ট ছিলেন, তাঁহার সঙ্গের বালকগণ ততক্ষণ কেবল পম্পের পার্শ্বে দাঁড়াইয়া জল তোলা দেখিতেছিল। এক চিত্তে এক দৃষ্টিতে চাহিয়া দেখিতে দেখিতে ভাবিতেছিল কেমন করিয়া জল উঠে। কিন্তু ভিতরের কল কিরূপ জানিতে না পারায় তাহার কৌশল কিছুই বুঝিতে পারিল না।

বাটী যাইবার সময় নলিনী দাদা বাবুকে বলিল :—"ঐ কলটাতে কিরূপে জল উঠিতেছে জানিতে পারিলাম না। ইহার কৌশলটা শিক্ষিতে ইচ্ছা হইতেছে।"

নবীন বাবু।—বাঃ! যার যেখানে ব্যথা তার সেখানে হাত! আমার বন্ধুর ঘর পুড়িয়া গেল, তোমরা বুঝি তাহাতেও আপনাদের শিক্ষার ফিকিরে আছ? ভাল ভাল। এইরূপ যত্ন না হইলে কোন কাযই হয় না। চল, এখন বড় ক্লান্ত হইয়াছি, বাড়ী গিয়া বুঝাইয়া দিব।

অমূল্য।—দাদাবাবু আমার কিন্তু বোধ হইতেছে এ বিষয়টী আমাদের পক্ষে বেশী কঠিন হইবে। কলকারখানা বুঝিতে পারা এঞ্জিনীয়ার না হইলে হয় না। এখনও আমরা এত বেশী শিখি নাই যে এ কলের ব্যাপারটা বুঝিতে পারি। তাই আমি ভাবিতেছিলাম যে এখন আপনাকে কষ্ট দিব না।

নবীন বাবু।—অবশ্য এ সব কলকারখানার নিগূঢ়তত্ত্ব যে তোমরা এখন বুঝিতে পারিবে, তাহা অসম্ভব। তবে যেমন মোটামুটি রূপে গুড়গুড়ীর কল ও ধূঁয়া মুখে আসিবার কারণ

বুঝিতে পারিয়াছ, তেমনি মোটামুটি ভাবে, দমকলে কেন জল উঠে তাহাও বুঝিতে পারিবে। পরে যখন কলেজে বড় বৈ পড়িবে, তখন স্পষ্টরূপে এ তত্ত্ব অবগত হইবে।

তখন সকলে ঐ অগ্নিকাণ্ডের ভয়ানক ব্যাপার সম্বন্ধে গল্প করিতে করিতে বাড়ীতে আসিয়া পহুঁছিলেন। কিয়ৎকাল বিশ্রাম করিবার পর ঠাকুরদাদা মহাশয় পাঠাগারে বসিয়া দমকলের মর্ম বুঝাইতে আরম্ভ করিলেন।

নবীন বাবু।—নীচের ছবিটিতে (জ) জল। তাহার মধ্যে দমকলের নিম্নের নল (খ গ) গিয়াছে। উপরের নলটী (চ খ) কিছু বেশি মোটা। এই দুই নলের মাঝখানে একখানি ছোট কব্জাদার কপাট লাগান (১)। উহা এমনভাবে লাগান যে উপর দিকে উঠে, নীচের দিকে নামে না। ইহাকে "ভালভ্" (valve) বলে। ইহা অতি লঘু। সুতরাং নীচের দিক হইতে অল্প বল প্রয়োগ করিলেই উপরে উঠিয়া যায়। কিন্তু উপরিভাগ হইতে যত বল প্রয়োগ করা




যায়, ততই আরো শক্ত হইয়া বন্ধ হয়। আর খুলে না। (প) একটী 'পিষ্টন"* ইহা-- (প র) "পিষ্টন-রডে' সংলগ্ন হইয়া উপরের নলে (ক) হইতে (খ) পর্যন্ত একবার নামে ও আবার উঠে। (হ) হাতল দ্বারা এই পিষ্টন নামান ও উঠান হয়। এই পিষ্টনের মধ্যস্থলে (২) নম্বর একটী কব্জা লাগান দ্বার বা "ভালভ্' আছে। আজও (১) নম্বর ভালভের ন্যায় নীচে হইতে উপরে খোলে, উপরে বল প্রয়োগ করিলে কসিয়া বন্ধ হইয়া যায়। (খ) জল বাহির হইবার পথ। যখন বার বার (২) হাতল দ্বারা (প) পিষ্টনটীকে (ক) হইতে (খ) পর্যন্ত ভিতরে

* পিচকারির ভিতরে জল উঠিবার ও সজোরে ঐ জল ছুড়িয়া দিবার কৌশল সকলেই জান। গোড়ার দিকে একটী হাতল থাকে, তাহাতে একটী লোহার কাঠী লাগান থাকে। ঐ কাঠীতে পিচকারির নলের ভিতর একখানি টীনেব চাক্তি লাগান থাকে। এই টীনেব চাক্তির দ্বারাই জল ঠেলিয়া দেওযা হয এবং ইহা টানিলেই জল উঠে। এই চাক্তিখানি পিষ্টন ও কাঠীর নাম পিষ্টন-বড (Piston-rod)-এ দৃষ্টান্তে সহজে বুঝিতে পাবিবে।

দিয়া ক্রমে ক্রমে (ঘ) পর্যন্ত উঠাইয়া পরে নামান ও উঠান যায়, তখন নিম্নস্থ জল নলের বাহিরে আসে। তখন (ন) চামড়ার নলে করিয়া যত দূরে ইচ্ছা লইয়া যাওয়া যায়।

দমকলের মোটামুটী কল কৌশল এই। জল উঠিবার নিয়ম ও কারণ এই :—সর্বপ্রথমে মনে কর (প) পিষ্টনটী (খ)-তে আছে। তখন (জ) জলের উপরিভাগে সাধারণ বায়ুভার ; (খ গ) নলের মধ্যেও জলের উচ্চতা বাহিরের জলের সহিত সমান ; অর্থাৎ (গ) রেখাতে, আচ্ছা, এখন (প) পিষ্টনটী হাতলের দ্বারা উঠাও। যেন (ক) পর্যন্ত উঠিল। উঠিবার সময়ে (২) নম্বর দ্বারা উপরের চাপে বন্ধই থাকে কিন্তু নীচে কি হয় দেখা যাউক। (প) পিষ্টন উপরে উঠিবার সময়ে (ক খ) স্থানের বায়ু লঘু হইয়া যায় এবং উহার চাপ খুব কম হয়। এদিকে (খ গ) স্থানে নলের ভিতর সাধারণ বায়ু আছে বলিয়া তথাকার বায়ুর চাপ (ক খ) স্থানের অপেক্ষা বেশি। সুতরাং (১) নম্বর দ্বার নীচের বায়ুর জোরে উপরের দিকে একটু খুলিয়া যায় ও তন্মধ্যে দিয়া (খ গ) স্থানের বায়ু (ক খ) স্থানে প্রবেশ করে।

তাহার ফলে এই হয় যে, (খ গ) অংশের বায়ুর লঘু হওয়াতে তাহার চাপ হ্রাস হইয়া যায়। আবার জলাশয়ের উপরিস্থ বায়ু সাধারণ চাপ অপেক্ষা (খ গ) অংশের বায়ুর চাপ কম হওয়াতে (গ) স্থানের জল (গ খ) নলের উপর কিছু দূর উঠিয়া গেল। মনে কর যেন (৩) রেখা অবধি উঠিল।

তারপর হাতল ধরিয়া পিষ্টনটা নামাও। (ক) হইতে ক্রমে (খ) অবধি নামিয়া আসিবার সময় কি হয় দেখা যাউক। ১ম :—(ক খ) স্থানের বায়ুর চাপে (১) নম্বর দ্বার পড়িয়া বন্ধ হইয়া যাইবে ও (খ ত) স্থানের বায়ুর চাপ সমভাবে থাকাতে (খ গ) নলে (ত) পর্যন্ত জল পূর্ববৎ থাকিবে। ২য় :—পিষ্টন যত নামে, স্থান সঙ্কীর্ণ হওয়াতে (ক খ) স্থানের বায়ু ঘনীভূত হইয়া উহার চাপ বৃদ্ধি হয়। কাজে কাজেই (২) নম্বর দ্বার নীচের চাপে উপর দিকে একটু খুলিয়া যায় ও তাহার ভিতর দিয়া ঐ বায়ু বাহির হইয়া যায়। অবশেষে পিষ্টন (প) নীচে নামিয়া আসিয়া (খ) রেখাতে মিলিত হয়।

সুতরাং তোমরা দেখিতেছ যে পিষ্টন (খ) হইতে উঠিবার সময়ে (খ ক) স্থানের বায়ু উপরে তাড়াইয়া দিয়া (খ গ) স্থলের বায়ু (১) নম্বর দ্বার দিয়া উপরে আকর্ষণ করিয়া লইল ও তাহার ফলে জলাশয় হইতে (৩) অবধি জল উঠিল।

আবার পিষ্টন নামিবার সময়ে (ক খ) অংশের বায়ুকে (২) নম্বর দ্বার দিয়া উপরে গড়াইয়া দিয়া পুনরায় (খ)-তে আসিয়া পহুঁছিল। (৩) স্থানের জল (১) নম্বর দ্বার বন্ধ থাকাতে নামিতে পারিল না।

এইরূপে হাতল ধরিয়া আবার পিষ্টনটাকে (ক) পর্যন্ত উপরে উঠাইয়া দাও। তাহাতে এই হইবে যে পূর্বের মত (৩) স্থানের জল (দ) পর্যন্ত উঠিবে আবার পিষ্টন নামিবার সময়ে (১) নম্বর দ্বার বন্ধ হইবে ও জল ঐ (দ) পর্যন্ত থাকিয়া যাইবে। পিষ্টন আবার উঠাও আবার নামাও! এইরূপ করিতে করিতে যখন জল (১) নম্বর দ্বারে পহুঁছিবে তখন উহা খুলিয়া যাইয়া জল তাহার উপরে (খ ক) নলের মধ্যে প্রবেশ করিবে। এবার যখন পিষ্টন নামিয়া (খ)-তে পহুঁছিবে তখন (২) নম্বর দ্বার দিয়া (ক খ) নলের মধ্যস্থ জল (প) পিষ্টনের উপরে উঠিয়া পড়িবে।

তৎপরে যখন পিষ্টন আবার (ক) পর্যন্ত উঠে, তখন কাযেই ঐ জল (ঘ) মুখ দিয়া

দমকলের বাহির হয়। তখন চামড়ার নল (ন) দিয়া তোমার যেখানে ইচ্ছা সেখানে লইয়া যাইতে পার। রাস্তায় জল ছাড়াও, ঘরে আগুন লাগিলে তাহা নিবাও, যেরূপ চাও, কর।

এইরূপে পুনঃপুনঃ হাতল ধরিয়া তোলা ও নামানতে যখন (ক খ ও খ গ) সমুদয় স্থল বায়ুশূন্য ও জলপূর্ণ হইবে, তখন হু হু করিয়া কেবলই জল বাহির হইবে।

মাখন।—অতি পরিষ্কার বুঝিতে পারিয়াছি। দাদাবাবু, আমার ইচ্ছা হইতেছে, একটা এইরূপ পম্প তৈয়ার করাইয়া পরীক্ষা করিয়া দেখি।

বালকগণ।—ঠিক, ঠিক। দাদা বাবু আপনি যদি রামচরণ টীনওয়ালাকে বলিয়া দেন, ত সে ঐ রকম যন্ত্র গড়িয়া দিতে পারে।

নবীন বাবু স্বীকার করিলেন ও বলিলেন যে এইরূপে সব কাজ নিজে পরীক্ষা করিয়া দেখিলে বড় উপকার হইবে, সেদিন রাত্রি বেশী হইয়াছিল, সকলে শয়ন করিতে গেলেন।

১ : ৬ : জুন ১৮৮৩, পৃ. ৯১-৯৪। ১ : ৭ : জুলাই ১৮৮৩, পৃ. ১০৮-১১১। ১ : ৮ : অগাস্ট ১৮৮৩, পৃ. ১২২-১২৫। ১ : ৯ : সেপ্টেম্বর ১৮৮৩, পৃ. ১৩৪-১৩৮। ১ : ১১ : নভেম্বর ১৮৮৩, পৃ. ১৬১-১৬৫। ২ : ১ : জানুযাবী ১৮৮৪, পৃ. ৭-১০। ২ : ৩ : মার্চ ১৮৮৪. পৃ. ৩৪-৩৭। ২ : ৬ : জুন ১৮৮৪, পৃ. ৮৮-৯০। ২ : ৮ আগষ্ট ১৮৮৪, পৃ. ১২২-১২৫। ২ : ৭ : জুলাই ১৮৮৫, পৃ. ১৫২-১৫৬। ৩ : ১ : জানুয়ারী ১৮৮৫, পৃ. ১৩-১৬। ৩ : ৩ : মার্চ ১৮৮৫, পৃ ৩৪-৩৮। ১০ : ১২ · ডিসেম্বর ১৮৯২, পৃ. ১৮১-১৮২। ১১ : ৩ : মার্চ ১৮৯৩, পৃ. ৪২-৪৫।

## সর্পের ঔষধ

প্রমদাচরণ সেন



মরা মার্চ মাসের 'সখা'তে বলিয়াছি কিরূপ সতর্ক হইলে সাপের ভয় অনেক কমিয়া যায়। কিন্তু সাপে কামড়াইলে কি করা উচিত, তাহা এ পর্যন্ত লিখি নাই। মার্চ মাসে যে সর্পের চিত্র দেওয়া গিয়াছে, তাহা বিষাক্ত নহে অর্থাৎ তাহারা কামড়াইলে বিষ লাগে না। কিন্তু অদ্য যে চিত্রটী দিলাম, এই দলের সাপ বড় ভয়ানক! দেখিয়াছ, কি ভয়ানক ফণা ধরিয়াছে! আমরা আজিও সাহসের সহিত বলিতে পারি না, সর্পাঘাতের যথার্থ ঔষধ আছে কি না। তবে অনেক ডাক্তার পরীক্ষা করিয়া যতগুলি ঔষধ বাহির করিয়াছেন, তাহা নীচে লিখিয়া দিলাম—আবশ্যক হইলে পাঠক পাঠিকাগণ পরীক্ষা করিয়া দেখিবেন। আমাদের কিন্তু সব গুলিতে বিশ্বাস হয় না।



১. একুশটী গোলমরীচের সহিত শ্বেত দূর্বার শিকড় বাটিয়া খাইলে সাপে কাটা রোগী আরোগ্য লাভ করে।

২. যেখানে সাপে কাটিবে. তাহার একটু উপরে খুব শক্ত করে দড়ি বা সূতার দ্বারা তাগা বাঁধিবে। তাহার পর লোহা গরম—লাল—করিয়া সেই স্থানটি পোড়াইয়া দিবে।

৩. পূর্বের মত তাগা বাঁধিবে। তাহার পর মোরগের একটী শিরা কাটিয়া ক্ষত স্থানে লাগাইয়া দিবে ; এই রূপ একটীর পর একটী ক্রমাগত লাগাইতে থাকিবে, যখন দেখিবে শেষ মোরগটী মরিল না, তখনই জানিবে বিষ গিয়াছে।

৪. সাপুড়িয়ারা একটী ঔষধ বলিয়া থাকে ; চৈত্র মাসের সংক্রান্তির দিন ফল-ধরে-নাই-এমন বেলগাছের উত্তরমুখী একটা শিকড় এক নিশ্বাসে তুলিয়া রাখ। এই শিকড় সাপের যম। আমরা সংক্রান্তি, উত্তর দক্ষিণ, বা—এক নিশ্বাসের কথা কিছুই জানি না। তবে বেলের শিকড়ে সাপের ভয় আছে তাহা জানি। বোধ হয় ইহাতে ঔষধেরও কাজ করিতে পারে।

১ : ৭ : জুলাই, ১৮৮৩, পৃ. ১০৪-১০৫।

## সাধুতা দ্বারা অসাধুতাকে জয় করিবে

কালীকৃষ্ণ দত্ত



ক দিন শনিবার বৈকালে কোন বিদ্যালয়ের ছাত্রেরা ছুটির পর আপন গৃহে যাইতেছিল। যাহাদের বাড়ী নিকটে তাহাদের মধ্যে কেহ শীঘ্রই গৃহে ফিরিয়া আসিয়া পরস্পরে কথোপকথন কিম্বা খেলা করিবার জন্য দাঁড়াইয়া গেল। অপর যাহারা দূর হইতে পড়িতে আসিত তাহারা যথাসময়ে পরিবার-বর্গের সহিত একত্র আহার করিবে বলিয়া তাড়াতাড়ি বাড়ীর দিকে ধাবিত হইল। শেষোক্ত সন্তানগণের মধ্যে একটী বালকের ও আর একটী বালিকার বাড়ী অপেক্ষাকৃত অনেক দূরে। তাহাদিগকে পর্বতের উপর দিয়া অনেক পথ হাঁটিয়া আসিতে হইত। কিন্তু তাহারা অতি খারাপ দিন ছাড়া অন্য কোনদিন বিদ্যালয়ে অনুপস্থিত থাকিত না। তাহাদের মাতা নলিনের মত সৎ ও সতর্ক বালকের হস্তে ক্ষুদ্র ভগিনী কুন্দকে নিরুদ্বেগে ছাড়িয়া দিতে পারিতেন। যদি কোন দিন পথিমধ্যে বৃষ্টি হইত তাহা হইলে নলিন আপনার জামার দ্বারা কুন্দকে ঢাকিয়া লইত। পথের যে স্থানে পাথর লাগিয়া কুন্দের ক্ষুদ্র পা দুটীতে আঘাত লাগিতে পারে, সেই স্থানে নলিন প্রিয়ভগিনীর হাত দুটী ধরিয়া তুলিয়া লইয়া যাইত। বিদ্যালয়ে যাইবার পথে তাহাদের একটী ছোট খাল পার হইয়া যাইতে হইত। নলিন কুন্দকে পিঠে করিয়া সেই খাল পার করিয়া দিত। এদিকে কুন্দও নলিনকে প্রাণের সহিত ভালবাসিত। তাই ভগিনীকে পাঠের সময় ছাড়া প্রায় কখনও সঙ্গ ছাড়া হইতে হইত না, কারণ কুন্দ বালিকাদিগের সহিত অন্য বিদ্যালয়ে পড়িত। ছুটী হইলে ঐ ক্ষুদ্র বালিকা লাফাইতে লাফাইতে হাসিতে হাসিতে, দুজনে এক সঙ্গে বাড়ী যাইবে বলিয়া নলিনের নিকট আসিত। কিন্তু আজ বৈকালে নলিন দেখিয়া কিছু আশ্চর্য হইল যে কুন্দের আর সে প্রফুল্ল ভাব নাই, সে মাথা হেঁট করিয়া ধীরে ধীরে ছেলেদের স্কুলের দিকে আসিতেছে, কাঁদিয়া কাঁদিয়া তাহার চক্ষু লাল হইয়াছে। হাত দুটী ধরিয়া ঊর্ধ্বে তুলিয়া নলিন ভগিনীকে জিজ্ঞাসা করিল "প্রিয় ভগিনি। আজ তোমার কি হইয়াছে?" নলিনের এই কথা শুনিয়া কুন্দমালা সমুদায় ঘটনা বলিতে আরম্ভ করিল।

কিন্তু সে এত ফুঁপিয়া ফুঁপিয়া কাঁদিতে ছিল যে নলিন তাহার একটীও কথা স্পষ্ট বুঝিতে পারিল না। অবশেষে কতকগুলি বালক বালিকা তাহাকে সকল ঘটনা বলিয়া দিল। ঘটনা এই—বালিকা-বিদ্যালয়ের একটী বড় মেয়ে কুন্দকে অত্যন্ত ভালবাসিত। সেই দিন প্রাতে

কুন্দ তাহার নিকট হইতে ভালবাসার চিহ্নস্বরূপ একটী ছোট চক্‌চকে মেটে পাত্র পাইয়াছিল। পাঠের সময় স্কুলের শিক্ষয়িত্রী অবশ্য সেই পাত্রটী দূরে রাখিয়াছিলেন ; কিন্তু ছুটির পর কুন্দমালা সঙ্গিনীদিগকে দেখাইবার জন্য তাহা বাহিরে আনিল এবং বিদ্যালয়ে যাইবার পথে একখানা বেঞ্চের উপর রাখিয়া যেমন সে শক্ত করিয়া কাপড় পরিতেছিল, অমনি ভূপাল নামে একটী বালক তাহা দেখিতে পাইয়া অভদ্রভাবে উহা কাড়িয়া লইতে গেল। কুন্দ বিস্তর মিনতি করিল ; এমন কি তাহার হাত ধরিল, কিন্তু গোঁয়ার বালক অতিশয় রাগিয়া তাহাকে এমন ধাক্কা দিয়া ফেলিয়া দিল যে সে পড়িয়া গিয়া আঘাত পাইল। তার পর ঐ দুষ্ট বালক ভাঁড় হাতে করিয়া বলিতে লাগিল, "না, নিবনা বইকি? আমার খুসী আমি একশবার নিব!" অন্যান্য বালক বালিকারা যদি ঐ দুষ্ট বালকের রাগ থামা পর্যন্ত তাহাকে কিছু না বলিত, কিম্বা বেশ বুঝাইয়া দু একটী কথা বলিয়াই ক্ষান্ত থাকিত, তাহা হইলে বড়ই ভাল হইত। কিন্তু সকলেই একেবারে উচ্চৈঃস্বরে তাহাকে ছি! ছি! করিতে লাগিল, কেহ বা তাহার হাত হইতে ভাঁড় কাড়িয়া লইবার চেষ্টা করিল। এই রূপ করাতে ভূপালের আরও রাগ বাড়িয়া উঠিল। অবশেষে সে ভাঁড় মাথার উপর করিয়া তাহাদের মধ্য হইতে কিছু দূরে দৌড়িয়া গিয়া, বেচারা কুন্দের প্রিয় সামগ্রী সেই মাটীর ভাঁড়টী দেয়ালে আছাড় মারিয়া চীৎকার স্বরে বলিতে লাগিল "কেমন কুন্দ এইবার আসুক না, আর ভাঁড় নিয়ে যাক না।" বলা বাহুল্য যে সাধের ভাঁড় খণ্ড খণ্ড হইয়া গেল, এবং ইহাই আজ বালিকা কুন্দের দুঃখের কারণ। নলিন চুপ করিয়া এই কথাগুলি শুনিল। তার পর ভগ্নীর হাত ধরিয়া দুজনে বাড়ীর দিকে ছুটিল। নলিনের স্বাভাবিক হাসাহাসি মুখখানি আজ বড় দুঃখে ভার হইয়াছে, কুন্দের দুঃখে নলিনের ভয়ানক দুঃখ হইয়াছে। বালিকার ঘিন্‌ঘিনে স্বভাব ছিল না, শীঘ্রই পথের ধারের বনফুল তুলিতে আরম্ভ করিয়া সাধের ভাঁড়ের কথা ভুলিয়া গেল।

তাহারা কিছু অধিক অর্ধেক পথ গিয়াছে, এমন সময় তাহাদের সহিত নলিনের একজন বন্ধুর সাক্ষাৎ হইল। সেই বালক কয়েকদিন তাহার পিতার পীড়ার জন্য বিদ্যালয়ে যাইতে পারে নাই, এক্ষণে নলিনকে দেখিতে পাইয়া বলিল, "নলিন! আমার পিতা অনেক সুস্থ হইয়াছেন, আমি কাল স্কুলে যাইব।" নলিন হেঁটমুখে বলিল "তা বেশ!"

দেবনাথ বলিল, "কেন, তোমার কি হইয়াছে? তোমাকে বিমর্ষ ও গম্ভীর দেখাইতেছে কেন? তুমি কি আজ স্কুলে কোন লজ্জায় পড়িয়াছিলে?" নলিন বলিল "তা না। কিন্তু ভূপাল আজ বড় মন্দ কাজ করিয়াছে, সে কুন্দের ভাঁড় খণ্ড খণ্ড করিয়া ফেলিয়াছে?' দেবনাথ বলিল, "ভূপালের অতিশয় অন্যায় করা হইয়াছে, কিন্তু তাহাতে আমি তোমার দুঃখিত হইবার কারণ দেখিতেছি না। আমি বেশ বলিতে পারি, ভূপাল আপনই আপনার মন্দ ব্যবহারের কথা ভাবিয়া দুঃখিত হইবে।" এই কথা শুনিয়া নলিন রাগের ভরে বলিল "আমি তাহাকে এর শাস্তি দিব। যদি সে আমার অপেক্ষা বলবান না হইত তাহা হইলে আমি যাইয়া তাহাকে মারিতাম, কিন্তু যখন তাহা পারিতেছি না, আমি হয় তাহার নূতন লাঠিম ভাঙ্গিয়া দিব না হয়—" দেবনাথ বলিল, "এ! থাম, থাম। তোমার এ প্রকার বলা বা এমন কি ভাবাও উচিত নহে। তুমি কি জান না ইহাকেই প্রতিশোধ লওয়া বলে অর্থাৎ খারাপের সঙ্গে খারাপ ব্যবহার করায় কিন্তু আমাদের খারাপ ব্যবহার করা? কিন্তু আমাদের কি করা উচিত? আমাদের অসাধুতাকে সাধুতার দ্বারা জয় করা উচিত?" নলিন বলিল, "কেন আমরা স্কুলে কিছু দোষ

করিলে শিক্ষক মহাশয় ত আমাদিগকে শাস্তি দেন।" দেবনাথ উত্তর করিল "বটে ; কিন্তু আমাদিগকে সেই কার্য হইতে ভাল করিবার জন্য ; কিন্তু তুমি ভূপালের শিক্ষক নও ; আর তা ছাড়া তুমি তাহার কিছু ক্ষতি করিতে চাও, কারণ তোমার মনে একটী খারাপ ভাব রহিয়াছে এবং সেই ভাবকেই 'প্রতিহিংসা' বলে।" নলিন কিছুকাল চুপ করিয়া থাকিল ; পরে বলিতে লাগিল, "ভূপাল যদি আমার কোন অপকার করিত তাহা হইলে আমি তাহাকে ক্ষমা করিতে পারিতাম ; কিন্তু হায় আমার ভগ্নী কুন্দ! আহা! তার ক্ষতি করিল কেন? আমি কাহাকেও কুন্দকে কষ্ট দিতে দিব না।" দেবনাথ বলিল "আচ্ছা তুমি যদি ভূপালের লাঠিম ভাঙ্গিয়া দাও, তাহা হইলে তাহাকে কি কুন্দের প্রতি কি এরূপ আর কাহারও প্রতি দয়ালু হইতে বা মৃদু ব্যবহার করিতে শিক্ষা দেওয়া হইবে? আমার পিতা সে দিবস বলিতেছিলেন, আমাদের প্রিয়জনের উপর কেহ অত্যাচার করিলে তাহাকে ভালবাসা বড়ই শক্ত কিন্তু শক্ত হইলে কি হয়? আমরা যদি পরমেশ্বরের নিকট হইতে দয়া পাইতে ইচ্ছা করি তাহা হইলে আমাদের শত্রুকেও ভালবাসা দেওয়া উচিত।" নলিন প্রায় কাঁদকাঁদ হইয়া বলিতে লাগিল, "আমার বোধ হইতেছে যেন ভূপালকে ক্ষমা করিতে আমার ইচ্ছা হইতেছে।" দেবনাথ বলিল, "ভাল, তোমার এই যে সৎইচ্ছা হইয়াছে, তাহা যাহাতে থাকে তাহার জন্য একমনে পরমেশ্বরকে ডাক। যাহার ইচ্ছা ভাল ঈশ্বর তাহার সহায়'—এই কথা বলিতে বলিতে দেবনাথ পথের এমন স্থানে উপস্থিত হইল যেখান হইতে তাহার যাইবার পথ অন্যদিকে ফিরিয়াছে। অতএব নলিনকে বলিল "এস ভাই এস, আমি আজ চলিলাম।" নলিন একটীও কথা না বলিয়া ঘাড় নাড়িয়া কুন্দের সহিত ক্রমাগত চলিতে লাগিল। এদিকে কুন্দও পথ পার্শ্বস্থ ফুল তুলিতে তুলিতে ক্লান্ত হইয়াছে, ভাইয়ের হাত ধরিয়া অবশেষে দুজনে গৃহে পৌঁছিল। বাড়ী আসিয়াই কুন্দ মায়ের নিকট দৌড়িয়া গেল এবং তাঁহাকে মাটীর ভাঁড়ের কথা বলিতে লাগিল, কিন্তু নলিন খানিকক্ষণ দ্বারের বাহিরে অপেক্ষা করিতেছিল। ইহার কারণ কি? সে কি এখন কেমন করিয়া ভূপালের লাঠিম নষ্ট করিবে তাহা ভাবিতেছে? না, কি রূপে সে নিজের রাগ থামাইবে তাহার জন্য ঈশ্বরের নিকট প্রার্থনা করিতেছে।

এই ঘটনার প্রায় এক সপ্তাহ পরে নলিন এক দিন স্কুলে যাইতেছিল। সে দিন কুন্দের শর্দি হওয়াতে স্কুলে যাইতে পারে নাই। নলিন দূর হইতে শুনিল একটী বালক কাঁদিতেছে। নিকটে আসিয়া দেখিল, সেই বালক আর কেহই নয় আগেকার চেনা লোক— ভূপাল। নলিন জিজ্ঞাসা করিল, "কি হইয়াছে?" ভূপাল মাথা তুলিয়া যখন দেখিল নলিন তাহাকে প্রশ্ন করিতেছে, তখন সে কিছু না বলিয়া অমনি মুখ নামাইল। নলিন পুনরায় মিষ্টভাবে জিজ্ঞাসা করিল "ভূপাল! তুমি কাঁদিতেছ কেন? আমাকে বল তোমার কি হইয়াছে।" নলিনের এই স্নেহের কথায় ভূপাল আর থাকিতে পারিল না, বলিল "আমি অতিশয় ক্ষুধিত, মা আমার কাল সকাল হইতে জ্বরে শয্যাগত আছেন এবং আমি এপর্যন্ত কিছুই খাই নাই।" নলিন বলিল, "দুর্ভাগা বালক, আহা, তুমিত ক্ষুধিত হইবেই! আমার সহিত একখানা ভাল রুটি আছে আমি উহা তোমাকে দিতেছি।" ভূপাল বলিল, "এই রুটী তোমার নিজেরই আবশ্যক হইবে, ইহা তোমার সকাল বেলার খাবার।" নলিন ক্ষুদ্র একখণ্ড আপনার জন্য রাখিয়া অপরখণ্ড ক্ষুধিত ভূপালের হাতে দিল। ভূপাল যদিও মাঝে মাঝে অত্যন্ত গোঁয়ার হইয়া উঠিত তথাপি তাহার মনটী নিতান্ত মন্দ ছিল না। এই জন্য নলিনের এই দয়া তাহার বিলক্ষণ মনে লাগিল। সে

তাহাতে সন্দেহ কি? যদি উৎসাহ থাকে, যত্ন থাকে, তাহা হইলে যে অনেক কার্য সুসম্পন্ন করা যায়, এই মাণিকদহ গ্রাম তাহার প্রমাণ। মাণিকদহের প্রাণ স্বরূপ জমীদার বাবু বিপীনবিহারী রায় এবং জ্বলন্ত উৎসাহে পূর্ণ ধার্মিকবর বাবু শ্যামাকান্ত চট্টোপাধ্যায় এই দুই মহাত্মা, অন্যান্য বন্ধুদিগের সাহায্যে এবং প্রধানতঃ নিজেদের চেষ্টায় মাণিকদহ গ্রামটীতে যে কত কার্য করিয়াছেন, তাহা আমরা বলিয়া শেষ করিতে পারি না। সকল গ্রামেই যদি এইরূপ ভাল কাজের সূচনা হয়—বিশেষতঃ বালকদিগের জন্য মাণিকদহের বন্ধুদিগের যেরূপ যত্ন যদি সকল গ্রামেই সেইরূপ যত্ন দেখা যায়, তাহা হইলে বড়ই সুখের বিষয় হয়।

শেষের লিখিত কবিতাপুস্তকখানি দেখিয়া আমরা সুখী হইয়াছি। স্থানে স্থানে যাহা পড়িয়াছি তাহা বেশ মিষ্ট লাগিয়াছে। আমাদের দেশে সদুপদেশপূর্ণ কবিতাপুস্তকের বড়ই অভাব। আর আমাদের এমনি কপাল যে, কলম ধরিয়া কবিতা লিখিতে বসিলেই লোকে, এমন কবিতা লিখিয়া বসে, যাহা পিতা পুত্রে, ভ্রাতা ভগিনীতে, মায়ে ঝিয়ে এক সঙ্গে বসিয়া পড়িবার যো নাই। আমাদের গৌরবের বিষয় এই মুক্তাহার এই শ্রেণীর পুস্তকের সীমা ছাড়া। ইহাতে কুরুচির ছায়া মাত্র নাই—বরং পড়িলে উপকারেরই সম্ভাবনা। মধ্যে মধ্যে এমন কবিতাও আছে যাহা বালক বালিকাদিগের কণ্ঠস্থ দেখিতে ইচ্ছা করি। পুস্তকখানির মূল্য চারি আনা মাত্র, সাধারণ ব্রাহ্মসমাজ কার্যালয়ে পাওয়া যায়।

১ : ১১ : নভেম্বর ১৮৮৩, পৃ. ১৭৬।

*বিশেষ বিজ্ঞাপন।*

সখার বৎসর শেষ হইল। এই সঙ্গে যে সূচীপত্র দেওয়া গেল আমাদের পাঠক্ পাঠিকাগণ সে খানিকে গোড়ায় বসাইয়া ১২খানি এক সঙ্গে বাঁধাইয়া লইবেন। আগামী বৎসরের জন্য আমাদের পত্রিকার খুব ভালরূপ বন্দোবস্ত করা গিয়াছে। মফস্বলের মূল্য কমাইয়া এক টাকা করা হইল। যাঁহারা গ্রাহক হইতে ইচ্ছা করেন তাঁহারা অবিলম্বে মূল্য পাঠাইবেন, পুরাতন গ্রাহকেরাও মূল্য পাঠাইয়া সুখী করিবেন।

শ্রী অন্নদাচরণ সেন
'সখা' কার্যাধ্যক্ষ
৫০ নং সীতারাম ঘোষের স্ট্রীট, কলিকাতা।

১ : ১২ : ডিসেম্বর ১৮৮৩, পৃ. ১৯২।

*ওঃ নূতন বছরের আমোদ দেখ!!*

**নববর্ষ**

বাহবা! বাহবা! হোঃ! হোঃ! হোঃ! ছেলে বাবুরা একেবারে হেসেই কুটপাট! বলি এত হাসি কেন? নূতন বছর এসেছে, বলেই বুঝি বাবুরা আহ্লাদে আটখানা হ'য়ে উঠেছ? বেশ! বেশ!

নূতন বৎসর আসিয়াছে। 'সখা'র পাঠক পাঠিকাগণের আর এক বৎসর বয়স বাড়িল। এই বালকবালিকারা যেমন নূতন পোষাক পরিয়া আহ্লাদে হাসিতেছে, আমরাও আজ সেইরূপ

সনের আহ্লাদে, নূতন পোষাক পরিয়া পাঠক পাঠিকাদিগের নিকট উপস্থিত হইয়া, সকলকেই আমাদিগের মনের আদর এবং মঙ্গল ইচ্ছা জানাইতেছি ; আশীর্বাদ করি নূতন বৎসরে সকলে সুখে থাকুন।

একটী বৎসর চলিয়া গেলে—দেশের সকলেই আনন্দ করে। বাড়ীর গৃহস্থ, দোকানের দোকানী, নৌকার মাঝি, সকলেই নূতন বছরে আপন আপন থাকিবার স্থান সাজায় এবং আনন্দ করে। যাঁহারা লেখাপড়া, শিখিতেছেন, নূতন বৎসরের প্রথমে তাঁহারা আপন আপন ভাই ভগ্নী বা ভাল বাসার অন্য দশজনকে নানারূপ নূতন জিনিশ কিনিয়া দিয়া থাকেন। আমরাও নূতন বৎসরে আনন্দিত হইয়াছি কিন্তু পাঠক পাঠিকাদিগকে কিছু উপহার দি, এমন সাধ্য আমাদের নাই। তবে নূতন পোষাক পরিয়া সকলের নিকট আসিয়া এই মনের কথা জানাইতেছি যে "ছবিতে চিত্রিত বালকবালিকাদিগের ন্যায় আপনাদিগের সকলের নূতন বৎসর ওইরূপ মনের সুখে কাটুক।"



কিন্তু এই আনন্দের মধ্যে একটী কথা না বলিলে যথার্থ 'সখা'র কার্য করা হয় না। সমস্ত বৎসর কাটিয়া গেল—সকলের একবৎসর বয়স বাড়িল—কিন্তু এই এক বৎসরে 'সখা'র পাঠক পাঠিকাদিগের মধ্যে কে কতখানি উন্নতি করিয়াছেন, কে কতখানি লেখা পড়া অধিক শিখিয়াছেন, কে কতখানি ভাল হইয়াছেন, তাহা ভাবিয়া দেখিবার এই সময়। যদি একটী বৎসর মিছামিছি নষ্ট হইয়া থাকে, তাহা হইলে আনন্দ করা উচিত হইবে কি? সেই হাসুক, যাহার বছর ভাল গিয়াছে। যাহা হউক, যে অবস্থাতেই হউক না কেন, নূতন বৎসরের প্রথমে সকলে প্রতিজ্ঞা করুন 'যেন এই বৎসর সকলে ভাল কাজ করিয়া, ভাল হইয়া, নিজের উন্নতি করিয়া কাটাইতে পারি।' পরমেশ্বর 'সখা'র পাঠক পাঠিকাদিগের ভাল ইচ্ছার সহায় হউন, 'সখা'-সম্পাদকের এই আন্তরিক প্রার্থনা।

১ : ৫ : মে ১৮৮৩, পৃ ৭৭।



# সখা



দ্বিতীয় ভাগ।

১৮৮৪।

শ্রীপ্রমদাচরণ সেন-কর্ত্তৃক
সম্পাদিত



"THE CHILD IS FATHER OF THE MAN"

কলিকাতা:

২ নং বেনেটোলা লেন, "সখা" কার্য্যালয় হইতে
প্রকাশিত।

## সখা সংক্রান্ত নিয়মাবলী

১। সখার অগ্রিম বার্ষিক মূল্য কলিকাতা ও মফস্বলে এক টাকা মাত্র। প্রতি খণ্ডের নগদ মূল্য /১০ মাত্র। পোষ্টাল নোট, মণিঅর্ডার বা অর্ধ আনার ডাক টিকিটে, "সখা কার্যাধ্যক্ষ" এই নামে সখার মূল্যাদি পাঠাইতে হইবে। ডাক টিকিটে মূল্য পাঠাইলে প্রত্যেক টাকায় কমিশন বলিয়া /০ এক আনা অধিক পাঠাইতে হইবে।

২। পত্রিকাস্থ চিত্রের সংখ্যা কিছুই নির্দিষ্ট থাকিবে না, তবে প্রত্যেক সংখ্যায় যাহাতে অন্ততঃ এক খানি চিত্র থাকে আমরা সেদিকে দৃষ্টি রাখিব।

৩। বালক বালিকাদিগের রচনা উৎকৃষ্ট হইলে তাহা সাদরে গৃহীত হইবে; তবে সুদীর্ঘ হইলে তাহা প্রকাশিত হইবে না।

৪। শিক্ষক এবং অভিভাবকদিগের পরামর্শ প্রভৃতি সাদরে গৃহীত হইবে।

৫। বালক বালিকাদিগের উপকারে আসিতে পারে, কেহ এরূপ কোন রচনা বা কোন সংবাদ কিম্বা সত্য ঘটনার বিশেষ বিবরণ আমাদিগের নিকট পাঠাইলে আমরা তাহা সাদরে প্রকাশ করিব।

৬। সখা-সংক্রান্ত সমস্ত পত্রাদি কার্যাধ্যক্ষের নিকট পাঠাইতে হইবে। কেবল রচনা, পরামর্শ প্রভৃতি সম্পাদকের নামে কার্যালয়ের ঠিকানায় পাঠান আবশ্যক।

৭। ধাঁধার উত্তর, আলোচনার বিষয়, বা সখায় প্রকাশ করিবার জন্য পত্র প্রভৃতি, পূর্বের মাসের ১৫ই তারিখের মধ্যে আমাদিগের কার্যালয়ে পৌঁছা আবশ্যক।

৮। ঠিকানা পরিবর্তন তিন মাসের কম সময়ের জন্য হইলে, তাহা করা যাইবে না; অল্প সময়ের জন্য হইলে গ্রাহকগণ অনুগ্রহ পূর্বক স্থানীয় ডাকঘরের সহিত পরিবর্তনের বন্দোবস্ত করিবেন।

শ্রীঅন্নদাচরণ সেন।
সখা-কার্যাধক্ষ্য।






মাদের 'সখা' আজ এক বছর কাটাইয়া দুবছরে পা দিতেছে, যারা 'সখা'র সুখে সুখী, তারা আজ এই সুখের দিনে আনন্দ কর। জন্মতিথিতে মানুষ কত আমোদ করিয়া থাকে, বন্ধুরা কত জিনিশ দেয়, মা বাপ কত খুসী হন, তবে আজ 'সখা'র জন্মদিনে কেন আনন্দ করিব না? 'সখা' গরিবের ছেলে, বালক বালিকাদিগের উপকার করিবার জন্য পৃথিবীতে আসিয়াছে, কিন্তু সে এখনও যে গরিব সেই গরিবই আছে। তাই বলিয়া তার জন্মদিনে কি কোন আমোদ হবে না? আমরা কোন বড় লোককে 'সখা'র জন্মতিথিতে আনন্দ করিতে বলিতেছি না। যে সকল বালক বালিকা 'সখা'কে আপনার জন বলিয়া মনে করেন 'সখা'র সঙ্গে যাঁদের কিছু সম্পর্ক আছে তাহাদিগকেই এই জন্মতিথির নিমন্ত্রণে ডাকিতেছি।

এসো! 'সখা'র পাঠকপাঠিকাগণ, 'সখা'র জন্ম দিনে আনন্দ করি; তোমাদেরি কাজ করিবার জন্য 'সখা'র জন্ম হইয়াছে, সে চিরকাল তোমাদেরি সখা। কিন্তু গরিব বলিয়া 'সখা' অনেকের কাছে ভালবাসা পাইল না। 'সখা'র পোষাক ভাল নয় বলিয়া কোন কোন বড় লোক, 'সখা'কে গালাগালি দিয়াছেন, কিন্তু গরিব 'সখা' সাহেবদের মত পোষাক কোথায় পাইবে, তাহা কেউ বুঝে না। গালি খাইয়া 'সখা' যখন ছল্ ছল্ চক্ষে, মলিন মুখে চারিদিকে তাকাইতেছিল, তখন বালক বালিকাগণই তাহাকে স্থান দিয়াছেন। "এসো, ভাই, এসো! তুমি গরিব হইলেও আমাদের সখা, চিরকাল কিন্তু এ কষ্ট তোমার থাকিবে না"—এই বলিয়া অনেক বালকবালিকা গরিব 'সখা'কে যত্ন করিয়া ঘরে ডাকিয়া লইয়াছেন; 'সখা' তাঁহাদেরই যত্নে ঈশ্বরের দয়াতে 'বাঁচিয়া রহিয়াছে। আজ দ্বিতীয় বৎসরে পা দিবার সময় 'সখা' পেছনে তাকাইয়া আগেকার কষ্টের কথা মনে করিয়া নিশ্বাস ছাড়িতেছে এবং সুমুখে বেশ আশার অবস্থা দেখিয়া হাসিতে হাসিতে সেই সকল বালক বালিকাকে ধন্যবাদ দিতেছে, কারণ তাঁহারাই অসময়ে সখাকে বন্ধু বলিয়া ঘরে লইয়াছিলেন।

'সখা'র লেখক এবং লেখিকাগণকে ধন্যবাদ দেওয়া আমাদের দ্বিতীয় কাজ। তাঁহারা বিশেষ যত্ন করিয়া 'সখা'র জন্য উপযুক্ত প্রবন্ধ সকল লিখিয়াছেন, অথচ তাঁহাদের এই পরিশ্রমের কিছুমাত্র পুরস্কার লন নাই, এজন্য যে সখা-সম্পাদক তাঁহাদের নিকট অত্যন্ত উপকৃত, তাহা কি আর বলিতে হইবে।

আর অধিক বলিবার নাই। 'সখা'র সম্মুখে আর এক বৎসর উপস্থিত হইল। জগদীশ্বর করুন, যেন এই নূতন বৎসরে আমাদের লেখক লেখিকাগণ 'সখা'র পাঠক পাঠিকাদিগের উপকারের জন্য পূর্বাপেক্ষা অধিক মনের সহিত লাগিয়া যান।

২ : ১ : জানুয়াবী, ১৮৮৪।

## 'সখা' পড়িবার কয়েকটী নিয়ম


মাদের একটী বড় দুঃখ হয় যে 'সখা'র আমাদের যে সকল পাঠক পাঠিকা আছেন তাঁহারা সকলে ভাল করিয়া 'সখা' পড়িতে জানেন না। অনেকেই স্কুলের পড়া লইয়া ব্যস্ত থাকেন, 'সখা'কে নূতন বেলা একবার তাড়াতাড়ি পাঠ করিয়াই তুলিয়া রাখেন, পরে প্রায় সমস্তই ভুলিয়া যান, সুতরাং আমরা যে এত কষ্ট করিয়া সময় ও অর্থ ব্যয় করিয়া ভাল ভাল কথাগুলি লিখিয়া দিই তাহা বৃথায় যায়, আর তাঁরাও যে বাৎসরিক টাকাটী দেন তাহারও ভাল ব্যবহার হয় না, এজন্য অনেকে আপনাদের কোন বিশেষ উপকার না দেখিয়া 'সখা' লওয়া বন্ধ করেন। এইরূপে আমাদের নানা প্রকার ব্যাঘাত আসিয়া উপস্থিত হয়। তাই অদ্য আমরা কিরূপে পড়িতে হয় তাহা ভাল করিয়া বুঝাইয়া দিব ;—আশা করি প্রত্যেক পাঠক পাঠিকা মন দিয়া এইটী পাঠ করিয়া স্মরণ রাখেন ও এই কথা অনুসারে চলেন। তাহা হইলেই আমাদেরও শ্রম সার্থক হয়, তাহাদেরও অর্থ ব্যয় সফল হয়।

'সখা'তে যে সকল বিষয় সচরাচর লেখা হয় তাহাদিগকে প্রায় এই কয় ভাগে বিভক্ত করা যায় :—(১ম) গল্প—যথা 'ভীমের কপাল' 'সহজে কি বড় লোক হওয়া যায়', 'অন্ধ সীলের কথা' ইত্যাদি। (২য়) উপদেশ—যথা 'কে বড়লোক', 'ধূম পান', 'না আমি প্রতারণা করিব না' ইত্যাদি। (৩য়) বর্ণনা—যথা 'আলোক-মঞ্চ', 'কেন্দ্রীয় উষা', 'শ্বেত ভল্লুক' প্রভৃতি। (৪র্থ) বিজ্ঞান সম্বন্ধীয় নূতন শিক্ষা—যথা 'ঠাকুর দাদার গল্প' ইত্যাদি। (৫) জীবন চরিত—যথা 'হেয়ার সাহেব', 'কেশবচন্দ্র সেন', 'গারফীল্ড্', ইত্যাদি। (৬) পদ্য—যথা 'আঃ ছেড়ে দাওনা', 'ওরে আমার পায়রা মণি', 'কওনা কথা কাকাতুয়া' প্রভৃতি। (৭ম) ধাঁধা, (৮) অন্যান্য। এগুলির মধ্যে প্রথম জাতীয় গল্পগুলি খুব মন দিয়া পড়িবে, আর মনে করিয়া দেখিবে পূর্বে কি হইয়াছে। যদি ভুলিয়া গিয়া থাক, তবে আবার পড়িয়া দেখিবে। এই রকম করিয়া পড়িলে খুব মনে থাকে। ঠিক্ যেন গল্প শুনিতেছ, আর 'সখা' পড়া হইয়া গেলে ছোট ছোট ছেলে মেয়েদের নিকট গিয়া আবার আবার পড়িয়া শুনাইবে। কোথাওবা ভীমের কপাল প্রভৃতি গল্পগুলি মা কি ঠাকুরমাদিগকে মুখে শুনাইবে। এরূপ করিলে আর ভুলিয়া যাইবে না। সর্বদা চর্চা করিবে। (২য়তঃ) উপদেশগুলি মনের সহিত পড়িবে, পড়িয়া মনে মনে ভাবিয়া দেখিবে তোমাদের চরিত্রে সেপ্রকার কোন দোষ আছে কি না? যদি থাকে তবে তখনই অবধি তাহা দূর করিতে যত্নবান হইবে, এবং যত দিন না তাহাতে সফল হও ততদিন নিশ্চিন্ত থাকিবে না। কিছুতেই না পার তবে কোন বন্ধুর কাছে প্রকাশ করিয়া বলিবে কিম্বা আমাদিগকে লিখিবে,—আমরা বলিয়া দিব কিরূপ করিলে সে দোষের হাত হইতে রক্ষা পাওয়া যায়। কিন্তু খুব সাবধান, যে উপদেশ পড়িয়া বা শুনিয়াও নিজের দোষ তাড়াইতে যত্ন না করে তাহার পরকালের মাথা একেবারে খাওয়া হইয়া যায়। তাহার লক্ষ টাকা আয় হলেও সে পরম বিদ্বান হলেও তাহার দুর্দশার সীমা নাই, সে পশু। (৪র্থতঃ) বিজ্ঞান সম্বন্ধে যে সকল নূতন কথা শিক্ষা করিবে, সেগুলি প্রায়ই শক্ত, সহজে বুঝিতে হয়ত পারিবে না, এজন্য তোমার নিজের চেষ্টার পরে দাদার বা শিক্ষকের নিকট বসিয়া পড়িবে ও বুঝাইয়া লইবে।

বৃষ্টির কথা পড়িলে, বৃষ্টির সময় সেই কথাটী আবার ভাবিবে, মনে না থাকিলে আবার পড়িবে। এইরূপে সমস্ত বিষয় যাহা শিখিয়াছ তাহা যেন মুখাগ্রে থাকে ; যখনই ইচ্ছা, জিজ্ঞাসা করিলেই সব বলিতে পারিবে, এমন হওয়া চাই। (৫মতঃ) ভাল ভাল যে সকল জীবন চরিত লেখা হয় সেগুলি এমন ভাবে রাখিবে যেন তোমরাও ঐরূপ বড়লোক হইতে পার। কত লোক সামান্য অবস্থা হইতে কেমন উন্নত হইয়া বিখ্যাত বড়লোক হইয়াছেন, দেখিয়া যেন তোমাদের সকলেরই মনে মনে লোভ হয়, আশা হয়। ঐরূপ হইতে দিন রাত্রি মনে ভাবিবে, কিরূপে 'আমি ঐরূপ হইব' ; তাহা হইলে আর অন্যায় কার্যে মন যাবে না, বৃথা সময় নষ্ট করা হইবে না, পড়াতে মন খুব হবে। কাজেই শেষে বড় লোক ত আপনিই হইতে পারিবে। বড় লোক ত আর গাছে ফলে না, কারও অদৃষ্টে লেখাও থাকে না! বাল্যকাল হইতে এইরূপ যত্ন করিলে প্রত্যেক মানুষই বড় লোক হইতে পারে।

(৬ষ্ঠতঃ) পদ্য। এগুলি বার বার না পড়িয়া কি থাকা যায়? এগুলি এতবার পড়িবে যে তোমাদের মুখস্থ হইয়া যাইবে। আর যাঁহার কুকুর আছে তিনি যেন কুকুরটীর সঙ্গে তেমনি করিয়া কথা কন :—'আঃ! ছেড়ে দাওনা' ইত্যাদি। যাঁহার পায়রা আছে, তিনি তাহাকে হাতে করিয়া 'ওরে আমার পায়রা মণি' বলিয়া আদর করিবেন। তাহলে দেখিতে শুনিতেও মিষ্ট ও মধুর লাগে, আর পদ্যটীও মুখস্থ হয়। যাঁহার কাকাতুয়া পাখী আছে, তিনি অমনি তাহাকে আদর করিবেন। (৭মতঃ) শিশু স্বাস্থ্যরক্ষাতে যে যে বিষয়গুলি লেখা থাকে, তাহা একজন বিদ্বান লোকের লেখা, অতএব তোমরা সকলেই তাঁহার সে অমূল্য সদুপদেশ খুব মন দিয়া পড়িবে এবং খুব সাবধান হইয়া প্রতিপালন করিবে। একটুও অন্যথা না হয়, কেন না তাহা হইলেই শরীর অসুস্থ হইবার সম্ভাবনা। যখনই কাহাকেও ঐ সকল সুনিয়মের বিপরীত কার্য করিতে দেখিবে, অমনি যেন সুবোধ পাঠক পাঠিকা 'সখা'খানি খুলিয়া তাঁহার সম্মুখে দেখান ও তাঁহাকে ঐ কুব্যবহার হইতে নিবারণের চেষ্টা পান। (৮মতঃ) ধাঁধাগুলি লেখা কেবল বালক বালিকাদিগের বুদ্ধির চালনার জন্য। ২দিন, ৪দিন, যত দিনে হয়, চেষ্টা করিয়া তাঁহারা যেন স্বয়ং এই গুলির উত্তর দিতে যত্নবান হন। কাহারও নিকট বলিয়া লইলে কোন ফলই হয় না। নিজেরা চেষ্টা করিতে করিতে শেষে এমন হইবে যে আর কষ্ট হইবে না স্বভাবতঃই সহজে উত্তর হইয়া যাইবে ও সে জন্য কত যে বুদ্ধির উপকার হইবে তাহা পরে তাঁহারা জানিতে পারিবেন। (৯মতঃ) অন্যান্য অনেক বিষয় যাহা থাকে তাহা পাঠকগণ নিজেদের বুদ্ধির অনুসারে সাবধান হইয়া যত্ন পূর্বক পড়িবেন। কিছুই তুচ্ছতাচ্ছিল্য করিবেন না।

শেষকালে একটী কথা বলি। আমরা যে 'সখা' লিখি, ইহার উদ্দেশ্য কি? বড় মানুষ হওয়া? ছিঃ! কেহ যেন এরূপ মনে না করেন। বরং ইহাতে আমাদের বিস্তর ক্ষতিই হইতেছে; গ্রাহক সংখ্যা কম হওয়াতে, যতদিন না গ্রাহক বাড়িতেছে ততদিন 'সখা' নিজের ভরণপোষণের ভার নিজে বহন করিতে পারিবে না। যদি ঈশ্বরের ইচ্ছায় 'সখা'র বেশ আয় হয়, তখন 'সখা'র টাকা 'সখা'রই প্রিয় পাঠক পাঠিকাদের উন্নতি ও মঙ্গল কামনায় ব্যয় করিব।

আমাদের উদ্দেশ্য আমরা অতি মহৎ জানি। ছোট ছেলে মেয়েদের আমরা বড় ভালবাসি; তাঁহাদের কল্যাণ করিব ইহাই আমাদের অনেক দিনের ইচ্ছা। ছোট ছেলে মেয়েরাই এর পরে দেশের লোক হইবেন, ইহাঁদের উন্নতি করিতে পারিলেই দেশের ভবিষ্যৎ উন্নতি করা হইল। এই জন্যই আমাদের একান্ত ইচ্ছা যে সকল বালকের প্রকৃত সখা ও বন্ধু হইয়া রাতদিন

তাঁহাদের সকলের সঙ্গে থাকিয়া সুশিক্ষা দিই ও বড় লোক করি। কিন্তু তাহা অসম্ভব। এজন্য আমাদের পরিবর্তে এই 'সখা'কে তাঁহাদের নিকট পাঠাইতেছি, ভরসা করি যে সকলে ইহাকে আদর ও যত্ন করিয়া ইহার কথাগুলি মন দিয়া পড়িবেন ও তাহারা বাধ্য হইয়া চলিবেন। সুতরাং আমাদের ইচ্ছা যে 'সখা' সকলের সঙ্গে সর্বদা থাকে। যখনই স্কুলের পড়া হইয়া গেল কোন আলাপী লোকের কাছে গিয়া গল্প সল্প করিতে ইচ্ছা হইল, অমনি যেন সকলে 'সখা' খুলিয়া তাহার মধ্যে বসিয়া আমাদের সকলের সঙ্গে আলাপ করেন। 'সখা' যেন সকলেরই খেলায় খেলানী, পড়ায় শিক্ষক, গল্পে বন্ধু, উপদেশে গুরু, হইয়া ইহার কাজ করিতে পারে। ভাই! ভগিনি! 'সখা'র এ মহৎ উদ্দেশ্য সিদ্ধ হইবার তোমরাই উপায়, ইহা সম্পূর্ণ তোমাদেরই হাতে। তোমরা সকলে যদি ভাল করিয়া 'সখা' পড় তবেই সেই কাজ ভাল করিয়া করা হয়, আর না হইলে বৃথা কষ্ট, বৃথা ব্যয় ;—শেষে 'সখা' মৃত্যু মুখে পড়িবে! পাঠক পাঠিকাগণ! তোমরা কি তাহাই চাও?

২ : ৬ . জুন ১৮৮৪, পৃ. ৮১-৮৩।






উপেন্দ্রকিশোর রায়

*প্রথম অধ্যায়*

লেবেলা একটু একটু এক গুঁয়েমো প্রায় সকলেরই থাকে। আমার কথা শুনিয়া কেহ চটিবেন না। চটিলেও বড় একটা অসুবিধা বোধ করিব না; অনেকের অভ্যাস আছে তাহারা খাঁটি কথা শুনিলে বিরক্ত হয়। কিন্তু কাহাকেও বিরক্ত করা আমার উদ্দেশ্য নহে। আমার নিজের দশা দেখিয়াই আমি উপরের কথা গুলিতে বিশ্বাস স্থাপন করিয়াছি।

ছেলে মানুষদের একটা রোগ আছে। অনেক কাজ তাহারা আপনা আপনি করিয়া অন্যলোককে বিরক্ত করে ; আবার যদি কেহ সেই কাজ তাহাদিগকে করিতে বলিল অমনি সেই কাজের মিষ্টত্বটুকু তাহাদের নিকট হইতে চলিয়া যায়। দাদা প্রথম প্রথম বই পড়িতে শিখিয়াছে; তার ব'য়ে সুন্দর সুন্দর ছবি। পড়িবার সময় দাদা বই খুঁজিয়া পাইত না। আমার চোখে পড়িলেই আমি বই খানা হস্তে করিয়া কেহ খুঁজিয়া না পায় এমন কোন জায়গায় বসিতাম। শেষে একদিন শুনিলাম বই খানা আমারও পড়িতে হইবে, আমার আনন্দে সীমা রহিল না ; তখনই দৌড়িয়া যাইয়া সঙ্গীদের সকলকে খবরটা দিয়া আসিলাম। পরদিন মাষ্টার আসিলেই বই হাতে করিয়া হাজির। মনে করিলাম, প্রথম ছবিটার কথা আজ পড়া হবে। মাষ্টার প্রথম ছবির পাতে একটু আসিলেনও না, ছবিশূন্য একটা পাত উল্টাইয়া এ, বি, সি, ডি, করিয়া কি বলিতে লাগিলেন! তখন হইতে আর সে বই আমার ভাল লাগিল না।

দাদা ইস্কুলে যাইবার সময় মাঝে মাঝে আমাকে সঙ্গে করিয়া নিয়া যাইত। দাদাদের মাষ্টার বড় ভাল মানুষ। আমি মনে করিলাম ইস্কুলের সকল মাষ্টারই বুঝি ঐরূপ। বাড়ীতে তিন বছর থাকিয়া কয়েক খানা বই শেষ করিলাম। তারপর আমাকেও স্কুলে পাঠাইয়া দিল। কয়েক বছর বেশ চলিতে লাগিলাম ;কিন্তু মাষ্টারকে আর তত ভাল লাগে না। কবে বড় মানুষ হইয়া ইস্কুল ছাড়িয়া দিব এই চিন্তাটা বড় বেশী মনে হইত। তখন তৃতীয় শ্রেণীতে পড়ি। ইংরাজি যে কয়েকখানা বই পড়িয়াছিলাম, তাহার একখানাতে এক সাহেবের কথা লেখা ছিল। তিনি বাড়ী ছাড়িয়া বিদেশে গিয়াছিলেন ; সেখানে অনেক কষ্ট ভোগ করিয়া শেষটা অনেক টাকা করিয়াছিলেন। সাহেব যে বয়সে বাড়ী ছাড়িয়াছিলেন, মিলাইয়া দেখিলাম আমারও এখন ঠিক্ সেই বয়স। তবে আর চাই কি? ক্লাশে সতীশের সঙ্গে আমার বড় ভাব ;— আমি সতীশের কাছে মনের কথাগুলি খুলিয়া বলিয়া ফেলিলাম। কথা শুনিয়া সতীশ যেন আর তার ছোট শরীরটার মধ্যে আঁটে না। তখনই লাফাইয়া উঠিল। বোধ হইল বাড়ী হইতে বিদেশে চলিয়া গেলেই বড় লোক হওয়া যাইবে ; সতীশ বলিল "কালই চল"। কাল চলাটা তত সহজ বোধ হইল না। কিন্তু বেশী দেরী করা হবে না সেটা ঠিক করা হইল।

একদিন ইস্কুল হইতে ছুটী লইয়া বাড়ী আসিলাম ; সতীশও আসিল। বাবা বাড়ী ছিলেন না। বাড়ীর অন্যান্য লোকও চুপ করিয়া বিশ্রাম করিতেছিল। চুপি চুপি কয়েকখানা কাপড় দিয়া একটী পুটলী বাঁধিলাম। তারপর বাবার বাক্স হইতে কতকগুলি টাকা লইয়া দুজনে চোরের মত বাড়ীর বাহির হইলাম। পাছে কেহ আসিয়া ধরে সেই ভয়ে দুজনে মাঝে মাঝে দৌড়িতে লাগিলাম। এইরূপে সন্ধ্যা পর্যন্ত হাঁটিয়া এক বাড়ীতে যাইয়া উঠিলাম।

### *দ্বিতীয় অধ্যায়*

সেই বাড়ীর কর্তা আমাদের অবস্থা দেখিয়া বড় দুঃখিত হইলেন ; আমাদের সম্বন্ধে যা যা কথা সমস্ত জিজ্ঞাসা করিতে লাগিলেন। আমরা কোন কথারই ঠিক উত্তর দিই নাই। স্থানে স্থানে দু-একটী কথা গড়িয়া কহিতে হইল। তিনি আমাদের কথায় বুঝিয়া লইলেন যে আমরা দুজন পথ হারাইয়া ঘুরিতেছি ; বলিলেন, কাল আমি একজন লোক দিয়া তোমাদের দুজনকে বাড়ী পাঠাইয়া দিব।

খাইবার সময় ভদ্রলোকটী আমাদের সম্মুখে বসিয়া থাকিলেন, আমাদের আহার শেষ না হওয়া পর্যন্ত উঠিলেন না। একটী কুঠরীতে আমাদের দুজনের ঘুমাইবার বন্দোবস্ত করিয়া দেওয়া হইল। সেখানে আর কেহ ঘুমাইতে আসিল না। আমি কিছু সুবিধা বোধ করিলাম ; ভাবিলাম, কর্তা যাহা বলিলেন তাহা কাজে করিলে আর বড়লোক হওয়া হবে না ; সুতরাং কেহ জাগিবার পূর্বেই কর্তাকে ধন্যবাদ না দিয়া চলিয়া যাওয়া ঠিক হইল। সতীশকে ডাকিলাম "সতীশ, সতীশ!"—সতীশ কথা কয় না। সতীশের চক্ষে জল পড়িতেছে! কর্তার কথায় সতীশের মন ফিরিয়া গেল নাকি? বাস্তবিকও তাই ; অনেক পিড়াপীড়ি করার পর বলিল "আমি তোমার সঙ্গে যাইব না।" আপনারা কি মনে করিতেছেন? সতীশের কথা শুনিয়া আমার মনের ভাব কি প্রকার হইল? বড়লোক হওয়ার ইচ্ছাটা আমার এত বেশী হইয়াছিল, যে বাড়ী ছাড়িয়া অবধি আমার বোধ হইতেছিল যেন বড় লোকের কাছাকাছি একটা কিছু হইয়াছি! সতীশকে আমি কাপুরুষ মনে করিতে লাগিলাম। সতীশেরও মা বাপ আছে আমারও মা বাপ আছেন। প্রভেদ এই যে আমি স্বার্থপর, সতীশ তাহা নহে। সতীশের মনে যে সকল চিন্তা উঠিতেছিল, আমার অন্তঃকরণে তাহারা স্থান পাইল না। আমি সতীশের অবস্থা বুঝিতে পারিলাম না। মা বাপের মনে কষ্ট দেওয়া আমার ইচ্ছা ছিল না ; কিন্তু নিজের কথা লইয়া এত ব্যস্ত ছিলাম যে তাঁহাদের কথা ভাবিবার অবসরই পাই নাই। নানা চিন্তার মধ্যে ঘুম আসিল। ঘুমাইতে ঘুমাইতে স্বপ্ন দেখিলাম যে আমি বাড়ীতে কি একটা কথা লইয়া মার সঙ্গে রাগ করিয়াছি। মা কত সাধিতেছেন। আমার ভ্রূক্ষেপ নাই ; রাগ যেন ক্রমেই বাড়িতেছে। মার চক্ষে জল পড়িতেছে দেখিয়া যেন আমার প্রতিহিংসার ভাবটা চরিতার্থ হইতে লাগিল। আমি দাঁত খিচাইয়া মাকে বিদ্রূপ করিতে লাগিলাম। মা আমার হাতে ধরিতে আসিলেন ; আমি পাশের একটা গাছে উঠিতে চেষ্টা করিলাম। হঠাৎ পা পিছলিয়া পড়িয়া যাইতে ছিলাম, এমন সময় আমার ঘুম ভাঙ্গিয়া গেল। স্বপ্নের কথা ভাবিয়া চোখে দু-ফোঁটা জল আসিল ; কিন্তু আবার সেই বড়লোক হওয়ার কথা! সতীশের মন ফিরিয়া গিয়াছে। সতীশ জাগিয়া আর যাইতে চাহিবে না, হয়ত আমার ও যাওয়া হইবে না। রাত হয় তো আর বেশী নাই ; এই বেলা সতীশকে না বলিয়া চলিয়া যাওয়াই ভাল। আমি আস্তে আস্তে উঠিলাম। আমার

কাপড় আর টাকাগুলি লইয়া বাহির হইলাম। রাত্রি তখনও অনেক ছিল কিন্তু আমার বোধ হইতে লাগিল যেন এই ভোর হইয়া আসিতেছে। একটা বড় রাস্তা ধরিয়া চলিলাম। অনেকক্ষণ হাঁটিলাম ; কিন্তু রাত ফুরায় না। রাস্তাটা একটা বড় নদীর ধারে যাইয়া শেষ হইয়াছে, আমিও সেই স্থানে যাইয়া থামিলাম ;—তারপর যাই কোথা? রাস্তাটা নিশ্চয় ওপারে যাইয়া আবার চলিয়াছে কিন্তু ওপারে যাই কেমন করিয়া? এতক্ষণ রাত ফুরাইল না। হয় তো আরও অনেক দেরি। ঘাটে একখানা নৌকা বাঁধা ছিল—নৌকার ছই নাই। একজন লোককে অনায়াসে ওরূপ নৌকা অনেক বার চালাইতে দেখিয়াছি। আমার বোধ হইতে লাগিল আমি ও পারি। নৌকায় উঠিতে বিলম্ব রহিল না। যে লগিটীতে নৌকা বাঁধা ছিল তাহা তুলিয়া লইলাম। ডাঙ্গায় ভর করিয়া ঠেলিয়া নৌকা জলে ভাসাইয়া দিলাম। জলের গায় এত জোর আগে ভাবি নাই। শোঁ শোঁ করিয়া নৌকার গায় জল বাঁধিতে লাগিল ; নৌকাখানা ঘুরিয়া গেল। হঠাৎ ঘুরিবার সময় তাড়াতাড়িতে লগিটী ছাড়িয়া দিলাম। নৌকা ঘুরিয়া ঘুরিয়া ডাঙ্গা হইতে অনেক দূরে যাইয়া পড়িল—স্রোতে ভয়ানক বেগের সহিত ভাসিয়া যাইতে লাগিল। আমি কিছুকাল হতবুদ্ধি হইয়া থাকিলাম। বিপদের পরিমাণটা প্রথম তত বুঝি নাই ; শেষে কিছু কিছু করিয়া হুঁস হইতে লাগিল। মাথা ঘুরিয়া গেল। দুহাতে চোখ ঢাকিয়া বসিয়া পড়িলাম। ঢেউ গুলি তড়াক্ তড়াক্ করিয়া নৌকাখানাকে দোলাইতে লাগিল। তখন মায়ের সেই মুখখানি মনে হইল। কেন বাড়ী ছাড়িয়া আসিলাম? সেই অন্ধকার রাত্রি, সেই ভয়ানক নদী ; আর বাড়ীর ছোট কুঠরীটী—সেই কোমল সুন্দর বিছানাটী—মনে হইল। দুই চক্ষে জল পড়িতে লাগিল। সেই আঁধারে পড়িয়া মা মা বলিয়া কাঁদিতে লাগিলাম। কেন সতীশের সঙ্গে চলিয়া গেলাম না? তাহাকে কেন ছাড়িয়া আসিলাম?

## *তৃতীয় অধ্যায়*

এই ভাবে কতক্ষণ ছিলাম বলিতে পারি না। হঠাৎ নৌকা খানি এক দিকে যাইয়া ঠেকিল। চমকিয়া দেখিলাম কতকগুলি বড় বড় নৌকা, তাহারি একটাতে আমার নৌকা ঠেকিয়াছে। আমি সেই মুহূর্তের জন্য আশ্বস্ত হইলাম, কিন্তু তার পরক্ষণেই নৌকা হইতে কতকগুলি কালো অর্ধ-উলঙ্গ লোক বাহির হইয়া কেউ মেউ করিয়া কি বলিতে লাগিল ; আমি বুঝিতে পারিলাম আমাকে গালি দিতেছে। তাহারা আমার কথা বঝিল বলিয়া বোধ হইল না। আরো বেশী গালাগালি দিতে লাগিল। ক্রমে অন্যান্য নৌকার লোক আসিয়া গোলমালে যোগ দিল। আমার কথা শুনিয়া সকলেই ঐ লোকগুলিকে গালি দিতে লাগিল। একটী ভদ্র লোক সেখানে ছিলেন। তিনি দয়া করিয়া আমাকে তাঁহার নৌকায় লইয়া গেলেন। নিজ হাতে আমার পুটলীটী যত্ন পূর্বক এক কোণে রাখিয়া দিলেন। তারপর আমাকে বলিলেন "আমি কা—যাইতেছি ; তোমার আপত্তি না থাকিলে আমার সঙ্গে যাইতে পার। আমার বাড়ীতে তোমার কোন ক্লেশ হইবে না।" আমি তাঁহার সঙ্গেই চলিলাম।

কা—ছোট একটী সহরের মত। অনেক লোক। বড় লোকও অনেকগুলি আছেন। আমি যাঁহার সঙ্গে গিয়াছিলাম, তাঁহাকে এখানে কালিদাস বাবু বলিব,—তিনিও একজন বড় লোক। এসব দেখিয়া শুনিয়া আমার পুরাতন রোগ আবার দেখা দিল। আমি ভাবিতে লাগিলাম এখানে থাকিয়া বড় লোক হওয়া যায় কি? যায় বৈ কি? না হলে এরা এত গাড়ী ঘোড়া

চড়ে কি করিয়া? বোধ হইল যেন কালিদাস বাবুর বাড়ীতে থাকিয়া থাকিয়া হঠাৎ একদিন বড় লোক হইয়া যাইব।

একদিন কালিদাস বাবু ডাকিলেন। কালিদাস বাবুর উপর প্রথম হইতেই আমার বড় শ্রদ্ধা হইয়াছিল। যখনই তিনি আমাকে ডাকিতেন তখনই একখানা সুন্দর কিছু উপহার পাইতাম। আমার বয়সের অনেকেই এখন ভাল কাজ করিতেছেন ; কিন্তু আমার যে তখনও শিশুভাবটা যায় নাই। কালিদাস বাবু ও তাহা বেশ বুঝিতেন ; যাহা হউক আমি কালিদাস বাবুর নিকট যাইয়া দাঁড়াইলাম। তিনি আমার নাম ধরিয়া বলিলেন, "গিরিশ, এখানে তোমার কেমন লাগে?"

"দিব্যি।"

"বটে? তা এখান থেকে তোমার আর কোথাও যেতে ইচ্ছে হয় না?"

"কোথা যাব? এখানেই থাকবো!"

"তা বেশ" বলিয়া কালিদাস বাবু কপাল হইতে চশমা নামাইয়া ছাপার কাগজ পড়িতে লাগিলেন। কাগজের প্রথম পাতে একটী ছবি। আমার সেই সাহেব! আমি একটু আশ্চর্য হইলাম। অনেক দিন পরে কোন পরিচিত বন্ধুর সাক্ষাৎ পাইলে যেরূপ হয় আমারও সেইরূপ হইল। একটী ছোট কথা আমার মুখ দিয়া বাহির হইল ; আমি বলিয়া উঠিলাম "আরে!" কালিদাস বাবু কাগজ নামাইয়া আমার মুখের দিকে চাহিলেন। তাহার অর্থ, ব্যাপারখানা কি?

আমি বলিলাম "আজ্ঞে ঐ ছবিটে!"

"ইনি একজন বড় লোক ছিলেন, তোমারও বড় লোক হইতে ইচ্ছে হয় না" আমি ভাবিলাম এই বুঝি! হঠাৎ প্রশ্ন হওয়াতে থত মত খাইয়া বলিলাম "বড় লোক কি সবাই হয়?"

"হয় বৈ কি? ইচ্ছে করলে তুমিও হ'তে পার।"

"আমিও পারি?"

"অবিশ্যি। কাল থেকে তোমাকে ইস্কুলে পাঠিয়ে দিব ভেবেছি। লেখা পড়া না শিখ্‌লে বড় লোক হওয়া যায় না। তাই তোমাকে ডেকে ছিলাম। কেমন?"

আমার বাতাসের ঘর ভাঙ্গিয়া গেল। যার চোটে বাড়ী ছাড়া সেই আপদ! আমি কোন কথা কহিলাম না। কালিদাস বাবু এত সন্দেহ করেন নাই, সুতরাং কিছু বলিলেন না। এরূপ কথা বার্তা কালিদাস বাবুতে আর আমাতে অনেকদিন হইত। তিনি আমার অবস্থার কথা জিজ্ঞাসা করিতেন :—"সেই রাত্রিতে সেই নৌকায় কেমন করিয়া আসিলে?" "বাড়ী কোথা?" "মা বাপ নাই?" ইত্যাদি ;—আমি প্রায়ই চুপ করিয়া থাকিতাম। কালিদাস বাবুর ইচ্ছা ছিল সুযোগ পাইলে আমাকে বাড়ী পাঠাইয়া দিবেন। কিন্তু এ সব সম্বন্ধে কোন খবরই আমি তাঁহাকে দিতে চাহিতাম না, তখন তিনি সে বিষয়ে ক্ষান্ত হইয়া সেখানেই আমাকে লেখা পড়া শিখাইবার মনস্থ করিলেন।

ইস্কুলে যাইয়া অবধি আমার আর মনে শান্তি ছিল না। কয়েকদিন কোন মতে কাটাইলাম, কিন্তু শেষটা অসহ্য হইয়া উঠিল। কালিদাস বাবুর বাড়ীতে আর থাকা হবে না। কিন্তু হঠাৎ যাই কোথায়? গেলে ও এবার আর হাঁটিয়া যাওয়া হবে না। কা—হইতে দুখানা ষ্টিমার ধু—তে যাতায়াত করিত। সপ্তাহে দুদিন ষ্টিমার চলে। ধু—যাইতে তিন দিন লাগে। হিন্দুরা এই

তিন দিনের চিঁড়ে পুটলী বাঁধিয়া লইয়া জাহাজে উঠে। ভোর বেলা কা—— হইতে জাহাজ ছাড়ে।

একদিন নদীর ধারে বেড়াইতে যাইয়া দেখি একখানা ষ্টিমার এই মাত্র আসিয়া ঘাটে থামিল। পরের দিন ভোরে চলিয়া যাইবে। হঠাৎ ষ্টিমারে উঠিয়া ধু—চলিয়া যাইতে আমার বড় ইচ্ছা হইতে লাগিল। বাড়ী আসিয়া কেহ না দেখে এমন ভাবে আমার কাপড় চোপড় সব একত্র জড় করিলাম। কালিদাস বাবুর বাড়ী আসিবার কালে সঙ্গে করিয়া যে টাকা আনিয়া ছিলাম তাহার একটীও ব্যয় হয় নাই। কালিদাস বাবুও মাঝে মাঝে আমার ইচ্ছা মত খরচ করিবার জন্য দু-একটী দিতেন। আমি সমস্তই সঞ্চয় করিতাম। শুনিয়া ছিলাম বড় লোকেরা সহজে টাকা খরচ করিতে চাহে না। যাত্রার উপযোগী সকল জিনিষ প্রস্তুত রাখিয়া ঘুমাইলাম। মনে একটা চিন্তা থাকিলে সহজে ঘুম হয় না ; ঘুম হইলেও শীঘ্রই ভাঙ্গিয়া যায়। আমারও তাই হইল। বড় কামরার ঘড়ীতে চারিটা বাজিল ; আমি অমনি উঠিলাম। সঙ্গে পুটলীটী। পুটলীতে কয়েকখানা কাপড় ;এক জোড়া চটী জুতা ; নগদ কিছু টাকা ; 'কালিদাস বাবু মাঝে মাঝে যে উপহার দিতেন সে গুলি—কয়েকখানা ছবি, একটা বড় ছুরি ;—আর আমার স্কুলের পুস্তকগুলি ; পুস্তক গুলি কেন সঙ্গে লইলাম ঠিক বলিতে পারি না ; তবে কালিদাস বাবু বলিয়াছিলেন "লেখা পড়া না শিখলে বড়লোক হওয়া যায় না," তাহাতেই মনে কেমন একটা ভয় রহিয়া গিয়াছিল। এইরূপ সাজসজ্জা করিয়া, ছাতাটী হাতে করিয়া, বিছানার চাদরখানা পুটলীর উপরে জড়াইয়া লইয়া আস্তে আস্তে বাহির হইলাম। ষ্টিমার ঘাটে আসিতে অধিকক্ষণ লাগিল না। সেখানেই মুদীর দোকান আছে, সেই দোকান হইতে চিড়ে কিনিয়া বিছানার চাদরের এক কোণে বাঁধিয়া লইয়া, জাহাজের একজন লোক আমাকে একটা জায়গা দেখাইয়া দিলে, আমি সেইখানে যাইয়া বসিলাম। জাহাজে বিশেষ কিছু ঘটনা হইল না। তবে সঙ্গে যে টাকা আনিয়াছিলাম তাহা প্রায় শেষ হইয়া আসিল। নিয়মিত সময় জাহাজ ধু—পৌঁছিল।

## *চতুর্থ অধ্যায়*

রামলোচন বাবু আমাদের ওদিককার লোক। তিনি ধু—তে থাকেন ; সেখানকার একজন নামজাদা উকীল। আমি ভাবিলাম, দেশের একজন লোক, তাঁর কাছে গেলে তিনি অবশ্যই কিছু খাতির করিবেন। জাহাজ হইতে উঠিয়াই তাঁহার কথা জিজ্ঞাসা করিলাম। একটী ভদ্রলোক তাঁহার বাড়ী দেখাইয়া দিলেন। আমি আস্তে আস্তে বাড়ীর এক জন চাকরের মত লোককে যাইয়া জিজ্ঞাসা করিলাম "রামলোচন বাবুর এই বাড়ী?" সে লোকটা আমার কথার উত্তর দেওয়া দূরে থাকুক আমার দিকে একবার ফিরিয়াও চাহিল না। মুখ বিকৃত করিয়া একটা বড় ঘরে চলিয়া গেল। অগত্যা আমি অন্য লোকের আশ্রয় গ্রহণ করিলাম। সে যাহা বলিল তাহাতে জানিলাম, আমি যাঁহাকে রামলোচন বাবুর চাকর মনে করিয়াছিলাম তিনিই রামলোচন বাবু। তাই অত রাগ! আমি ভয়ে ভয়ে রামলোচন বাবুর ঘরের দরজায় দাঁড়াইলাম। তিনি একটা তাকিয়ায় ঠেস দিয়া বসিয়া রহিয়াছেন। অত কালো লোক আমি আর দেখি নাই। মোটা বেশী নন, কিন্তু প্রায় বুকের উপর কাপড় পরেন। গোঁপগুলি সোজা সোজা। চুল অধিকাংশ পাকিয়া গিয়াছে। কাণে একটা কলম। হাঁটুর উপর পর্যন্ত কাপড় টানিয়া বসিয়াছেন।

উরুদেশের উপর একটা লম্বা খাতা রাখিয়া তাহাই দেখিতেছেন, আর মাঝে মাঝে উদ্দেশে কাহার প্রতি মুখ বাঁকাইতেছেন। তাকিয়ার একটা অংশ কলম পুঁছিবার স্থান বলিয়া বোধ হইল। কিছুকাল পরে দেখিলাম যে তাহা নহে। পাশে একটী মাটির দোয়াত। তাহা হইতে ঘাঁটিয়া এক কলম কালি লইয়া খাতায় যেন কি লিখিলেন। তার পর কলমটী মাথার চুলে ঘসিয়া কাণে বসাইয়া হাতের দুটী আঙুল তাকিয়ার ঐ স্থানটীতে পুঁছিলেন। তার পর ক্ষণেই এক হাতের কনুই তাকিয়ার উপর রাখিয়া, একখানা পা আমার দিকে বাড়াইয়া দিয়া 'ভৌউ' শব্দে উদগার করিলেন। শেষটা আমার দিকে মুখ তুলিয়া চাহিলেন। প্রথম প্রশ্ন হিন্দি ভাষায় হইল ; তাহার পর বাঙ্গালা।

"কি চাই?"

"আজ্ঞে আমি অনেক দূর থেকে এসেছি"—

"আমিও অনেক দূর থেকে এসেছি।"

"আমার নিবাস সু—"।

"আমারও নিবাস সু—। তার পর?"

"মহাশয় যদি—"

"ম—হা—শ—য়—যদি! কি—ঞ্চি—ৎ—সা—হা—য্য? দক্ষিণ হস্তের ব্যাপার আমার কাছে নাই। হিঁয়াছে চলে যাও।"

আমি আর এক মুহূর্তও সেখানে বিলম্ব করিলাম না। কোথা যাইব ঠিক নাই, কিন্তু রামলোচন বাবুর বাড়ীতে আর পদার্পণ করা হইবে না। রাস্তায় বাহির হইয়া একজনের কাছে জিজ্ঞাসা করিলাম। তিনি বলিলেন "যে কোন মুদীকে পয়সা দিলেই থাকবার যায়গা আর খেতে দেবে।" মুদীর দোকান খুঁজিয়া লওয়া কঠিন বোধ হইল না। দু দিন মুদীর দোকানে খাইলাম। কিন্তু এরূপভাবে খাইলে বেশী দিন পয়সায় কুলাইবে না এই চিন্তায় রাত্রিতে ঘুম হয় না। এক দিন প্রাতঃকালে উঠিয়া মুদীর পয়সা হিসাব করিয়া দিলাম। তার পর পুঁটলিটী হাতে করিয়া বাহির হইলাম। রাস্তায় কতদূর হাঁটিয়া দেখি একটা বড় বাড়ী। এ বাড়ীর কর্তা রামলোচন বাবুর মত নাও হইতে পারেন। আস্তে আস্তে বৈঠকখানার দিকে গিয়া দেখিলাম কর্তা বসিয়া আছেন, আর ইয়ার গোছের একটী অভ্যাগত লোক তাঁহার সহিত হাসির কথা কহিতেছেন। আমি দাঁড়াইবামাত্রই কর্তা জিজ্ঞাসা করিলেন—

"তুমি কে বাবু?"

আমি।—"আমি পথিক, কষ্টে পড়েছি।"

ইয়ার।—"বড্ড খিদে পেয়েছে বুঝি?"

আমি কোন উত্তর করিলাম না ; ইয়ার বাবু উত্তরের দিকে অঙ্গুলি নির্দেশ করিয়া চোখ বড় করিয়া মাথা নাড়িয়া বলিতে লাগিলেন—

"হোটেল আছে, হোটেল! বাবুরচি লোক দিব্বি রাঁধে! রোজ পাঁচ টাকাতেই চলে।"

আমি নিরাশ হইয়া বাবুর দিকে তাকাইলাম। বাবু ইয়ারের উপর অত্যন্ত রাগ করিয়া বলিলেন "নিজের বাড়ীতে একটী লোককে খেতে দিতে পার না, আবার অন্য লোকের বাড়ী এসে চাযামো কর! তুমি আর আমার বাড়ী এসো না।" বলা বাহুল্য, বাবুর উপর আমার ভক্তি, শ্রদ্ধা, ভালবাসা সম্মান ইত্যাদি যত হইতে পারে সব কয়টা জন্মিয়া গেল। বাবু

আমাকে বলিলেন, "তোমার অন্য কোন রূপ কষ্ট না হইলে আমার বাড়ীতে তোমার থাক্‌বার যায়গা আর খাবার বন্দোবস্ত হতে পারে।"

"আজ্ঞে আমি অমনি থাক্তে চাইনে। আপনার কিছু কাজ করে দিব, তার পরিবর্তে যদি কিছু খাবার দেন তাহা হইলে ভাল হয়।"

"উত্তম! তুমি ইংরাজী লিখ্‌তে পার?"

"কিছু কিছু ইংরাজী পড়েছিলাম বটে, কিন্তু ভাল লেখা পড়া জানিনা।"

"কতদূর পড়িয়াছ?"

আমি বলিলাম।

"বেশ্। তাতেই হবে।"

আমি বাবুর বাড়ী রহিলাম। কাজের মধ্যে এই—বাবুর চিঠি পত্র সব একটা করে নকল করিয়া রাখিতে হয়। এখানে থাকিয়া মাসে মাসে বাড়ীর কথা ভাবিতাম। বড় লোক হইবার জন্য কত কষ্ট পাইলাম, কিন্তু বড় লোক হইবার তো লক্ষণ দেখিতেছি না। কেবল বাড়ী হইতে চলিয়া আসিলেই কি বড় লোক হওয়া যায়? আরো কিছু চাই, আমার তাহা নাই। এইরূপ যত ভাবিতে লাগিলাম ততই বাড়ী ফিরিয়া যাইবার ইচ্ছা হইতে লাগিল। শেষটা ঠিক করিলাম বাড়ী যাইতে হইবে। আমার হাতে যে কিছু টাকা আছে তাহাতে পথ খরচ চলিবে না। সুতরাং এবার আর ষ্টিমারে যাওয়া হইবে না। বৈ-তীর্থ এখান হইতে বড় বেশী দূরে নয় ; সেখানে গেলে সঙ্গী পাওয়া যাইতে পারে। এইরূপ চিন্তার পর মনে করিলাম, বাবুর নিকট হইতে বিদায় লইয়া বৈ—যাইব ; সেখানে সঙ্গী পাইলে তাহাদের সহিত বাড়ী যাইব।

## *পঞ্চম অধ্যায়*

কর্তার নিকট হইতে বিদায় লইয়া বৈ—আসিতে বড় বেশী দেরী হইল না। যায়গাটা দেখিতে বড় সুন্দর ; একটী ছোট পাহাড়, তার উপরে তীর্থ স্থান। পাথরের গায় সিঁড়ি কাটা আছে। সেই সিঁড়ি দিয়া উপরে উঠিতে হয়। অনেকগুলি সিঁড়ি উঠিতে অনেকক্ষণ লাগে। আমি উঠিতে উঠিতে তিনবার বিশ্রাম করিলাম। প্রথম যাহাকে দেখিলাম তাহার নিকট জিজ্ঞাসা করিলাম "যাত্রীরা কোথায় থাকে?" সে বলিল যাত্রীদের থাকবার ভাল যায়গা নাই ; প্রায় সকলেই পাণ্ডাদের বাড়ীতে থাকে। উপরে যে দেবতার মন্দির সেই মন্দিরের পুরোহিতদের নাম পাণ্ডা। পাণ্ডা খুঁজিতে অধিকক্ষণ ঘুরিতে হইল না। প্রথম যে পাণ্ডা আমাকে দেখিল সেই হাত ধরিয়া টানিয়া আমাকে তাহার বাড়ীতে লইয়া গেল।

পাণ্ডার বাড়ী দুদিন থাকিয়াই বুঝিতে পারিলাম সে বিষয়টা তত সুবিধা জনক নহে। আমি যে সময়ে গিয়াছি সে সময়ে যাত্রীরা প্রায়ই আসে না। সঙ্গী পাইতে হইলে আরো তিন মাস অপেক্ষা করিতে হইবে। তিন মাসের তো কথাই নাই, পাণ্ডা মহাশয় যেরূপ করিলেন তাহাতে তৃতীয় দিনেই আমাকে পৃষ্ঠ ভঙ্গ দিতে হইল। তৃতীয় দিন সকালে পাণ্ডা আসিয়া বলিলেন—"দেখবি? চল্"। আমি চলিলাম। অনেক জিনিস দেখা হইল। শেষে এক যায়গায় গেলাম ; সেটী একটী বড় মন্দির। মধ্যে গহ্বর, গহ্বরের নীচে ছোট একটী ঝরণার মত। পাণ্ডা বলিল, "এখানে পূজা করিতে হইবে।" কত লাগিবে, তাহারও হিসাব দেওয়া হইল। আমি

দেখিলাম, তাহলে আমার বাড়ী যাওয়া হয় না। আমি বলিলাম "আমি ছেলে মানুষ পূজা কি করিব?" পাণ্ডা চটিয়া গেল ; সে দিন হইতে আর আমাকে তাহার বাড়ীতে থাকিবার জায়গা দিল না। অগত্যা আমায় সেখান হইতে প্রস্থান করিতে হইল। কিছু দূর গেলেই কতকগুলি ছোট ছোট ছেলে আসিয়া—"পয়সা", "পয়সা" করিয়া আমাকে ঘিরিয়া ধরিল। আমি কোন মতেই পয়সা দিতে চাহিলাম না। তাহারা ক্ষেপিল ; কেহ গাল দেয়, কেহ কাপড় ধরিয়া টানে, কেহ দূর হইতে ছোট ছোট ঢিল ছুড়িয়া ফেলে। আমার মাথা গরম হইয়া গেল। কাছে এক খানা ছোট কাঠ পড়িয়াছিল, রাগের চোটে তাহাই হাতে করিয়া লইয়া ছেলেগুলোকে তাড়া করিলাম। মুহূর্তের মধ্যে সকলে অদৃশ্য হইল। আমার যেন ভূত ছাড়িল। সেখান হইতে ঊর্দ্ধশ্বাসে দৌড়িয়া পাহাড়ের প্রায় অর্ধেক পথ আসিয়া পড়িলাম। তখন মনে হইল, জুতা যোড়াটী ফেলিয়া আসিয়াছি। কিন্তু ইহার অব্যবহিত পূর্ববর্তী ২৫ মিনিটের মধ্যে পাহাড় সম্বন্ধে যে টুকু জ্ঞান লাভ করিয়াছিলাম, তাহাতে মনে ভয়ানক আতঙ্ক উপস্থিত হইতে লাগিল। আমি জুতার আশা পরিত্যাগ করিলাম। চলিবার সময় সর্বদাই চটি যোড়াটী পুটলিতে বাঁধিয়া লইয়া যাইতাম, এক্ষণে তাহাই খুলিয়া লইলাম।

পাহাড়ের নীচে নামিতে অনেক বেলা হইল। একটু একুট করিয়া ক্ষুধা বাড়িতে লাগিল। কোন দোকানে যাইতে হইলে অন্ততঃ এক প্রহর চলিতে হইবে ; সেই রোদে আর এক ঘণ্টা চলাই অসম্ভব বোধ হইতে লাগিল। পথের ধারে দু-একটী গাছ দেখিলে ইচ্ছা হয় যেন সেইখানেই শুইয়া পড়ি। কিন্তু একদিকে তৃষ্ণায় গলা শুকাইয়া যাইতেছে, এবং অন্য দিকে ক্ষুধায় পেট জ্বলিতেছে। কি করিব কিছু ঠিক করিতে না পারিয়া পথের ধারে একটী বাড়ী খুঁজিয়া লইলাম। বাড়ীতে উঠিয়া একটা বড় ঘরে গেলাম ; সেখানে দুটী ছেলে বসিয়া আছে। আমি তাহাদের নিকট আমার ক্ষুধার কথা জানাইলাম ; তাহারা "তুই" "তুই" করিয়া আমার কথার উত্তর দিতে লাগিল। এক জন বলিল,—

"বাঙ্গালী লোক চোর আর খ্রীষ্টান, বাঙ্গালী লোককে কিছু দি না।"

"আমি ভদ্রলোক ব্রাহ্মণ ; চোর নই।"

"যা তুই এখান থেকে ; c-r-i-p crip ; d-a-s-h dash ;

আমার তখন ঠাট্টার মেজাজ ছিল না। তথাপি এরপর আর হাসি থামাইতে পারিলাম না। তখন তাহাদের ধরণেই কথা কহিতে লাগিলাম :—

"ওর মানে কি হল?"

"ও ইংরাজি। Ram is ill. I will not let him run in the sun.
বাঙ্গালি লোক চোর ; যা তুই এখান থেকে।"

"তোরা ইস্কুলে পড়িস্?"

এবার তাহারা কিছু যেন ভয় পাইল। বলিল—

"আমাদের মাষ্টার বড় বই পড়ে!"

"তোদের মাষ্টারের চাইতে আমি কি কম একটা কিছু? এই দেখ্‌তো!"

আমার পুঁটলীতে যে বইগুলি ছিল তাহার মধ্যে একখানা Lamb's Tales-ও ছিল। সেই খানা এখন বাহির করিলাম।

এই বেলা একটু পরিবর্তন দেখা গেল। তাহাদের মুখ ভঙ্গিতে বুঝা গেল যেন তাহারা

মনে করিয়া গিয়াছে যে আমি একটা কিছু হইব। একজন মাথা চুলকাইতে চুলকাইতে উঠিয়া গেল। যে রহিয়া গেল আমি তাহাকে আশ্বস্ত করিয়া তাহার সহিত আলাপ পরিচয়ের চেষ্টা পাইতে লাগিলাম। তাহার কথায় এই বুঝা গেল যে তাহারা দু ভাই। সে ছোট। বাবা নাই; মা আছেন; ইস্কুলে পড়ে; টাকা আছে। চাকর-চাকরাণী আছে। বলা বাহুল্য যে সে বাড়ীতে তখনকার জন্য আমার বিশ্রামের সংস্থান হইল।

আমার জন্য একটি ছোট ঘর নির্দিষ্ট করা হইল। আমি তাহাতে যাইয়া বসিলাম। তখন সকলের খাওয়া হইয়া গিয়াছে সুতরাং নূতন আহারের আয়োজন করা হইল। একজন আসিয়া আমাকে স্নান করিতে বলিল। আমি কাছের একটা পুকুর হইতে স্নান করিয়া আসিলাম। আসিয়া দেখিলাম যে জল খাবারের জন্য কতকগুলি ভিজান চা'ল আর কিছু সন্দেশ লইয়া বড় ছেলেটী আমার ঘরে বসিয়া আছে। চা'ল গুলি ভিজিয়া ঠিক ভাতের মত হইয়াছে। সেখানে খাবার সময় ঐরূপ চা'ল অনেককে খাইতে দেখিয়াছি। আমি খাইতে বসিলাম। ছেলেটী আমার কাছে বসিয়া রহিল! তাহার ভাব ভঙ্গীতে বোধ হইতে লাগিল যেন কিছু বলিতে আসিয়াছে। কিছুকাল পরেই সে আমার গায় মাথায় হাত বুলাইতে লাগিল। আমি কিছু চমৎকৃত হইয়া তাহার দিকে চাহিলাম। সে বলিল—

"মা বলে দিয়েছেন আপনি ব্রাহ্মণ, আপনি শাপ দিলে আমার অনিষ্ট হবে। আমি আপনাকে মন্দ কথা বলেছি।"

"তোমার উপর আমি রাগ করি নাই। তোমার কথায় আমার কিছু মাত্র অনিষ্ট হয় নাই। আমি ভগবানের নিকট প্রার্থনা কর্‌বো যেন তিনি তোমার ভাল করেন।

তাহাকে বুঝান কিছু কষ্টকর বোধ হইল। কিন্তু শেষটা সে যেন সুখী হইল এবং বলিল "তবে যাই মার কাছে বলি গে।"

## *ষষ্ঠ অধ্যায়*

বেলা প্রায় শেষ হইয়া আসিলে সেই ছেলে দুটীর নিকট বিদায় লইয়া বাহির হইলাম। সেদিন রাত্রিতে এক বাজারে মুদীর দোকানে ছিলাম। তারপর ২ দিন ঐ ভাবে গেল। সারাদিন পথ চলিতাম; কেবল দুবেলা খাবার জন্য কোন মুদীর দোকানে উঠিতাম। রাত্রিতে কোন মুদীকে পয়সা দিয়া তাহার ঘরে থাকিবার যায়গা পাইতাম। তৃতীয় দিন রাত্রিতে থাকিবার জন্য আর মুদীর ঘর পাইলাম না। কাজেই একজন গৃহস্থের বাড়ী যাইতে হইল। গৃহস্থ যায়গা দিতে কোন আপত্তি করিলেন না। কিন্তু খাওয়া শেষ হইলে "কড়া" "বগুণো" সব দেখাইয়া বলিলেন "কাল চলে যাবার আগে এই গুলো মেজে দিয়ে যেতে হবে। তুমি বাঙ্গালী তোমার এঁটো কে নেবে।" আমি মহাবিপদে পড়িলাম। বলিলাম "ও গুলো আমি ছুঁই নাই। তবে আমি যা যা ছুঁয়েছি সে গুলো দাও, এখনি মেজে দিচ্ছি।" সুতরাং একখানা থালা, আর একটী বগুণো (বগুণোতে ডাল ছিল) আমার ঘাড়ে চাপিল। বাড়ীর কাছে একটা পুকুর দেখাইয়া দিল, আমি তথায় যাইয়া সমস্ত পরিষ্কার করিয়া আনিলাম। প্রায় অর্ধ ঘণ্টা সময় লাগিল।

পরিশ্রমের পর সুনিদ্রা হইল। পরদিন গৃহস্থ ডাকিয়া ঘুম ভাঙ্গাইলেন। উঠিয়া দেখি সূর্য উঠিয়াছে। তাড়াতাড়ি পুঁটলী হাতে করিয়া বাহির হইলাম। গৃহস্থের নিকট বিদায় লইবার

সময় কা—যাইবার পথ জিজ্ঞাসা করিলাম। তিনি বলিলেন, "একটা বড় মাঠ, তার পর একটা পাহাড়, তার পর কা—একই পথ ; ভুল হবার যো নাই।"

কিছুকাল হাঁটিয়াই মাঠে আসিলাম। সেখানে পথিকদিগের জন্য একটী ঘর আছে। তথায় একজনার সহিত সাক্ষাৎ হইল। তাহার সঙ্গে একটা ঘোড়া। সে আমাকে দেখিয়াই বলিল, "বেশ, চল। একজন সঙ্গীর জন্য বসিয়াছিলাম।" আমি জিজ্ঞাসা করিলাম "সঙ্গীর প্রয়োজন কি?" সে বলিল "তুমি আর কখনো এখানে চল নাই, একা গেলে খেয়ে ফেল্‌বে?" আমার ভয় হইল।

মাঠের এ পাশ থেকে ও পাশ দেখা যায় না। অতি কম চওড়া পথ ; দশ বার হাত অন্তর ছোট ছোট বড় বড় খস্ খসের ঝোপ। জীব জন্তুর মধ্যে একজাতীয় পাখী। পক্ষীটী একটী চড়াই অপেক্ষা কিঞ্চিৎ বড়, গায়ের রং সবুজ। ঠোঁট সরু এবং লম্বা ; স্বভাব অত্যন্ত চঞ্চল। ক্রমাগত একই রূপ শব্দ করিতেছে—"টিরিরিণ টিরিরিণ টিরিরিণ।" লেজে একটু নূতনত্ব আছে। লেজের মধ্যদেশ হইতে প্রায় দেড় ইঞ্চি লম্বা একটী সূচীর মত বাহির হইয়াছে। আমার সঙ্গী বলিল, "শ্বশুর বাড়ী যাইয়া ছুঁচ চুরি করেছিলেন। তাতেই ঐ শাস্তি।" অন্য কিছু না থাকাতে ঐ পাখীকেই বার বার ভাল করে দেখিতে লাগিলাম।

বেলা আন্দাজ চারিটার সময় ছোট একটী ঘর দেখিতে পাইলাম। সঙ্গী বলিলেন, "আজ এখানেই থাকিতে হইবে।" আমি প্রতিবাদ করিয়া বলিলাম "চারটের সময়ই বসে থাক্‌তেই হবে কেন?" সঙ্গী বলিলেন "মাঠে রাত হলে বাঘে খাবে।" বাঘে খায় এরূপ আমার ইচ্ছা ছিল না। সুতরাং সে রাত্রির (!!) জন্য ঐ ঘরেই থাকিলাম। রাত্রিতে ঘুমাইয়া ঘুমাইয়া অনেক প্রকার শব্দ শুনিতে পাইলাম। সে সব নাকী হাতীর শব্দ। সৌভাগ্যক্রমে হস্তীগণ আমাদের কোন খবর লইতে আসিলেন না। কিন্তু পরদিন উঠিয়া দেখি ঘোড়াটী নাই। ঘোড়ার স্বামী অনেক আক্ষেপ করিলেন।

মাঠ পার হইতে প্রায় বারটা বাজিল। মাঠ যে যায়গায় শেষ হইয়াছে, সেখানেও দেখিলাম একটী ছোট ঘর। সেখানে আসিলে সঙ্গী বিদায় লইয়া অন্য পথে গেলেন। আমি আমার নির্দিষ্ট পথে আস্তে আস্তে চলিলাম। কতদূর যাইয়া একটী মাহুতকে পাইলাম,—সে হাতী লইয়া কা—চলিয়াছে। আমি চারি আনার পয়সা দিব বলাতে সে আমাকে তাহার হাতীর পিঠে একটুকু স্থান দিল। মহাসুখে কা—আসিলাম। কালিদাস বাবুর সঙ্গে সাক্ষাৎ করিতে সাহস পাইলাম না। রাত্রিতে একটী মুদীর দোকানে আসিয়া পরদিন ভোরে রওয়ানা হইলাম।

সে পথে যে সকল ছোট খাট ঘটনা হইয়াছিল তাহা বলিবার আবশ্যক নাই। তবে একদিনের কথা বলা আবশ্যক। দুই প্রহরের পর আর মানুষের সাড়া শব্দ পাইলাম না। বেলা যতই কমিয়া আসিতে লাগিল ততই ক্রমাগত নির্জন স্থানে যাইয়া পড়িতে লাগিলাম, তারপর কেবল মাঠ ; দুধারে উলুবন এবং অন্যান্য দু একটী ছোট ছোট গাছ। এরূপ যায়গায় সন্ধ্যা হইল। কি করি, কোথায় যাই! প্রাণ পণে দৌড়িতে লাগিলাম। পথ এত সংকীর্ণ যে দুপাশের গাছে গা লাগে। থাকিয়া থাকিয়া আমার বুক গুড় গুড় করিয়া উঠিতে লাগিল এমন সময় হঠাৎ যেন পিঠে একটা কি লাগিল। চমকিয়া ফিরিয়া দেখিলাম একজন পাহাড়ে লোক। সে আমাকে কি এক রকম ভাষায় বলিল "তুই কোথা যাস্ : তোর প্রাণের ভয় নাই।" এই বলিয়া সে আমাকে তাহার পিছু পিছু যাইতে সঙ্কেত করিল। আমি সহজেই তাহার আজ্ঞা

পালন করিতে লাগিলাম। সে দু-হাতে উলুবন সরাইয়া শূয়ারের মত দৌড়িতে লাগিল আর মাঝে মাঝে আঁমাকে ডাকিয়া বলিতে লাগিল "আঁরে আয়, মরে যাবি।" আমি হত বুদ্ধি হইয়া তাহার অনুসরণ করিতে লাগিলাম।

কতক্ষণ এইরূপে চলিলাম বলিতে পারি না। অবশেষে একটা বড় নদীর ধারে আসিলাম। সেখানে দেখিলাম আরো কয়েকজন লোক বসিয়া আছে। পাহাড়ী বলিল যতক্ষণ নৌকা আসিয়া ওপারে না যায়, ততক্ষণ এখানে বসে থাক্‌তে হবে। আমি তাহাদের সঙ্গে মাটিতে বসিলাম। অন্যান্য সকলে পুটলী হইতে খাবার খুলিয়া খাইতে লাগিল। পাহাড়ীর সঙ্গে কতকগুলি কমলালেবু ছিল ; সে আমাকে তাহার খাবারটা খাইতে দিল। আমি তাহাই খাইয়া নাক মুখ কাপড়ে ঢাকিয়া সেই খানেই শুইয়া পড়িলাম। অন্যান্য লোকেরা আমাকে বলিতে লাগিল "ঘুমিও না, খেয়ে ফেল্‌বে।" তেমন অবস্থায় ঐ রূপ উপদেশ বাক্যের অত্যন্ত আবশ্যক ছিল, কারণ সমস্ত দিনের পরিশ্রমে আমার গা অবশ হইয়া আসিতেছিল। এবং একটুকু পরেই অতি নিকটে "খ্যাঁওর, খ্যাঁওর" করিয়া বাঘ ডাকিতে লাগিল। সমস্ত রাত্রি চারি পাশে দূরে নিকটে হিংস্র জন্তুর শব্দ হইতে লাগিল। সে রাত্রির কথা আমার জীবনে আর কখনও ভুলি নাই। নৌকাওয়ালা পারে বসিয়া সুখ ভোগ করিতেছে ; সেখানে নৌকা বোঝাই না হইলে ফিরিয়া আসিবে না। সমস্ত রাত্রি আমাদের প্রাণ হাতে করিয়া সেই ভয়ানক স্থানে বসিয়া থাকিতে হইল। পরদিন নৌকা আসিলে আমরা ও পারে গেলাম।

ইহার ৩ দিন পরে বাড়ীর কাছের বাজারে আসিলাম। সেখান দৈ চিড়ে সন্দেশ ইত্যাদি যাহা কিছু মনে হইল উদরস্থ করিয়া পথকষ্টের প্রতিহিংসা বিধান করিলাম। দু'টোর সময় বাড়ী আসিলাম। তখন বাহির বাটীতে কেহ ছিল না। গা ভয়ানক কাঁপিতে লাগিল ; শীতে অস্থির হইয়া গেলাম। আসেপাশে যে কয়েকখানা লেপ কাঁথা ছিল উপর্য্যুপরি গায় দিয়া বিছানায় পড়িলাম। শক্ত জ্বর হইল।

*সপ্তম অধ্যায়*

সহজে কি বড় লোক হওয়া যায় এই নামের প্রস্তাবটী শেষ করিবার সময় আমরা গিরিশের পরে কি হইল তৎসম্বন্ধে কিছু বলিতে প্রতিশ্রুত হইয়াছিলাম। কিন্তু গিরিশের জীবনে এত কষ্ট সহ্য করিতে হইয়াছিল যে আমরা সে সব বলিতেও কষ্ট বোধ করি। তবে এই মাত্র বলা আবশ্যক যে বেচারা কোন দিনই বড় লোক হইতে পারে নাই। দুঃখ কষ্টের একশেষ তাহার জীবন হইয়াছিল। পরিশেষে সে নিজের হাতে নিজের জীবন শেষ করিয়া দিল।

গিরিশের সম্বন্ধে যে সকল কথা বলা হইয়াছে মোটামুটি সকল গুলিই সত্য। কথাগুলি যথার্থ বলিয়াই সেগুলি এত গুরুতর। তাহার ভাগ্যে যাহা খাটিয়াছিল, আমরা যদি তাহার মতন কাজ করি, কে জানে, কোন দিন আমাদের সম্বন্ধেও কেহ এইরূপ গল্প সকল বলিয়া লোককে সাবধান করিবে না। পরে কষ্ট পাওয়ার চাইতে আগে সর্তক হওয়া ভাল।

বড় লোক হওয়ার ইচ্ছা থাকিলেই কিন্তু বড় লোক হয় না ; তাহা হইলে অত কম লোক বড় হইতে দেখিতাম না। ইচ্ছাতো সকলেরই আছে, তোমার আমার কি নাই? কিন্তু আমি যে আজিও ছোট লোকই রহিয়াছি! শুধু ইচ্ছা থাকিলেই বড় লোক হয় না ; ইচ্ছার খুব দরকার, কিন্তু আরো কিছু চাই। গিরিশের ইচ্ছা যথেষ্ট ছিল। তাহার পক্ষে যতটুকু কুলাইয়াছিল

সে তো চেষ্টারও ত্রুটি করে নাই। কিন্তু তবুও যে সে বড় লোক হইল না? হইবে, কেমন করিয়া? কি রূপে কি করিতে হইবে তাহা যদি না জানিলাম, তবেতো সেই গাধা রামকান্তের মতই রহিলাম। রাম ক্লাসে একদিনও উপরে উঠিতে পারিল না। নীচে নামিবারও জায়গা ছিল না। গুরু মহাশয় তাহাকে তিরস্কার করিয়া বলিতেন "ওরে তোর আর কি কিছু হবে! ভাল ছেলে হ'তে হ'লে তেল পোড়াতে হয় খাটতে হয় কষ্ট সহ্য কর্ত্তে হয়!" রামকান্ত একদিন বাড়ী আসিয়াই দু সের তেল কিনিয়া আনিল। ঐ তেলে কাপড় ভিজাইয়া তাহাতে আগুন লাগাইয়া দিল। তারপর ঘরের চালে, দড়ি বাঁধিয়া তাহাতে প্রাণপনে দুলিতে লাগিল। সর্বশেষে দড়ি ছিঁড়িয়া আগুনের উপর পড়িয়া অর্ধ-দগ্ধ, অর্ধ ভগ্ন শরীরে নিষ্কৃতি পাইল। যে দুই সপ্তাহ শয্যাগত থাকিতে হইয়াছিল তাহার মধ্যে অনেক ভাবিয়া চিন্তিয়া ঠিক করিল মাষ্টার মহাশয় ভুল করিয়াছেন। সে সরল লোক, যেদিন স্কুলে গেল সে দিনই মাষ্টার মহাশয়ের সঙ্গে এ বিষয়ে তর্ক করিল। রামকান্তের যে ভুল গিরিশ বেচারারও সেই ভুল। ভাই, আমরা যে বড় লোক হই না, আমাদেরও অনেকের সেই ভুল। যদি বড় লোক হইতে ইচ্ছা থাকে—'নাই' যদি বল তবে আমি হাসিব—তবে প্রথমে কি কি কাজ করিলে বড় লোক হয়, বেশ করিয়া জান। তারপর নিঃশব্দে শান্তভাবে আপন কার্যে প্রবৃত্ত হও। অনেক কষ্ট পাইতে হইবে ; তাহার জন্য যথেষ্ট সহিষ্ণুতা চাই। অনেক সুখ পায়ে ঠেলিতে হইবে ; তাহার জন্য সমুচিত ত্যাগ স্বীকারের প্রয়োজন। এত করিয়াও কত জন উপযুক্ত বুদ্ধির অভাবে বড় হইতে পারিতেছে না। তুমিও পারিবে কি না জানি না—আমি ইচ্ছা করিতেছি তোমরা সকলেই পারিবে।—কিন্তু ইহা বলিতে পারি যে তোমার পক্ষে যতটুকু হওয়া সম্ভব তাহা হইতে গেলেই আমি যাহা বলিলাম সব কয়টি করিতে হইবে।

বড় লোক, বড় লোক, এতবার বলিলাম। কিন্তু যতজন বড়লোক হইতে চাহিতেছেন সকলেই কি বুঝিতে পারিতেছেন যে বড় লোক হওয়ার অর্থ কি? একটা লোক বলিতেছিল যে আমার ছেলের বিবাহেতে লক্ষ লক্ষ টাকা ব্যয় করিয়াছি। তাহাকে জিজ্ঞাসা করা হইল 'বল ত দেখি লাখ টাকা বলিলে কতগুলি টাকার কথা বলা হয়?' সে বলিল 'কেন, লাক টাকা আর লাক টাকা, দুকুড়ি দশ টাকা।' বড় লোক হওয়া সম্বন্ধেও অনেকের ঐরূপ মত। অনেকের কেবল নিজের বেলাই ঐ মত। তাহারা বড় ছোট লোক। ভাই, বড় লোক না হও দুঃখ নাই ; কিন্তু ছোটলোক হইও না।

কোন ভাল বিষয়ে খুব ভাল হইলে বড়লোক হয়। যেমন বিদ্যাসাগর মহাশয় বড় লোক, মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর বড় লোক, লর্ড রিপন বড় লোক, ডাক্তার মহেন্দ্রলাল সরকার বড় লোক, সুরেন্দ্র বাবু বড় লোক ইত্যাদি। ইহাঁদের সকলেরই এক বিষয়ের জন্য বড় হন নাই। কিন্তু একটু চিন্তা করিলেই দেখিবে ইহাঁদের যাঁহার মধ্যে যে টুকু ভাল তাহার জন্যই তাঁহাকে বড় লোক বলা হয়। বড় চোরকে ও বড় লোক বলা হয় না, বড় ডাকাতকে ও বড় লোক বলা হয় না।

আর এক কথা। বিদ্যাসাগর মহাশয়ের বিদ্যার জন্য আমরা তাঁহাকে অত বড় লোক বলি না। মহেন্দ্র বাবু নিজের ঘরে কবাট দিয়া বিজ্ঞান চর্চা করিলে আমরা তাঁহাকে অত বড় লোক বলিতাম না। অন্ততঃ তাঁহার প্রতি আমাদের অত শ্রদ্ধা হইত না। দেবেন্দ্রনাথ ঠাকুর, লর্ড রিপন ইহাঁরা কে কি শাস্ত্র অধিক জানেন, কি কিই বা জানেন না। তাহার হিসাবও হয়ত

আমরা কেহ দিতে পারিব না। সুরেন্দ্র বাবুর স্কুল আছে সেখানে তিনি পড়ান এজন্য তাঁহাকে কেহ বড় লোক বলে না। তিনি যে পরিমাণে লোকের উপকার করিতেছেন তিনি সেই পরিমাণে লোকের ভালবাসা পাইতেছেন। বড় লোক এবং ভাল লোক, এ উভয় হইলেই যথার্থ বড় লোক। বড় লোক হওয়া যেরূপই কঠিন হউক না কেন, ভাল লোক চেষ্টা করিলেই হওয়া যায়। এবং তাহা আগে হওয়া উচিত। কাহারও যদি এক কোটী টাকা থাকে তাঁহাকে শুধু ঐ টাকা গুলির জন্য বড় লোক বলিব না। তিনি নিজের সদ্‌গুণের সাহায্যে উহা উপার্জন করিয়া থাকিলে অবশ্য তাঁহাকে বড় লোক বলিব। কিন্তু যখন দেখিব তিনি ঐ টাকা দিয়া দেশের উপকার করিতেছেন, তখনই তাহাকে যথার্থ বড় লোক বলিব। কারণ, তখন তিনি বড় লোক এবং ভাল লোক উভয়ই হইয়াছেন। বড় লোক বড় ; ভাল লোক ভাল, বড় লোক ভাল হইলে বড় ভাল।

২ : ১ জানুয়াবী ১৮৮৪, পৃ. ২-৩। ২ : ২ : ফেব্রুয়াবী ১৮৮৪, পৃ ২৮-৩০। ২ : ৩ : মার্চ ১৮৮৪, পৃ. ৩৩-৩৫। ২ : ৪ : এপ্রিল ১৮৮৪, পৃ ৫৪-৫৬। ২ : ৫ : মে ১৮৮৪, পৃ. ৭২-৭৪। ২ : ৬ : জুন ১৮৮৪, পৃ. ৮৪-৮৬। ২ : ১১ : নভেম্বর ১৮৮৪, পৃ ১৭৯-১৮০।





# চিরদিন কি দুঃখে যায়?

কুমারী * দেবী

*প্রথম অধ্যায়*



অজা! অজা! কোথায় গেলি? হতভাগা ছেলেটা যে কোথায় যায়! অজা হতভাগা, এখনও এলি নে? তবে থাক্, আজ এলে পিঠের ছাল রাখব না ; ঘরে স্থান হয় না বুঝি?—এই বলিয়া মুখ বিকৃতি করিয়া একজন বৃদ্ধা কোন হতভাগা বালককে গালাগালি দিতেছিল। সেই সময়, একটী বালক অন্ধকারে এই কথাগুলি বলিতেছিল : "ওই ঠাকুরমা বক্ছেন। আজ আমার কপালে মার আছে দেখ্ছি? কি ক'র্ব? উত্তর দিলে শুন্তেও পাবেন না, আর এতটা পথ হেঁটে যেতেওতো দেরী হবে দেখ্ছি। যাই! যা কপালে থাকে, মার তো খাবই! একটু শীঘ্র করে যাই ; না হলে যত দেরী হবে, তত বেশী রাগ ক'র্বেন।"

এই সময়ে একটী বালিকা সেইখান দিয়া যাইতেছিল। সেই এই কথাগুলি শুনিতে পাইয়া বলিল—"কে তুমি, অজা? ভাই! তোমার ঠাকুরমা বকিতেছেন না?"

অজা।—হাঁ ভাই! এখনই যাব, আর মার খাব।

বালিকা।—কেন ভাই! তুমি মার খাবে? আহা!

অজা।—হাঁ, প্রায়ই তো খাই।

বালিকা।—তুমি পালাতে পার না, আমি হলে পালাতাম। তোমার জন্য আমার এমন দুঃখ করে!

অজা।—ভাই, মেনা! তুমি কি জান না, আমি খোঁড়া, শীঘ্র শীঘ্র যেতে পারি না? তবু যদি পা থাকিত!

বালিকা।—আহা! অজা! তোমার কথা শুন্লে কান্না পায়।

অজা।—আমি চিরকালই এই রকম কষ্ট পাচ্ছি। আমায় কেহ কখনও আদর করে নাই।

এই কথা শুনিয়া বালিকা তাহার অপরিষ্কার শুষ্ক মুখখানি স্নেহের সহিত চুম্বন করিল। বালক এমন মধুময় স্নেহমাখা চুম্বন কখনও পায় নাই। তাহার সমস্ত শরীর কি এক রকম ভাবে শিহরিয়া উঠিল। এমন ব্যথার ব্যথী পাইয়া সে আনন্দে ভেসে গেল। দুজনেই কিছুকালেব জন্য চুপ করিয়া রহিল ; কিছুক্ষণ পরে বালিকা বলিল—"তোমার মা নাই?"

বালক।—আমারতো মা কখনও ছিল না, তা এখন থাক্বে কি?

বালিকা—ওমা! সে কি কথা? এও কি হয়? মা বলেছেন সকলেরই মা থাকে ; তবে বোধ হয়, যখন তুমি ছোট ছিলে, তখন তোমার মা মরে গেছেন।

বালক।—মেনা! কি ব'ল্লে? আমারও মা ছিলেন? আমার মা নাই।

বালিকা।—হাঁ, তিনি স্বর্গে আছেন।

বালক।—তবে কি কখনও আমার মা ছিল?

আমার এমন সুখ বোধ হচ্ছে! আমার মা? আমার মা? মা আমার স্বর্গে আছেন? মেনা! মেনা! ভাই মেনা! মা স্বর্গে কার কাছে আছেন?

বালিকা।—মা বলেছেন, মরে গেলে লোকে ঈশ্বরের কাছে যায়।

বালক।—স্বর্গ কোথায়?

বালিকা বালকের গলা জড়াইয়া সুন্দর আকাশ দেখাইয়া বলিল "ওই সুন্দর আকাশে"।

বালক আগ্রহের সহিত আকাশের দিকে চাহিয়া বলিল—"ওই? ওইখানে? ওই আকাশে? তোমায় কে বলিল মেনা?"

বালিকা।—কেন? আমি নিজে জানি। তুমি কি জান না মরে গেলে প্রাণটা আকাশে উড়ে যায়? তুমি, আমি, সকলেই মরে গেলে ওইখানে যাব।

বালক।—হোঃ হোঃ আমিও যাব? আমার তখন কি সুখ হবে। মেনা?

বালিকা।—মা বলেছেন, সকলেই একদিন মরিবে ; মরিলেই ঈশ্বরের কাছে যায়।

বালক।—আমার কি সুখ হচ্ছে? আমিও ওখানে যাব?

বালিকা।—তুমি ঈশ্বরের কাছে প্রার্থনা কর না?

বালক।—ভাই! আমি তো জানি না যে ঈশ্বরের কাছে প্রার্থনা করিতে হয়। কি করে প্রার্থনা করে ভাই? তুমি কি ক'র?

বালিকা।—হাঁ, করি বই কি। মা আমাকে বলেছেন ঈশ্বরের কাছে প্রার্থনা করিতে হয়। ভাই! পরমেশ্বর আমাদের সৃষ্টি করেছেন, খেতে দিচ্ছেন, বাঁচিয়ে রেখেছেন ; আমি ঈশ্বরকে ভালবাসি। আমরা মরে গেলে তাঁর কাছে যাব।

বালক।—আমিও তবে তাঁর কাছে প্রার্থনা করব।

এমন সময় একজন স্ত্রীলোক "মেনা! মেনা! উপরে এস" বলিয়া ডাকিলেন।

বালিকা।—যাই! ওই মা ডাক্‌ছেন। "মা! যাই—" এই বলিয়া ছুটিয়া মায়ের কাছে গেল।

কিছুক্ষণ পরে মৃণালিনী ফিরিয়া আসিয়া বলিল—"অজা! তুমি এখনও দাঁড়াইয়া আছ?"

অজা।—হাঁ! আমি স্বর্গের বিষয় ভাবিতেছি।

মৃণা।—মা তোমাকে কিছু খেতে দিয়েছেন ; এই নাও।

অজা—যদিও আমার ক্ষিদে পেয়েছে, কিন্তু তোমার মা কোথায় পাবেন?

মৃণা।—না ভাই! তুমি কি জান না, বাবা ভাল হয়েছেন? মদ টদ খাবেন না, টাকা কড়ি উপার্জন করবেন।

অজা।—বেশ হয়েছে! বড় ভাল হয়েছে! আর তোমার মাকে কষ্ট পেতে হবে না।

মৃণা।—অনেক রাত হয়েছে। যাই! মা শীগ্গির করে যেতে বলেছেন। বোধ হয় তোমার ঠাকু'মা আর তোমায় মার্‌বেন না।

অজা।—মার্‌লেই বা, তাতে আমার কি? স্বর্গে আমার মা আছেন, সেখানে তো একদিন যাবই। মার্‌লেই বা, তাতে আমার কি? একদিন তো সুখী হবই।

মৃণা।—তবে যাই, ভাই! তুমিও যাও!—

এই বলিয়া মৃণালিনী ছুটে চলে গেল।

অজা কি মার খাইল না? অজা! তুমি কি মার খাইলে না? তুমি বলিয়াছ তোমার মা'রে দুঃখ নাই। হা, চিরদুঃখী বালক! তুমি কতকাল এইরূপ দুঃখ কষ্ট সহ্য করিয়া বাঁচিবে? সত্যই কি এই রাক্ষসী বৃদ্ধা তোমার ঠাকুরমা? তবে কেন এমন ক'রে কষ্ট দেয়। তোমার কি এ পৃথিবীতে কেহ নাই? তোমাকে কি এ পৃথিবীতে কেহ ভালবাসে না? কেন? মেনা তোমায় ভালবাসে। সেই স্নেহময়ী বালিকা—আহা সেই স্নেহময়ী বালিকা! তোমায় তাহার মা ভালবাসেন। তোমায় সেই বুড়ী ফলওয়ালী দয়া করে। তারা করে বটে, কিন্তু তোমার তো মা নাই। কে তোমায় মায়ের মত ভালবাসে? কে তোমার ক্ষুধা পাইলে খাওয়াইবে? কে তোমায় বিপদে রক্ষা করিবে। হা সরল বালক! তুমি এ বিষয়ে কিছুই জান না। সেই দুঃখীর বন্ধু, কাঙ্গালের রক্ষাকর্তা, দয়াময় পরমেশ্বর তোমায় রক্ষা করিতেছেন, তিনিই চিরকাল তোমার মঙ্গল করিবেন।

### *দ্বিতীয় অধ্যায়*

যে স্থানে অজা মেনা বাস করিত, তাহাকে লোকে 'চক্' বলিত। অজাদের বাড়ীটা দেখিতে এক রকম ধরণের, সে বাড়ীতে অনেক পরিবার বাস করিত। অজার ঠাকুমা উপরে কোণের একটা ঘরে থাকিত। রাস্তার ওদিকেই মেনাদের বাড়ী। অজাদের বাড়ীর নীচে একটা ছোট ঘরে বুড়ো রামদাস ও তাঁহার স্ত্রী থাকিতেন। এই লোকটী বড় ভাল মানুষ, অতিশয় ধার্মিক, কাজেই অতিশয় সুখী।

একদিন অজার ঠাকুরমা বড় রাগ করেছিলেন, অজাকে মেরে রাস্তায় দূর করে দিয়াছিলেন—তখন আবার বৃষ্টি হইতেছিল। দুঃখে কষ্টে অজার ছোট প্রাণটী ফাটিয়া যাইতে লাগিল। সে কি করিবে?—সিঁড়িতে বঁসিয়া প্রাণ ভরিয়া কাঁদিতে লাগিল। এই প্রাণ-গলানে কান্না আর কারো প্রাণে লাগুক আর নাই লাগুক, বুড়ো রামদাসের প্রাণে সকলের আগে লাগিল। এই দুঃখের কান্না শুনিতে পাইয়াই রামদাস স্ত্রীকে বলিলেন—"ওগো, দরজাটা খুলে দেখ দেখি, কে কাঁদ্‌ছে!" তাঁহার স্ত্রী কোন কথা না বলিয়া তাড়াতাড়ি দরজা খুলিয়া দেখিলেন, একটী ছোট ছেলে। রামদাস একথা জানিতে পারিয়া বলিলেন—

"তুমি ওখানে কেন? ভিতরে এসো। আমি বড় ছোট ছেলেদের ভালবাসি ; এসো তোমার সঙ্গে কিছু কথা কই। আমিতো হাঁট্‌তে পারি না, যে তোমার কাছে যাব? তুমিই এসো না—তাহ'লে আমার বড় আরাম হয়।"

অজা দিব্যি ঘরটী দেখিয়া এবং রামদাসের মিষ্ট কথা শুনিয়া সেই ঘরে ঢুকিল। পরে রামদাসের দিকে তাকাইয়া বলিল—"কি তুমি হাঁটিতে পার না? তুমি কি কখনও হাঁটিবে না?"

রামদাস।—এখানে হাঁটিব না বটে, কিন্তু স্বর্গে আবার হাঁটিয়া বেড়াইব।

অজা। হ্যাঁ, সত্যি নাকি,—তুমি কি সেখানে যাবে?

রামদাস। তুমি কি স্বর্গের কথা জান?

অজা। হ্যাঁ, আমি জানি। আমার মা সেখানে আছেন, আমিও সেখানে—

এই কথা বলিতে বলিতে অজার চক্ষে জল আসিল।

রামদাস।—বাছা! ঈশ্বর তোমায় আশীর্বাদ করুন, এখানে কেহই এই সকল বিষয় ভাবে না। তোমায় একথা কে বলেছে।

অজা।—মেনা আমায় বলেছে।

রামদাস।—সে কাদের মেয়ে?

অজা—কেন সে রাস্তার ওধারে বাড়ীটাতে থাকে (সে মনে করে পৃথিবীর সকলেই মেনাকে জানে ; ও তাহাকে জানা উচিত)।

রামদাস। সেই মেয়েটীকে একদিন এনতো? মেয়েটীতো বড় ভাল, সে এমন কথা কোথা হতে শিখেছে? তার বয়স কত?

অজা। সে আমার চাইতে এক বছরের বড়। তার বয়স দশ বৎসর।

রামদাস। এসব কথা বোধ হয় তার বাবা বলেছেন। আজ কাল বাবারা শিক্ষিত ও ধার্মিক।

অজা। না—না—ওমা তার বাবা যে মাতাল! তিনি বড় খারাপ লোক। মৃণালিনীর মা বড় ভাল স্ত্রীলোক। তিনি বেশ লেখা পড়া জানেন। কিন্তু ভাগ্য দোষে মেনার বাবা বড় খারাপ।

রামদাস।—তোমার বাপ কোথায় আছেন ; তিনি কি বেঁচে আছেন?

অজা।—বাবা! আমি তা জানিনা।

রামদাস।—তবে তুমি কার কাছে খাও দাও?

অজা।—এই বাড়ীর ওই দিক্‌কার ঘরে আমি আর ঠাকুরমা থাকি।

রামদাস।—তোমার ঠাকুরমাকে সকলে কি বলে ডাকে?

অজা।—'চারুর পিশী।'

রামদাস।—তবে এখন এসো, আর একদিন সেই মেয়েটীকে সঙ্গে ক'রে এসো।

ইহার কিছুকাল পরে কি একটা পড়ার শব্দ হইল—আর তাহার সঙ্গে সঙ্গে এক বুড়ীর গলা শোনা গেল—বোধ হইল সে মুখ বিকৃতি করিয়া গালাগালি দিতেছে। "ওমা হতভাগা—কি করলি? ঘোড়া হয়েছিস্ না কি? কপালের মাঝে দুটো চোক্ রয়েছে কি কর্‌তে, যদি দেখ্‌তেই না পাবি? হায়! হায়! আমার এমন সুন্দর জিনিষটা ভেঙ্গে দিলেরে! দিই দুই কিল বসিয়ে! দূর হ! বেরো! মর্! মর্! যম কি তোমায় ভুলেছে। বাঁদর! হতভাগা কবে মর্‌বি! আমার হাড়ে বাতাস লাগবে কবে! তাহ'লে আর দুবেলা গিলিয়ে দিতে হবে না। মর! মর! মর! বেরো! বেরো! বেরো! দূর হ!" তার পরেই আবার প্রহারের শব্দ হইল। এ কি? কে কাকে মারে! তাকি বুঝিতে বাকী আছে? একজন গুণবতী ঠাকুর মা। আর ওই হতভাগা বালকটী অজা। ওই গোলমাল শুনিয়া পাশের ঘর হইতে একজন বলিয়া উঠিলেন, "কিগো চারুর পিশী! কি হয়েছে? তোমার পাথর ভেঙ্গে দিয়েছে বুঝি!"

"হ্যাঁ! একেবারে টুকরা টুকরা করেছে। চোক্ নেই, অন্ধ হয়েছে, ঘোড়া যেন! আহা! আহা! এমন সুন্দর পাথর! আজ ওকে মেরেই ফেল্‌ব।" অজা খোঁড়াতে খোঁড়াতে পালাইয়া দরজার কাছে আসিয়া বসিয়া কাঁদিতে লাগিল। এই যায়গাটী তার বসিবার স্থান। এখানে

বৃষ্টি তেমন পড়িত না। হায়! হায়! এমন ছেলে কোথায় পিতা মাতার আদরে, ভাই বোনের স্নেহে সর্বদা প্রফুল্ল থাকিবে, কত খেলা করিবে, না কোথায় অভাগা বালক সুখের শৈশব কাঁদিয়া কাটাইতেছে! মুখের দুটী মিষ্ট কথা শুনিতে পায় না। পিতামাতার স্নেহ কিরূপ, আদর কিরূপ, তাহা কখনও ভোগ করিল না। যেন কষ্ট সহ্য করিবার জন্যই ইহার জন্ম হইয়াছে। আহা! যার পিতা মাতা নাই তার কেহই নাই!—সে বসে বসে কাঁদ্‌ছে এমন সময় মেনা তাহার কান্না দেখিয়া সেখানে আসিয়া উপস্থিত হইল।

মেনা।—কাঁদ্‌ছ কেন? কি হয়েছে ভাই অজা?

অজা।—মেনা! আমার কপালে রোজই মার আছে। এমন একদিনও হয় নাই যে দিন ঠাকুমার কাছে গাল কি মার খাই নাই। আজ একখানা পাথর আমার হাত হতে পড়ে গিয়ে ভেঙ্গে গিয়েছিল বলে ঠাকুরমা আমায় মেরে ঘর হ'তে বের করে দিয়েছেন। আজ আমায় ভাত পর্যন্ত দেবেন না। ভাই! আমি চিরকালই মার আর গাল খাব। আমার আর কেউ নাই। আমি বড় দুঃখী। তুমি, তোমার মা, আর সেই ফল-বেচুনী বুড়ী আমায় ভালবাস। আর আজ একজন খোঁড়া বুড়োর সঙ্গে আমার আলাপ হয়েছে। সে আমায় অনেক ভাল কথা বলেছে? সে তোমায় দেখ্‌তে চেয়েছে।

মেনা।—কেন, আমি গিয়ে কি করব? আমায় কেন ডেকেছে?

অজা।—আমি তাকে তোমার কথা বলেছিলাম বলে সে তোমাকে দেখতে চেয়েছে।

মেনা।—সে কোথায় থাকে?

অজা।—ঐ কোণের ঘরে।

মেনা।—তার পা নাই?

অজা।—হাঁ তার পা আছে বইকি। কিন্তু সে বলেছে, তাব পা দুটো কোন কর্মের নয়। সে তা দিয়ে হাঁটতে পারে না।

মেনা।—আচ্ছা আমি মাকে জিজ্ঞাসা করিব। তিনি যাইতে বলিলে যাইব। তুমিতো ভাই জান মা আমায় সব যায়গায় যাইতে দেন না। তবে আমি যাই। আর কেঁদনা ভাই।

এই বলিয়া সে ছুটিয়া চলিয়া গেল। অজাও এক দিকে চলিয়া গেল। তখনও মূষলধারে বৃষ্টি পড়িতেছিল। একে শীতকাল, তাতে তার গায়ে কিছুই নাই। সে শীতে কাঁপিতে কাঁপিতে রাস্তার এক ধারে বসিয়া ভিজিতে লাগিল। ফলওয়ালী তাহাকে দেখিয়া অতিশয় দুঃখিত হইয়া বলিল "ওকি বাছা শীতে বৃষ্টিতে ভিজিতেছ কেন? এস-এস আমার কাছে এস। আহা! আহা! এমন ভয়ানক শীতে বৃষ্টিতে ভিজিলে অসুখ হবে যে। তোমার নামটী কিযাদু, ভুলে গিছি।" বালক দুঃখের সহিত বলিল "আমার নাম অজা।"বুড়ী বলিল, "বেশ ছোট নামটী। আয় বাছা আয় আমার কম্বলের মধ্যে আয়। আর এই খাবারটুকু খা। এখন একটু গরম হতে পারবি।"—এই বুড়ীকে সকলে রামতারিণী বলে ডাকে। ছোট বেলায় ইহার স্বামী মরিয়া গিয়াছে। এ বড় গরিব। ফল বেচিয়া খায়, একলা মানুষ তাহাতেই চলিয়া যায়। ইহার বড় দয়ার শরীর। বিশেষতঃ ছোট ছেলে মেয়ের উপর ইহার বড় মায়া। ছোট ছেলে মেয়ের কষ্ট মোটে দেখিতে পারে না। অজাকে দেখিয়া তাহার মন একেবারে গলিয়া গেল। সে

তাহার মাথায় হাত দিয়া বলিল "বাছা আমার বড় ভিজে গিয়েছ? চোকে জল কেন? কি হয়েছে যাদু, তাই কাঁদ্‌ছ?"

অজা।—তুমি বড় ভাল মানুষ। তুমি স্বর্গে যাবে?

বুড়ী।—না বাছা! আমি সগ্‌গে যাব এত বড় কি ভাগ্‌গি করেছি?—এই কথা না শেষ না হতেই তার ঠাকুরমার গলা শুনে বেচারা অজা ভয়ে জড়সড় হয়ে বুড়ীর কম্বল মাথার উপর ঢাকা দিল।

অজার ঠাকুরমা বাড়ীর রোয়াকের উপর দাঁড়াইয়া জিজ্ঞাসা করিল—"হ্যাঁ গা, একটা খোঁড়া হনুমান ছেলে দেখেছ?" বুড়ী তাড়াতাড়ি উত্তর করিল "ওমা হনুমান হবে কেন গা? কখনই হনুমান নয়।"

অজার ঠাকুরমা অবজ্ঞার সহিত বলিল, "তোমার চোকের চাউনিটা বড় ভাল দেখ্‌চি! সেটা বাঁদর নয়ত কি। আহা হা! ছিরি দেখলে চোক জুড়োয়!

বুড়ী।—ওমা তার মত ভাল বাঁদর এখানে পাওয়া যায় কি? অমন বাঁদর কার ঘরে আছে? যদি ছিরি দেখলে চোক না জুড়োয়, তবে দেখ কেন গা? না দেখলেইত পার।

"আমি দেখি আর নাই দেখি তোমার তায় কি গা" এই বলিয়া বুড়ী ঠাকরুন রাগে গজ্‌ গজ্‌ করে বক্‌তে লাগ্‌লেন। "হ্যাঁ গো হ্যাঁ।! আর বলতে হবে না, চুপ করে থাক। অমন ভাল বাঁদরের আজকাল আর ভাবনা নাই। দেখি সে বাঁদরটাকে পাই কি না। দেখব কেমন সে বড়্‌ডো ভাল বাঁদর হয়েছে, আসুক সে ; আজ বাঁচ্‌তে হবে না। যখন অজার ঠাকুরমা চলিয়া গেল, সে বলিল "তুমি কেন বলিলে তুমি আমাকে দেখ নাই।"

বুড়ী।—ও যাদু আমি বুঝি তাই বলেছি? বাছাদের কি হনুমান ব'লতে আছে? ষাট্‌! ষাট্‌! ষষ্টির বাছা! হনুমান হবে কেন?—অজা এ কথার উত্তর না দিয়া তার বুকের ভিতর গিয়া তাহাকে জড়াইয়া ধরিল।

বুড়ী বসিয়া বসিয়া খরিদ্দারের অপেক্ষা করিতেছে, এমন সময় অজাকে জিজ্ঞাসা করিল "ও ধন! তোর ঠাকুরমা কি তোকে মারে?"—অজা কাঁদ কাঁদ হয়ে উত্তর করিল "হ্যাঁ মারে বই কি? এই দেখ!" এই বলিয়া হাতের যে মস্ত ঘা, তাহা দেখাইল।

বুড়ী।—আহা! হা! মরে যাই। ষাট! ষাট! পরাণে কি একটু মায়া নেই। এমন ধারা করে কি মারে। ওমা! ছ্যা! এইবার যখন তোরে মারবে আমার কাছে আসিস। আমি তোকে রাখব। দেখব কে আমার মাণিকের গায়ে হাত তোলে।

বুড়ী অজাকে যে খাবার দিয়াছিল তাই সে খাইতে লাগিল। এখন তাব খাওয়া শেষ হইয়া গিয়াছে। অনেকক্ষণ হয়েছে অজা এই বুড়ীর কাছে বসে আছে। এদিকে বুড়ী বাড়ী যাবার সময় হওয়াতে আপনার জিনিষ পত্র গুছাইতে আরম্ভ করিল। তখন অজা তাহাকে বলিল—"দেখ আজ হতে তুমি আমার দিদীমা হ'লে ; আমি তোমাকে দিদীমা বলে ডাক্‌ব।" এখন অজার মনে হইতেছে যে দিদীমাই তাহার সর্ব প্রধান বন্ধু। মেনা যদিও সর্বদাই তাহাকে দয়া করে, সাহায্য করে, কিন্তু দিদীমার মতন কি তাহাকে রক্ষা করিতে পারে? তা কখনই পারে না? এখন তাহার দিদীমা বাড়ী চলে গেল। সুতরাং সে মুখ খানি ভার করিয়া স্বস্থানে প্রস্থান করিল।

অনেক দিন হইল অজা বুড়ো রামদাসের কাছে যায় নাই। কিন্তু মেনাকে না লইয়াতো সে যাইতে পারে না, কারণ রামদাস মেনাকে লইয়া যাইতে বিশেষ করিয়া বলিয়া দিয়াছিলেন। এদিকে অনেক দিন হইল মেনা অজার কাছে আসে না। কাজেই রামদাসের বাড়ীতে যাওয়া হয় না।

একদিন অজা বসিয়া রোদ পোহাইতেছে, এমন সময় দেখিতে পাইল মেনা বাড়ী হইতে বাহির হইয়া তাহার নিকটে আসিতেছে ; তাহার কপালে মস্ত একটা কাল দাগ—অজা বুঝিল তাহার বাপ মাতাল হইয়া মারিয়াছে। মেনা মুখখানি দেখিলে বোধ হয় তার যেন কোন দুঃখ হইয়াছে। মেনা নিকটে আসিয়া বলিল—"অজা! আজ কাল তোমাকে রোজই এইখানে দেখি।"

অজা।—রোজই ঠাকুরমা বিকাল হলে বেড়াতে যান। যাবার সময় আমায় ঘর থেকে বের করে দিয়ে দুয়ারে চাবি দিয়ে যান। তাই এখানে বসে থাকি, আর কোথা যাব বল।

মেনা।—সেই বুড়োটীর কাছে যাবে না? আমায় মা যেতে বলেছেন।

তখন তাহারা দুজনে মিলিয়া রামদাসের ঘরের দরজায় গেল। দরজা খুলিয়াই দুজনে ভয়ে ভয়ে একপাশে দাঁড়াইয়া রহিল—ঘরে ঢুকিতে সাহস পাইল না।

রামদাস দেখিতে পাইয়া বলিলেন—"এসো, এসো, ভিতরে এস। আমি মনে করিতেছিলাম তুমি আমায় ভুলে গেছ। আজ, অনেক দিন পরে।

অজা।—না, না! ভুলি নাই। কিন্তু মেনা এতদিন আসিতে পারে নাই, তাই আমারও আসা হয় নাই।

রামদাস।—এই বুঝি মেনা! আমি তোমায় দেখে বড় খুসী হলাম। তোমার কপালে কিসের দাগ বাছা! পড়ে গিয়েছিলে বুঝি? "না—পড়ে যাইনি—"আস্তে আস্তে থেমে থেমে মেনা এই কথাগুলি বলিল।

রামদাস স্নেহভরে মেনার মাথা ধরিয়া বলিলেন "দেখি মা! দেখি। আহা বড় লেগেছে না? খুব ভুগেছ না?—আহা! ভগবান তোমায় আশীর্বাদ করুন।"

মেনা।—মা আমায় রোজ রোজ ঈশ্বরের কথা বলে উপদেশ দেন ; আমায় ভাল হতে বলেন।

রামদাস তাদের মুখের দিকে চাহিয়া চাহিয়া বলিলেন—"বেশ! আজ তোমার মা তোমায় কি বলেছেন?"

মেনা।—মা আজ আমায় বলেছেন ভাল না হলে মানুষ ঈশ্বরকে পায় না। আর আমাকে বলেছেন, তুমি ভাল হবার জন্য খুব চেষ্টা ক'র আর ঈশ্বরের কাছে প্রার্থনা ক'র।

রামদাস।—আহা! বেশ কথা! দিব্যি কথা! তোমার বড় ভাগ্যি যে এমন মা পেয়েছ। আহা! ভাল মা পাওয়া কত সুখ! বাছা. যখন বড় হবে, তখন বুঝবে, যে এমন মা পেয়ে তুমি কতদূর সুখী হয়েছ।

মেনা মায়ের সুখ্যাতি শুনিয়া মনে মনে অত্যন্ত আনন্দিত হইল। এদিকে অজা মেনার কানে কানে বলিল "চল ভাই! আর দেরী ক'র না। চল! ঠাকুমা বক্‌বেন।"

মেনা রামদাসকে বলিয়া অজার হাত ধরিয়া বাহির হইল। আসিবার সময় রামদাস বলিয়া দিলেন—"আর একদিন এসো বাছা!"

*তৃতীয় অধ্যায়*

রাস্তার উপরে একটী বাড়ীতে একজন স্ত্রীলোক, তাঁহার স্বামীর হাতে একটী কাগজে কিসের ছবি আছে, তাই দেখিতেছেন, দেখিতে দেখিতে জিজ্ঞাসা করিলেন, "এ যায়গাটার নাম কি?"

স্বামী।—ইটের চক।

স্ত্রী।—এ যায়গাটার অবস্থা কেমন?

স্বামী।—বড় খারাপ। আমার ভগিনীপতি বল্‌লেন, এ যায়গাটাতে বাস্তবিকই কিছু কাজ করা যায়। কিন্তু এখানকার লোকেরা এমন খারাপ, যে আমাদের উপদেশের কথা শুনিলে হয়। তিনি আরও বল্‌ছিলেন, ভগবানের দয়ায় একটা ভাল কাজ করবার যায়গা পেলাম।

উপরে যে স্বামী স্ত্রী কথা বলিলাম, তাঁহারা পরোপকার করিবার জন্যই এই গরিবদের মধ্যে আসিয়াছেন। কাহারও কাহারও প্রকৃতিই এমন থাকে যে, তাঁহারা পরের উপকার না করিয়া থাকিতে পারেন না। ললিতমোহন বাবু এবং তাঁহার গুণবতী স্ত্রী কোন্ ধর্মাবলম্বী তাহা বলিবার প্রয়োজন নাই ; তবে পরোপকার নামে যদি কোন ধর্ম থাকে, ললিত বাবু স্ত্রীর সহিত সেই ধর্মকে প্রাণে ধরিয়াছিলেন।

এই গ্রামে আসিয়া ললিত বাবু প্রায়ই রামদাসের কাছে যান। তাঁর কাছে অজা মেনার কথা প্রায়ই শোনেন। তাঁর যত্নে, তাঁরই চেষ্টায়, মেনার পিতা মদ ত্যাগ করিয়াছেন ; তিনি প্রতিজ্ঞা করিয়াছেন আর কখনও মদ স্পর্শ করিবেন না, তাই আজ মৃণালিণীর বড় আহ্লাদ। ক্ষুদ্র বালিকার আহ্লাদ দেখে কে! আহ্লাদে হাসিতে হাসিতে, নাচিতে নাচিতে, ছোট মুখখানি রাঙ্গা করিয়া প্রিয়সখা অজাকে সুখের সংবাদ দিতে আসিতেছে। পথে অজাকে দেখিতে পাইয়াই মেনা বলিয়া উঠিল—"ও ভাই! শুনেছ কি, কি হয়েছে? বাবা মদ ছেড়েছেন, আর মদ ছোঁবেন না। আমাদের এ'ত আহ্লাদ হয়েছে, যে মা আর আমি সমস্ত রাত কেঁদেছি"—এই বলিতে বলিতে তার চোখে জল আসিয়া পড়িল।

অজা।—তুমি কাঁদছ কেন? আহ্লাদ হলে কি মানুষ কাঁদে?

মেনা।—ওকি? তুমিও বোধ হয় বেশী আহ্লাদ হ'লে না কেঁদে থাক্‌তে পার না। কি করব, কান্না যে আপনি এসে পড়ে! চল, ভাই! রামদাসকে বলিগে, সে শুন্‌লে হয়তো কত সুখী হবে।

ইহার পর তাহারা দুজনে আস্তে আস্তে রামদাসের ঘরের দরজায় উপস্থিত হইল। তাদের দেখিয়াই রামদাস বলিয়া উঠিল—"কি মা মিনু! ভাল খবর দিতে এসেছ বুঝি—এই বুড়োকে? আমি আগেই শুনেছি তোমার বাপ মদ ছেড়েছেন। আমার শুনে যে আহ্লাদ হয়েছে, তা আমি আর বলতে পারি না।

এই সময়ে ললিত বাবু রামদাসের ঘরে বসেছিলেন. তাঁকে দেখে অজা ও মেনা লুকাবার চেষ্টা করিল। তিনি তাহা দেখিয়া বলিয়া উঠিলেন—"এসো মা! এসো ; এসো বাবা! এসো ;—ভয় কিসের? এসো আমার কাছে এসো।"—এই বলিয়া তাদের নিকটে আসিয়া দুজনের গলা জড়াইয়া ধরিয়া জিজ্ঞাসা করিলেন "তোমাদের নাম কি?"

তাহারা আপন আপন নাম বলিল।

ললিত বাবু।—তোমাদের দুজনে বুঝি বড় ভাব?

রামদাস।—একেবারে গলায় গলায়। যেখানে অজা সেই স্থানেই মেনা।

ললিত বাবু।—তোমাদের দুজনের মধ্যে কে বড়?

মেনা।—আমি এক বছরের বড়।

ললিত বাবু।—তুমি মা প'ড়তে পার?

মেনা।—হ্যাঁ, মা আমাকে রোজ পড়ান। আমি চারুপাঠ পড়ি।

ললিত বাবু।—তুমি বাবা কি বই পড়?

অজা।—আমি ক, খ, পড়ি। মেনা আমায় পড়ায়।

ললিত বাবু।—বেশ! খুব ভাল ক'রে পড়বে। ভাল হবার জন্য খুব চেষ্টা ক'রবে, তাহ'লে তোমাদের সকলেই ভালবা'সবে।—মেনা! তোমার বাবার নাম কি?

মেনা বলিল।—"আমার বাবার নাম বিনোদবিহারী বসু।"

ললিত বাবু।—ওঃ! বটে? তুমি বিনোদবাবুর মেয়ে? তোমার বাপকে বলতে হ'চ্ছে তোমরা দুজনে রবিবার এক যায়গায় যাবে। তোমার বাপকে বলেলেই তিনি তোমাকে পাঠাবেন; অজার কথা তার ঠাকুরমাকে বল্লেই হবে।

ইহার পর ললিত বাবু অজার ঠাকুরমা ও মেনার বাবাকে বলিয়া অজা মেনার যাবার অনুমতি লইলেন। আজ রবিবার ;অজা মেনা ললিত বাবুদের বাড়ীতে বালক বালিকাদিগের সম্মিলনে গিয়াছে। এই সম্মিলনে ললিত বাবুর স্ত্রী সুরমা দেবী বালক বালিকাদের উপদেশ দেন, গল্প বলেন, ছবি দেখান, তাদের নিয়ে খেলা করেন ; এই জন্য ছেলেরা সকলে তাঁকে ভালবাসে। সুরমা দেবী অজা মেনাকে দেখিয়া বড় সন্তুষ্ট হইলেন। অজার কাছে আসিয়া জিজ্ঞাসা করিলেন "তোমার নাম কি?" অজা চমকিয়া উঠিয়া বলিল "এ্যা, আমার নাম অজা।"

সুরমা দেবী।—এতো ডাক্ নাম। তোমার আসল নাম কি?

অজা।—তা জানি না। আমার আর নাম নাই।

সুরমা।—নাম আছে বই কি? দেখি কে এর নাম ব'লতে পারে?

কেহই অজার যথার্থ নাম বলিতে পারিল না। তখন সুরমা দেবী কিছু আশ্চর্য বোধ করিয়া বলিলেন "যাঃ—আজ আমি তোমাকে কার্ড (নাম লেখা রং করা মোটা কাগজ) দিতে পার্‌ছি না দেখ্‌ছি। তোমার নামটী আগে জান্‌তে হবে!"

এই কথা শুনিয়া অজা কাঁদিতে লাগিল। তাহার কান্না দেখিয়া সুরমা দেবী তাহার চোখের জল মুছাইয়া বলিলেন "কেঁদ না, ধন! আস্‌ছে রবিবারে তোমায় একখানা দিব। তাতে দুঃখ কি? কেঁদ না, চুপ কর।"

বাড়ী যাবার সময় অজা কাঁদিতে কাঁদিতে মেনাকে বলিল "মেনা! সকলেই কার্ড পেলে, আমি পেলাম না, আমার মা নাই, আর এখন আবার নামও নাই।" মেনা পণ্ডিতের মত বুঝাইয়া বলিল—"তাতে আর দুঃখ কি? তোমার মা তো স্বর্গে আছেন? তোমার নামও অবিশ্যি কোথাও না কোথাও আছে"—পরে হঠাৎ কি মনে হওয়াতে বলিয়া উঠিল—"লোকে বলে ঈশ্বরের কাছে নাম লেখা থাকে। তা হলেই তো তোমার নাম ঈশ্বর

জানেন। এই তো মিট্ মাট্। আর কাঁদ কেন? তোমার মা স্বর্গে, তোমার নামও স্বর্গে লেখা আছে।"

মেনার মুখে এই কথা শুনিয়া অজা প্রফুল্ল হইল। মনে মনে বলিল "তবে আর কি? আমার মাও আছেন, আমার নামও আছে! এই বারে তাঁকে ব'লব, আমার নাম স্বর্গে আছে, তা হ'লে একখানা কার্ড় পাব।"

কিন্তু আজ অনেকদিন তারা কেউ ললিত বাবুর বাড়ীতে যায় নাই, কাজেই নামের কথাও বলা হয় নাই।

## *চতুর্থ অধ্যায়*

ললিত বাবু আহার করিতেছেন, এমন সময় চাকর একখানা চিঠি আনিয়া তাঁহার হাতে দিল। তিনি পত্রখানি পড়িয়া সুরমা দেবীর হাতে দিয়া বলিলেন,—"পড়িয়া দেখ ; দেখে একটা কিছু ঠিক কর।"—সুরমা দেবী পড়িতে লাগিলেন—

"শ্রীচরণেষু,—দাদা! আমরা এখানে আসিয়া বেশ ভাল আছি। আমরা বেশ কাজ করিতেছি। ঈশ্বরের কৃপায় আমাদের কিছুরই অভাব নাই। বড় বাড়ী, ঘর দোর, পড়ে আছে; একটী ছোট ছেলে বেশ থাকিতে পারে, মনের সুখে খেলা করিয়া বেড়াইতে পারে, কিন্তু ভগবান আমাদের সন্তান দেন নাই। বাড়ী ঘর দোর আছে, কিন্তু ছোট ছেলের অভাব তাই দাদা! আমার বড় ইচ্ছা যে তোমাদের ও গ্রামের মধ্যে যে ছেলেটী বা মেয়েটীর অবস্থা বড় খারাপ এমন একটী ছেলে কি মেয়েকে পালন করি। দাদা! একটী ছেলে কি মেয়ে যাহা পাও, খুঁজিয়া আমাদের এখানে নিয়ে এসো। আর অধিক কি লিখিব। বৌদিদীকে এ বিষয়ে জিজ্ঞাসা করিও। তোমরা কেমন আছ?

তোমার স্নেহের ইন্দু"।

সুরমা দেবী পত্র পাঠ করিয়া বলিলেন—"তুমি কি বল? অজাকে দিলে হয় না? আমার তো ইচ্ছা তাকেই দাও।"

ললিত বাবু—সে যে খোঁড়া। তার শরীর বড় খারাপ।

সুরমা—ইন্দুতো তাই চায়। আহা! সে বড় কষ্ট পায়! এমন ছেলেকে যদি দয়া না কর তবে দয়ার পাত্র কে?

ললিত বাবু—হ্যাঁ, ছেলেটী বড় ভাল। রামদাস তার বড় সুখ্যাতি করে। অজার ঠাকুরমাকে জিজ্ঞাসা করিব. সে যদি দিতে চায়।

এইরূপ কথাবার্তার কিছু দিন পরে ললিত বাবু অজার ঠাকুরমার কাছে অজাকে দিবার কথা বলিলেন। তাহাতে সে উত্তর করিল—"ছেলেটাকে বিদায় কর্তে পার্লেই বাঁচি। কিছু টাকা দিলেই দি?"

ললিত বাবু জিজ্ঞাসা করিলেন "অজার আসল নাম কি?" অজার ঠাকুরমা এই কথা শুনিয়া একেবারে চটিয়া উঠিয়া বলিল "তোমার ওর নামে দরকার কি? নাম অজা! যদি এ নাম পছন্দ না হয়, তোমাদের যা ইচ্ছা সেই নাম দিও।' এই সকল কথা শুনিয়া সুরমা দেবী বলিলেন,—"তবে আর কি হবে? না হয় কিছু টাকা দিও। এতদিন খেতে প'রতে দিলে.

তা টাকা নিতে পারে। গরিব মানুষ, কোথায় পাবে?" ললিত বাবু টাকা দিতে সম্মত হইলেন, অজার ঠাকুরমা চল্লিশ টাকা পাইয়া তাহাকে বিদায় দিল।

আজ ললিত বাবু অজাকে আনিতে গিয়াছেন। অজা আজ কাঁদিতে কাঁদিতে মেনার নিকট বিদায় লইতে যাইতেছে। মেনা তাহার চক্ষে জল দেখিয়াই ছুটিয়া তাহার কাছে আসিল ও গলা জড়াইয়া ধরিয়া জিজ্ঞাসা করিল "ভাই! কাঁদ্‌ছ কেন?"—এই বলিয়া আঁচল দিয়া চক্ষের জল মুছাইয়া দিল। অজা আর থাকিতে পারিল না ; সে খুব জোরে কাঁদিয়া উঠিল—"ভাই! আর তোমাকে এ জন্মে দেখিব না। আজ বিদায় নিতে এসেছি ; আজ আমি যাব। আর তোমায় কখনও দেখিব না।"

মেনা।—"সে কি? তুমি কোথায় যাচ্ছ? আর এখানে আসবেনা?" এই বলিয়া সেও কাঁদিতে লাগিল। কিছু পরে বলিল—"যাই। রামদাসের কাছে যাই। এখনই যেতে হবে। এসো মেনা।"

মেনা মুখ খানি ভার করিয়া অজার সঙ্গে চলিল। রামদাসের ঘরের কাছে গিয়া দেখে দরজা খোলা। তাদের দেখিয়া রামদাস বলিয়া উঠিল—"বাবা! তুমি আজ না যাবে? ভগবান তোমায় আশীর্বাদ করুন। আর বোধ হয় তোমাকে কখনও দেখিতে পাব না। বাবা! চিরকাল সুখে থাক, এই আশীর্বাদ করি। ভগবানের উপরে যেন তোমার মতি হয়। এই বুড়োকে মনে রেখো।"

রামদাসের নিকট বিদায় হইয়া অজা দিদিমার নিকট বিদায় লইতে চলিল। যাইবার সময় মেনা কাঁদিতে কাঁদিতে বলিল "ভাই আর তুমি এখানে আসবেনা? আর তোমায় দে'খতে পাব না? তুমি সেখানে গেলে আমায় ভুলে যাবে? আমায় ভুলো না ; আমি তোমায় কখনও ভু'লব না। তুমি গেলে কার সঙ্গে খেলা ক'রব? কার সঙ্গে গল্প ক'রব? আমার আর কেউ রইল না।"

অজা এই কথা শুনিয়া অত্যন্ত কাঁদিতে লাগিল, পরে মেনার গলা জড়াইয়া চোখের জল মুছাইয়া বলিল—"ভাই! কেঁদনা। আমি তোমায় ভু'লব না। যদি তুমি আমার বোন হতে, তা হলে তোমায় কখনই ছেড়ে যেতাম না। তোমার সঙ্গে খেলা ক'রতাম। লোকের ভাই বোনে ঝগড়া হয়—তোমার সঙ্গে আমার কখনও ঝগড়া হ'ত না।"

"অজা!—ভাই! যাই, দেরী হ'লে বাবা ব'ক্‌বেন। আর কখনও দেখা হবে না"—এই বলিয়াই মেনা কাঁদিয়া ফেলিল। ফের্ "যাই" বলিয়া অজাকে বারম্বার চুম্বন করিয়া কাঁদিতে কাঁদিতে ধীরে ধীরে বাড়ী ফিরিয়া গেল। তখন অজা দিদিমার কাছে গিয়া বিদায় চাহিল। তাহা শুনিয়া ফলওয়ালী জিজ্ঞাসা করিল "যাবে? কোথা যাবে? আর আসবেনা?"

অজা।—বোধ হয় না।

ফলওয়ালী।—ওমা সত্য নাকি? আহা! চল্লে? বেঁচে থাক বাবা। সুখে থাক! তুমি বড় ভাল ছেলে। এই নাও, পথে এই আম দুটো খেও। দিদিমারে ভুলো না।

সকলের নিকট বিদায় লওয়া হইলে, ললিত বাবু অজাকে সঙ্গে করিয়া আপনার ভগ্নী ইন্দুরেখার বাড়ীতে যাত্রা করিলেন এবং পথে অনেকক্ষণ গাড়ীতে কষ্ট পাইয়া অনেক বিলম্বে সেখানে গিয়া পৌছিলেন।

## পঞ্চম অধ্যায়

যখন ললিত বাবু অজাকে সঙ্গে লইয়া ইন্দুর বাড়ীতে যান, তখন ইন্দু দাদার অপেক্ষায় বারাণ্ডায় দাঁড়াইয়া ছিলেন। দাদাকে দেখিয়াই ইন্দু বলিয়া উঠিলেন "দাদা! এই নাকি সেই ছেলেটী? আহা! একে এমন রোগা দেখাচ্ছে কেন?" অজা সেখানে আসিয়া কিছুক্ষণ পরেই অজ্ঞান হইয়া পড়িল। ইন্দুরেখা তাহাকে কোলে করিয়া পালঙ্কে লইয়া শোয়াইয়া মায়ের মতন ক'রে সেবা করিতে লাগিলেন। কিছুক্ষণ পরে অজার জ্ঞান হইল। সে চাহিয়া দেখে একটী সুন্দর সাজান ঘরে, সুন্দর পরিষ্কার বিছানায় শুইয়া আছে। এমন সুন্দর স্থান সে তাহার জীবনে কখন দেখে নাই। ফিরিয়া দেখে কাছে একজন (ঠিক যেন মায়ের মত) তার মুখপানে চাহিয়া আছেন ; আর তার সমস্ত শরীরে ধীরে ধীরে হাত বুলাইতেছেন। এই সব দেখিয়া আশ্চর্য হইয়া মনে মনে ভাবিতে লাগিল "এই বুঝি স্বর্গ"! সে আস্তে আস্তে বলিল "এই কি স্বর্গ?" তাহার কথা শুনিয়া ইন্দুরেখা তাহার মুখ-চুম্বন করিয়া বলিলেন "না বাছা! একি স্বর্গ? এ স্বর্গ নয়। " এই বলিয়া অজাকে এক বাটি গরম দুধ খাইতে দিলেন। তাহাকে দুধ খাইতে দেখিয়া ললিত বাবু বলিলেন "ইন্দু! ওকে একেবারে অনেক খেতে দিওনা। ওর কোন ভাল জিনিষ খাওয়া অভ্যাস নাই, অল্পে অল্পে খেতে দিও।"

ইন্দু।—তা দিব। কিন্তু দাদা! এর কাপড় বড় ময়লা, এ কাপড়গুলো ফেলে দিয়ে একে স্নান করিয়ে দেব।

ইন্দুরেখা দেবী কাপড় খুলিয়া তাহাকে স্নান করাইয়া দিলেন। তার গায়ের একটা ময়লা জামার পকেট হইতে একখানা ছোট খাতা বাহির করিয়া অজাকে জিজ্ঞাসা করিলেন "এখানা কি তোমার খাতা?"

অজা।—হ্যাঁ। আসবার সময় ঠাকুরমা আমাকে এখানা দিয়েছেন।

"তুমি একটু শুয়ে থাক। আমি আসি" এই বলিয়া নীচে গিয়া দাদাকে জিজ্ঞাসা করিলেন "হ্যাঁ দাদা! ও ছেলেটীর নাম কি?"

ললিত বাবু।—ওর নামটাতো জানিনা। ওকে একটা নূতন নাম দিতে হবে। ওকে সকলে অজা বলে ডাকে, কিন্তু সেটাতো আসল নাম নয়!

ইন্দু।—কাজেই একটা নাম দিতে হবে। আর দেখ ওর কাপড় এত ময়লা যে আর এক দণ্ডও বাড়ীতে রাখ্‌তে পারি না। আর ভাল কথা মনে পড়েছে। ওর একটা পিরাণের পকেটে একখানা ছোট খাতা পেয়েছি ; তাতে হয়ত ওর নাম লেখা থাক্‌তে পারে।

ললিত বাবু।—নিয়ে এস তো দেখি? নামটা হয়তো থাক্‌লেও থাক্‌তে পারে।

এখানে একটা কথা বলা উচিত ; ইন্দুরেখার স্বামীর নাম রাজকুমার চট্টোপাধ্যায়। তিনিও সেখানে বসিয়া ছিলেন। ইন্দুরেখা দেবী উপর হইতে খাতা খানি আনিয়া দাদার হাতে দিলেন. ললিত বাবু খাতা খানি খুলিয়া দেখেন, একটীও পাতা নাই। দেখিয়া বলিলেন "এতে কিছু নাই—নামটা তবে পাওয়া গেল না।"

রাজকুমার বাবু।—দেখি! দেখি! থাক্‌লেও থাক্‌তে পারে। এই যে! এই যে! দেখি! অ—জি—ৎ—কু—মা—র—তার পর কি লেখা আছে পড়তে পারি না। প্রথম অক্ষরটা 'ব' তার পর কি পড়া যায় না।

ইন্দু।—অজিৎকুমার বোধ হয় ওরই নাম। অজিৎ থেকে অজা করে নিয়েছে। তাই হবে।

ললিত বাবু।—ও মেয়ে মানুষটী বোধ হয় ওর আপনার ঠাকুরমা নয়। আর ওর সঙ্গে কথা কইলেই বোধ হয়, যেন কিছু লুকান কথা আছে। যা হোক ওর উপর চোক্ রাখতে হচ্ছে।

কাল ললিত বাবু বাড়ী যাইবেন। ইন্দুরেখা অনেক পীড়াপীড়ি করাতে স্বীকার করিয়াছেন যখনই ছুটী হইবে, তখনই সুরমা দেবীকে সঙ্গে করিয়া আসিবেন। ললিত বাবু যাইবার সময় দেখেন অজা চেয়ারে ঠেস্ দিয়া বসিয়া আছে। মুখ খানি প্রফুল্ল। হাসিটী মুখে ধরিতেছে না। ইন্দুরেখা দেবী তাহাকে খাওয়াইয়া দিতেছিলেন, দাদাকে দেখিয়াই উঠিয়া বলিলেন "দাদা! এখনই চল্লে না কি? আবার কবে আস্‌বে? শীঘ্রই এস। বৌদিদীকে অবিশ্যি অবিশ্যি সঙ্গে করে নিয়ে এস।"

ললিত বাবু।—আচ্ছা আর কতবার বল্‌তে হবে। ঢের হয়েছে। অজা! আমি যাচ্ছি কাকে কি বলতে হবে?

অজা।—সকলকে বল্‌বেন আমি এখানে বেস্ ভাল আছি, খুব সুখে আছি। আর মেনাকে বলবেন তাকে আমার বড় দেখ্‌তে ইচ্ছা করে। সে যেন আমার জন্য না কাঁদে।

ললিত বাবু।—এই! আর কিছু নয়? ইন্দু আমি তবে আসি।

ইন্দুরেখা দেবী দাদার সঙ্গে সঙ্গে নীচে পর্যন্ত গেলেন এবং ললিত বাবু চলিয়া গেলে অজার কাছে আসিয়া তাহার সঙ্গে গল্প করিতে লাগিলেন।

## *ষষ্ঠ অধ্যায়*

অনেক দিন ধ'রে অজা রাজকুমার বাবুর বাড়ী আছে। সে রাজকুমার বাবুকে মেশো মহাশয় আর ইন্দুরেখা দেবীকে মাসীমা বলিয়া ডাকে। এখন অজাকে দেখিলে সে ছেলে বলে আর চেনা যায় না। সে এখন মোটা হয়েছে, লম্বা হয়েছে, তার শরীর পরিষ্কার, চুল পরিষ্কার, কাপড় পরিষ্কার। তার পা এখন আর খোঁড়া নয়। যেন সে অজাই নয়। অজার মুখে সর্বদাই হাসি টুকু লাগিয়া আছে। ইন্দুরেখা দেবী তাহাকে পড়ান, সে এখন অনেকটা পড়িয়া ফেলিয়াছে, শীঘ্রই কথামালা ধরিবে। অজা এখন "রাজা" কুকুরের সঙ্গে প্রত্যহ বিকালে বাগানে ছুটাছুটি খেলিয়া বেড়ায়। অজা এখন কত কি কাজ করে। পড়ে, লেখে, বাগানে ফুলগাছ বসায়, গাছে জল দেয়, হাঁসকে খাবার দেয়, আরও কত কি কাজ করে। অজার আজ কাল এক নূতন নাম হয়েছে। মাসীমা সে নামে ডাকলে অজা বড়ই খুসী হয়। সে নামটী অজিৎ। আজ অজা বাগানে ফুলগাছ পুতিয়া গাছে জল দিয়া রাজার সঙ্গে খেলা করিতেছে, এমন সময় মাসীমা বাগানের দিকে আসিতেছিলেন, অজাকে দেখিয়া বলিয়া উঠিলেন "অজিৎ! এক খবর আছে শুনে যদি খুব খুসী হও, তবে আমায় কি দিবে?"

অজিৎ।—মাসীমা! আর কি দিব? তোমায় কুড়িটী চুমো দিব। বল না! মাসীমা কি? আমার বড়ই শুন্‌তে ইচ্ছা করছে।

মাসীমা।—কাল দাদা আর বৌদিদী এখানে আস্‌ছেন। এখনি একখানা চিঠি পেলাম।

অজিৎ।—হো! হো! আমি এবার ইটের চকের খবর পাব। হো! হো! আমি এইবারে দিদীমার কথা, মেনার কথা শুন্‌তে পাব।—এই বলিয়া সে মাসীমাকে জড়াইয়া ধরিল। তার পর হাত তালি দিয়া বাগানময় নাচিয়া বেড়াইতে লাগিল। রাজার সঙ্গে খেলা দূরে গেল। রাজা বেচারি আর কি করে? অজিৎ নাচিতে নাচিতে যেখানে যায়, সেও তার পিছন পিছন ছুটিয়া গিয়া তার পায় কামড়ায়। অজিতের নাচ দেখিয়া ইন্দুরেখা দেবী হাসিতে হাসিতে বলিলেন "অজিতের আমার নাচ দেখ! এখনও ইটের চকের কথা ভুলিতে পারে নাই। নাচটা একটু থামাও দেখি?"

অজিৎ।—মাসীমা! মামাবাবু আমায় দেখলে চিন্‌তে পারবেন না। আমি এখন দেখ্‌তে আর এক রকম হয়ে গেছি, না?

মাসীমা।—বোধ হয় চিন্‌তে পারবেন না। তুই একেবারে বদ্‌লে গেছিস্‌। তোকে যখন চিনতে না পেরে জিজ্ঞাসা করবেন 'এ কে ইন্দু?' তখন আমি বলব 'এ সে অজা নয়—তাকে তাড়াইয়া দিয়াছি।' কেমন? না। না। আমি বলব এই আমার লক্ষ্মীছেলে "অজিৎ-ধন"। এই বলিয়া তিনি অজিতের মুখে একটী আদরের চুম্বন দিলেন। যখন ইন্দুরেখা দেবী অজিতের সঙ্গে আদর ক'রে কথা বলিতেন, তখনই তুই বলিয়া কথা কহিতেন। এটাও ওঁর আদরের ডাক। এইরূপে অজিতের সঙ্গে কথা কহিতে কহিতে সন্ধ্যা হইয়া আসিল। ইন্দুরেখা দেবী চাহিয়া দেখেন সন্ধ্যা হইয়াছে। অল্পে অল্পে অন্ধকার চারিদিক ঢাকিয়া আসিতেছে, ঝাঁকে ঝাঁকে কাক "কা" "কা" করিয়া উড়িয়া বাসায় যাইতেছে। সন্ধ্যা হইতেছে দেখিয়া তিনি চমকিয়া বলিলেন "ওমা! কথা কহিতে কহিতে অনেক দূর আসিয়া পড়িয়াছি। চল অজিৎ! বাড়ী ফিরিয়া যাই। এতক্ষণ তোমার মেশো মশাই এসেছেন। না! আসেন নি ; এলে খবর পেতাম।" এই বলিয়া দ্রুত পদে বাড়ী ফিরিয়া গেলেন। অজিৎ আগে আগে ছুটিয়া বাড়িতে পৌঁছিল।

## *সপ্তম অধ্যায়*

পরদিন প্রাতে অজিৎ বাড়ীর সম্মুখের বাগানে 'রাজা'র সঙ্গে খেলা করিতেছিল ; খেলাতে এতই মত্ত যে বাড়ীর ভিতরে একখানা গাড়ী গেল, তাহাও দেখিতে পাইল না। বলা বাহুল্য এই গাড়ীতে ললিত বাবু ও সুরমা দেবী আসিয়াছেন। অজিৎকে দেখিয়া সুরমা দেবী স্বামীকে জিজ্ঞাসা করিলেন "দেখ, ওকি অজা? আমার বোধ হয় ও ছেলে সে অজা নয়।"

ললিত বাবু।—না। ও কখনই সে ছেলে নয়।

তেমন-খোঁড়া রোগা ছেলে দুদিনের মধ্যেই কি অমন মোটা সোটা হৃষ্ট পুষ্ট হতে পারে?

যখন তাঁহারা দুজনে গাড়ী থেকে নামিতে ছিলেন, তখন অজিৎ ঘোড়া দুটো দেখিয়া 'মামা বাবু আর মামীমা এসেছেন রে' বলিয়া ছুটিয়া আসিয়া দাঁড়াইল। ললিত বাবু নামিয়াই ইন্দুরেখার দিকে তাকাইয়া হাসিয়া জিজ্ঞাসা করিলেন—"ইন্দু! এ বোধ হয সে অজা নয়?"

ইন্দু।—হ্যাঁ! অবিশ্যি সেই ছেলে। এমন বদলে গেছে যে দেখলে আর চেনা যায় না। ললিত বাবু। ওমা! অজাকে দেখলে আর চেনা যায় না। অজা, কেমন আছ?

অজা বলিল 'ভাল আছি।'

ইহার পর ইন্দুরেখা সুরমা দেবীর হাতখানি ধরিয়া জিজ্ঞাসা করিলেন "বৌদিদী! কতদিন থাকবে বল।"

সুরমা।—দুদিন। তারপর আমি বাপের বাড়ী গিয়া বাকী ছুটিটা কাটাব। তোমার বাড়ীতে বেশী দিন থাকা হল না। এবার এসে অনেক দিন থাকব।

ইন্দু।—তবে যাও। আমি মনে মনে কত আনন্দ ক'রছিলাম। দাদা! তোমাকে আমি বুঝি এই বলেছিলাম। দুদিনের জন্যে না এলেই তো হ'ত।

ললিত বাবু।—লক্ষ্মী দিদিটী! অত রাগ ক'র না। এইবারে এসে অনেক দিন থাকব।

অজা আস্তে আস্তে ললিত বাবুকে জিজ্ঞাসা করিল—"মামা বাবু! মেনা কেমন আছে? ইটের চকের আর সকলে কেমন আছে?"

ললিত বাবু।—মেনা এখন খুব সুখেই আছে। তার বাবা এখন মদ টদ খান না। চাকরী করিতেছেন। এখন বিনোদ বাবুরা ইটের চকে নাই। মেনা এখনও আমাদের বাড়ীতে আসে। সে প্রায়ই তোমার কথা জিজ্ঞাসা করে। ইটের চকের সকলে ভাল আছে। আচ্ছা! আমি এবারে গিয়ে মেনাকে কি বল'ব?

অজিৎ।—ব'লবেন আমি খুব সুখে আছি। আমার কোন কষ্ট নাই, কোন দুঃখ নাই। মাসীমা মেশো মশাই আমাকে খুব ভালবাসেন। আমি অনেকটা পড়ে ফেলেছি। আমার কোন কষ্টই নাই ; কেবল মাঝে মাঝে তার কথা মনে পড়ে দুঃখ হয়। আর তাকে ব'লবেন, যে সে আমায় মনে করে শুনে আমি বড় সুখী হয়েছি। আমি তাকে ভুলি নাই।

অজিতের প্রফুল্লতা দেখিয়া সুরমা দেবী ও ললিত বাবু অত্যন্ত সন্তুষ্ট হইলেন। দাদাকে বৌদিদীকে লইয়া ইন্দুরেখা দেবী সমস্ত দিনটা আমোদে কাটাইলেন। সমস্ত দিনটা যে কোথা দিয়া চলিয়া গেল, ইন্দুরেখা তাহা টেরও পাইলেন না। বিকালে সকলে মিলিয়া আমোদে আহার করিলেন। সেদিন হাসির রোলে গৃহ প্রতিধ্বনিত হইতে লাগিল। সেদিন সকলের মুখেই হাসির রেখা ; ইন্দুরেখা দেবীর বিশেষ আহ্লাদ। আহার করিয়া সকলে বাগানে বেড়াইতে গেলেন। ইন্দুরেখা ফুল তুলিয়া বৌদিদীকে সাজাইয়া দিলেন এবং বৌদিদীকে এ গাছ ও গাছ দেখাইতে লাগিলেন। গল্প করিতে করিতে সন্ধ্যা হইল। ক্রমে চাঁদ আকাশে ফুটিয়া উঠিল, চারিদিক জ্যোৎস্নাময় হইল। তখন তাঁহারা সকলে ঘাটে আসিয়া বসিলেন। পুষ্করিণীতে জ্যোৎস্না পড়িয়া চিক্ মিক্ করিতেছে ; গাছগুলি জোনাকীতে ভরা। সে সময়ের দৃশ্য কি সুন্দর তাহা বলা যায় না। ঘাটে বসিয়া তাহারা কত গল্প করিতে লাগিলেন,—গল্পে গল্পে অনেক সময় কাটিয়া গেল। রাজাও এ দলের মধ্যে অবশ্য ছিল।

তার পরদিন ললিত বাবুরা যাইবেন। রাত্রি প্রভাত না হইতে হইতেই ইন্দুরেখা দেবী আহারের উদ্যোগ করিতে লাগিলেন। ইন্দুরেখা দেবীর ইচ্ছা যেন সন্ধ্যা না হয়,—সন্ধ্যা হইলেই দাদা বৌদিদী চলিয়া যাইবেন। কিন্তু সন্ধ্যা ইন্দুরেখা দেবীর কথা শুনিল না, বরং সেদিন সন্ধ্যা শীঘ্র শীঘ্র আসিল। যতই অন্ধকার হইতে লাগিল, ততই তাঁহার মুখ ভার হইয়া আসিতে লাগিল, মনটা কোন মতেই দাদাকে ছাড়িতে চায় না। মনে বড় সাধ ছিল যে এবার ছুটিটা দাদা বৌদিদীর সঙ্গে সুখে কাটাইবেন, কিন্তু তাহা হইল না। ইচ্ছা না থাকিলেও দাদাকে বৌদিদীকে ছাড়িতে হইল। যাবার সময় ইন্দুরেখার মুখ আরও ভার ভার হইল, চোখ ছল্ ছল্ করিতে লাগিল। ললিত বাবু ইন্দুরেখা দেবীকে বলিলেন—"ইন্দু! তবে আমি আসি।

কিছু মনে করিও না। ইচ্ছা ছিল, এখানে সমস্ত ছুটিটা থাকিব, কিন্তু থাকা হ'ল না। এবারে এলে অনেক দিন থাকব।"

ইন্দু।—তা আর থেকেছ। সব বারেইতো থাকবো বলে যাও।

সুরমা।—ইন্দু! তবে যাই। বড় দুঃখিত হয়েছ, না?

ইন্দুরেখা দেবী কিছু বলিলেন না, কেবল মাথা হেঁট করিয়া দাঁড়াইয়া রহিলেন। পরে দাদা বৌদিদীকে নমস্কার করিয়া বিদায় দিলেন, এবং তাহারা চলিয়া গেলে, বিষণ্নমুখে ঘরে ফিরিয়া আসিলেন।

## *অষ্টম অধ্যায়*

ললিত বাবুরা ইটের চকে ফিরিয়া যাবার কিছু দিন পরে একদিন একখানা চিঠি পাইলেন। চিঠিখানা রামদাসের হাতের লেখা। তাহাতে লেখা আছে—"মহাশয়! আপনি পত্রপাঠমাত্র এখানে আসিবেন। অজার ঠাকুরমার অত্যন্ত অসুখ, বাঁচিবার আশা নাই। মরিবার আগে আপনাকে একবার দেখিতে চাহিয়াছে। আপনার সঙ্গে বড় দরকার। অনুগ্রহ করিয়া অবশ্য আসিবেন।" পত্র পড়িয়া ললিত বাবু বড় আশ্চর্য হইলেন—"আমার সঙ্গে আবার কি দরকার আছে?" অনেক ভাবিয়া কিছুই স্থির করিতে পারিলেন না। গিয়া দেখেন বৃদ্ধা বিছানার সহিত মিশাইয়া শুইয়া আছে। শীর্ণ মূর্তি আরও ভয়ঙ্কর দেখাইতেছে। তাহাকে দেখিয়াই ললিত বাবু চমকিয়া উঠিলেন। এমন ভয়ানক মূর্তি তিনি কখনও দেখেন নাই। ধীরে ধীরে রোগীর শয্যাপার্শ্বে বসিয়া জিজ্ঞাসা করিলেন "আপনি কি আমায় ডাকিয়াছেন, কি দরকার আছে বলুন।"

বৃদ্ধা।—তোমার সঙ্গে কথা আছে সেই জন্য ডাকিয়াছি, আর কোন দরকার নাই। যদি শোন তবে বলি।

ললিত বাবু।—বলুন আমি শুন্‌চি।

বৃদ্ধা।—অজা এখন কেমন আছে? বাবা আমি বড় পাপিষ্ঠা—আমার মত হতভাগিনী কে?

ললিত বাবু ব্যগ্র হইয়া জিজ্ঞাসা করিলেন কেন? অজা ভাল আছে। আপনি বেশী কথা কহিবেন না।

বৃদ্ধা।—বাবা বল্‌তে আমার বুক কেঁপে যাচ্চে। আমার কথা বন্ধ হয়ে আস্‌ছে। আমি বল্‌তে পার্‌ছি না। বাবা—তোমায় বলি—আমাব পাপের কাহিনী বলি—শোন বাবা শোন। অজা বেঁচে থাক্‌। অজা—আমার—আ—মা—র না—তি নয়।

ললিত বাবু।—সে কি? সে কি? তবে তাকে কেমন করে পেলেন। বেশী কথা করেন না।

বৃদ্ধা।—বাবা এতদিন বলি নাই। আজ আর পারব না। আজ শেষের দিন। কেমন করে পেলাম ; তবে বলি শোন। অজার মা একটী ছেলে একটী মেয়ে নিয়ে ৮ বছর আগে একখানা গাড়ী করে একদিন রাত্রে, এ রাস্তা দিয়া যাচ্ছিলেন। আমাকে তাঁব একজন চাকর জিজ্ঞাসা করিল "হ্যাঁ গো বাছা! এখানে কোন ভদ্রলোকের বাড়ী আছে? একদিনের জন্য আমাদের স্থান দিতে পারে?" আমি হতভাগিনী বলিলাম "না—এখানে কারো বাড়ীতে

জায়গা নাই। এমন করে আবার কে আসে?” আমার কথা শুনিয়া স্ত্রীলোকটী কাঁদিতে কাঁদিতে বলিলেন, “না গো বাছা! আমার এখানে কেউ নাই। আমি বড় বিপদে পড়িয়াছি। এখানে আমার স্বামী জলে ডুবিয়া মরিয়াছেন ; খবর পাইয়া আসিয়াছি। আমার থাকবার জায়গা নাই, সে বাড়ী খুঁজে পাচ্ছিনা। যদি থাক্‌তে দাও তবে আমায় বড় দয়া করা হয়। আমার কাছে টাকা কড়ি আছে ; তোমার কিছু ক্ষতি করব না। বড় বিপদে পড়েছি, দয়া করে এক রাত্রের জন্য স্থান দাও।” আমি দেখিলাম ভদ্রঘরের মেয়ে বাস্তবিকই বিপদে পড়িয়াছেন। তাতে আবার টাকা কড়ি আছে শুনিয়া স্থান দিতে সম্মত হ'লাম। তারপর এ পাপিষ্ঠার পাপের কথা বলি শোন। স্ত্রীলোকটীর অত্যন্ত অসুখ হল। এই বিছানায়! হায়রে! সাধবী সতী ৮ বছর আগে এ ছার সংসার ছেড়ে গেছেন। সেই বিছানায় আমি পাপিষ্ঠা আজ পাপের বোঝা মাথায় করে মরিতে বাসিয়াছি।

বাবা আমি বড় পাষাণ। আমার প্রাণে দয়া মায়া নাই। আজ আমার সেই দিনকার কথা মনে পড়িতেছে। যখন অসুখে পড়ে তিনি ছেলেটীর মেয়েটীর দিকে এক দৃষ্টে চাহিয়া চাহিয়া চক্ষের জল মুছিতেন, হায়রে পৃথিবীতে এমন কে আছে, যে সেই মায়ের চোখের দুটী ফোঁটা জল দেখিয়া না কাঁদিয়া থাকিতে পারে। আর আমি—আমি মহা পাতকী সে চোখের জলকে গ্রাহ্য করিতাম না। তাঁর চোখের উপরই আমি ছেলেটীকে মেয়েটীকে মার্‌তাম, খেতে দিতাম না, যত্ন করিতাম না। তাঁকে ত করিতামই না। শক্তি ছিল না যে একবার এদের কোলে করেন। আমায় কখন কিছু বলেন নাই। কেবল আমার মুখের দিকে চাহিয়া কাঁদিয়া ফেলিতেন। তাঁর চোখ দুটী যেন আমাকে বলিত ; “আমার বাছাদের কষ্ট দিও না, এরা আমার মাণিক, আমার সর্বস্বধন!” ছেলেটী মেয়েটী খাট ধরে “মা” “মা” বলিয়া যেমন যেত তিনি জড়াইয়া ধরিয়া চুম খেতেন আর কাঁদিতেন ; মেয়েটী বলিত “মা ওঠ! ওঠ! মা তোমার কি হয়েছে, মা বাড়ী যাবে না।” তিনি কিছু বল্‌তেন না, কেবল কাঁদিতেন। এ সবে আমার মন গলিত না। আমি কি মানুষ! না মানুষের মন কি এত কঠিন হয়? আমি কখনই মানুষ নই। আমি রাক্ষসী! আমি রাক্ষসী! আমি রাক্ষসী!! বলি শোন—আমার গলা বন্ধ হইয়া আসিতেছে। এত অসুখ হয়েছিল, একদিন ডাক্তার ডাকি নাই। অসুধ দিই নাই। যত্ন করি নাই। আমি তাঁর মৃত্যুর কারণ। আমার হাতেই তাঁর প্রাণ গিয়াছে। উঃ! উঃ!! কি করেছি! তিনি আমায় বলিতেন “মা! এখানে ডাক্তার নাই?” আমি বলিতাম “ডাক্তার আবার তোমার জন্য ডাকে কে? অমনি সেরে যাবে।” তিনি আর উত্তর করিতেন না। এখানেই তাঁর মৃত্যু হয়। আমিই তাঁকে মারিয়াছি। তাঁর যে কিছু টাকা কড়ি জিনিষ পত্র ছিল তা আমিই লই। অজা তখন ৬/৭ মাসের ছেলে। মেয়েটী প্রায় দুই বৎসরের। ছেলে মেয়ে দুটী দেখতে অতি সুন্দর ছিল। এদের মা দেখতে আরও সুন্দর ছিলেন। সে মুখখানি পানে চাহিলে লোকের প্রাণ ফাটিয়া যাইত। মেয়েটীকে একজন নিলেন। কিন্তু কে জানে আমি ছেলেটীকে কেন দিলাম না। অজার কপালে কিনা এ সব ছিল। আমার মতন রাক্ষসীর ব্যবহার সহ্য করা তার কপালে ছিল। আমি আর বলিতে পারি না। বাবা—বাবা—আমার কি গতি হবে? আমার কি উদ্ধার আছে? বাবা—থাকে ত বল? আর সহ্য হয় না। আমি তাকে সারাদিনের মধ্যে জলমত দুধ দুই একবার খাওয়াইয়া দিতাম। খেতে দিলে খেত না। ভাল খাওয়া অভ্যাস ছিল কি না। ওকি খোঁড়া ছিল! ওকি অমন ছিল ! আমি করেছি। এ প্রাণ অমন কাজ কর্‌তে কেঁপে যেত

না। এ হাত অত্যাচার কর্‌তে ভয় পেত না। এ প্রাণ পাষাণে বাঁধা। কোলে বসাইয়া রাখিতাম, কাঁদিলে অত্যন্ত মারিতাম। মেরে মেরে না খেতে দিয়ে অমন দুর্দশা করেছিলাম। ওগো সতি! তুমি কি তোমার প্রাণের ধনের দুর্দশা দেখিতে? আমায় মাপ কর? করবে নাকি? ভগবান! তোমায় একদিনের জন্যও ডাকি নাই, আমার কি গতি করবে না? তুমি না করলে, ভগবান!—আর কোথা যাব। বাবা আর কথা কইতে পারি না। তুমি আমার কাছে ভগবানের নাম কর। আর ওই বই খানা অজার মায়ের। তিনি মরবার আগে বই খানা ওদের দিয়েছেন। তুমি ও খানা আমার অজাকে দিও। তাকে যদি একবার পাই, বুকে করে নিয়ে প্রাণ শীতল করি। তুমি ভগবানের নাম কর; ও নাম শুনি্‌তে বড় ইচ্ছা কর্‌ছে।

ললিত বাবু সব শুনিয়া স্তব্ধ হইয়া রহিলেন। বই খানা নাড়িয়া দেখেন, তাতে লেখা আছে "প্রাণের অজিৎ, ঊর্মিলাকে মায়ের ভালবাসার উপহার।"—কিরণমালা রায়।

ললিত বাবু তাঁর কাছে ভগবানের নাম করিয়া বিদায় লইয়া বাড়ী ফিরিয়া গেলেন।

## *নবম অধ্যায়*

বাড়ীতে ফিরিয়া গিয়াই ললিত বাবু রাজকুমার বাবুকে ইটের চকে আসিবার জন্য একখানা পোস্টকার্ড লিখিলেন। রাজকুমার বাবু পত্র পাইবা মাত্র ইটের চকে রওনা হইলেন, এবং তথায় পৌঁছিয়া ললিত বাবুর নিকট সকল বৃত্তান্ত শুনিয়া অবাক হইলেন। সকল কথা শুনিয়া রাজকুমার বাবুর তাঁহার ছোট বোনের একটী গল্প মনে আসিল। তিনি ললিত বাবুকে বলিতে লাগিলেন—"আজ প্রায় অনেক দিন হইল আমার ছোট বোনের একজন উৎসাহী, সাহসী, ধার্মিক যুবা পুরুষের সহিত বিবাহ হয়। বাবা তার আর আমার বোনের উপর কি কথায় অত্যন্ত রাগিয়া তাঁহাদিগকে সেই দিনই বাড়ী হইতে চলিয়া যাইতে বলিলেন। আমার ভগ্নীপতির নাম শ্রীশচন্দ্র রায়। শ্রীশ বাবু সেই দিনই আমার বোনকে লইয়া চলিয়া গেলেন। তখন আমার বোনের বয়স ১৭ বৎসর। তাঁদের অল্প দিনই বিয়ে হয়েছিল। বাবাও জীবনে আর নাম করেন নাই—বাবার কি বিষম রাগ ছিল!—আমরাও আর তাঁদের বিশেষ কোন খবর পাই নাই।"

ললিত বাবু।—আপনার বোনের নাম কি?

রাজকুমার বাবু।—কিরণমালা।

ললিত বাবু।—ও! ও! অজার ঠাকুরমা অজাকে যে বইখানা দিয়াছেন সেই বইখানা অজার মা অজাকে আর অজার বোনকে দিয়া গিয়াছেন। অজার মার নামও কিরণমালা রায়। আপানার বোন ত নন?

রাজকুমার বাবু।—আচ্ছা বইখানা নিয়ে আসুন ত দেখি, সে খানা দেখলে আমি টের পাব কিরণের বই কিনা?

ললিত বাবু বইখানা আনিয়া রাজকুমার বাবুর হাতে দিলেন। বইখানা দেখিয়াই রাজকুমার বাবু বলিয়া উঠিলেন "দেখি! দেখি! এ খানা যে আমার বাবার বই!" বইখান লইয়া পাতা উল্টাইয়া এক যায়গায় দেখিলেন যে তাঁর বাবার নাম লেখা রয়েছে। নামটী পড়িয়াই তিনি লাফাইয়া উঠিলেন—"ও! তবে কি সত্য সত্যই অজিৎ আমার ভাগনে! কিরণ! দিদিটী আমার! বাবার জন্য তুমি কি না কষ্ট পেয়েছিলে? ভগবান! তোমার যে কি বিচিত্র লীলা! এ মিলনে তোমারই হাত! তুমিই আমাদের মিলাইয়া দিলে!! আজ আমার কি শুভদিন!!"

কিছুক্ষণ পরে তিনি ললিত বাবুকে বলিলেন "চলুন আমরা সেই বুড়ীর কাছে যাই। আজ যদি আবার ঊর্মিলার কোন খোঁজ পাই। তাকেও খুঁজে বের কর্‌তে হবে।"

পরে ললিত বাবু ও রাজকুমার বাবু দুজনে বুড়ীকে দেখিতে চলিলেন। সেখানে গিয়া দেখেন বাড়ীর দরজা বন্ধ। অনেক ডাকাডাকির পর কে এক জন বলিয়া উঠিল "কে গা! কাকে চাও?"

ললিত বাবু।—দরজাটা একবার খুলে দাও ত বাছা?

একজন স্ত্রীলোক আসিয়া দরজা খুলিয়া দিল। তাহাকে দেখিয়া ললিত বাবু চিনিতে পারিলেন।

স্ত্রীলোকটী অজার ঠাকুরমার ঘরের পাশে থাকে। ললিত বাবু তাহাকে বলিলেন "হ্যাঁ গা বাছা! অজার ঠাকুরমা আজ কেমন আছেন?"

স্ত্রীলোক।—যদি আপনাদের দেখবার ইচ্ছা ছিল, তাহলে একটু আগে এলে দেখতে পেতেন। এই দু ঘণ্টা হ'ল মরে গেছে। তাকে এখন ঘাটে নিয়ে গেছে।

ললিত বাবু।—ওমা, এত শীঘ্র মারা যাবেন ; তাত আমি বুঝিতে পারি নাই। আহা! বড় মাটি কর্‌লাম। রাজকুমার বাবু! কি করা যায় বলুন ত? তার পর (কিছুক্ষণ ভাবিয়া বলিলেন) হ্যাগা বাছা! তুমি কি অনেক দিন হতে এই মেয়ে মানুষটীকে দেখিতেছ?

স্ত্রীলোক।—হ্যাঁ! অনেক দিন থেকে দেখছি। আমি এখানে যতদিন এসেছি ততদিনই দেখিতেছি।

ললিত বাবু।—তুমি অজার মাকে বোধ হয় দেখিয়াছ?

স্ত্রীলোক।—হ্যাঁ! আজ প্রায় দশ বৎসর হইল একজন ভদ্র ঘরের মেয়ে একটী ছেলে একটী মেয়ে নিয়ে এখানে এসেছিলেন। এসেই ভয়ানক রোগে পড়িলেন। কিছু দিন পরে ছেলে মেয়ে দুটীকে ফেলে মরে গেলেন। তার পর অজার ঠাকুরমা মেয়েটীকে নবকুমার বসুর স্ত্রীকে দিল ; ছেলেটী তার নিজের কাছেই রহিল। ছেলেটীকে অনেক কষ্ট দিত—খেতে দিত না মারিত। এত কষ্ট দিত যে দেখলে মানুষ না কেঁদে থাকিতে পারিত না।

ললিত বাবু।—আর থাক্, মৃতের নিন্দায় কাজ নাই। তুমি ছেলেটীকে যত্ন করিতে না? আর অজা কি ছেলে বেলা থেকেই খোঁড়া ছিল।

স্ত্রীলোক।—না। খোঁড়া ছিল না। দেখ্‌তে দিব্যি ছিল। আমি তাকে কি আর যত্ন কর্‌ব। আমার নিজের কত কাজ ছিল। আমি গরিব মানুষ, কত কাজ। যত্ন করবার সময় কোথায় ছিল?

ললিত বাবু।—নবকুমার বাবুরা কোথায় থাকেন, বলিতে পার কি?

স্ত্রীলোক।—শুনেছিলাম বড় বাজারে থাকেন। ললিত বাবু রাজকুমার বাবুকে ডাকিয়া বলিলেন "চলুন একবার বড় বাজারে যাই, মেয়েটীকে খুঁজে বের করতে হ'বে।"

তখন ললিত বাবু ও রাজকুমার বাবু বড় বাজারে নবকুমার বাবুদের উদ্দেশে চলিলেন। সেখানে অনেক খুঁজিয়া খুঁজিয়া কোন সন্ধান পাইলেন না। শেষে একজন লোককে জিজ্ঞাসা করিলেন "নবকুমার বসুর বাড়ী কোনটা?" সে লোকটী বলিল "হ্যাঁ! নবকুমার বসু এখানে ছিলেন বটে, কিন্তু এখন আর এখানে নাই। নবকুমার বসুর মৃত্যু হওয়ার পর তাঁর স্ত্রী আর একটী মেয়ে কিছুদিন এখানকার একটা বাড়ীতে ছিলেন। তারপর একদিন নবকুমার বাবুর

স্ত্রীর ছাত থেকে পড়ে একটা দুর্ঘটনা হওয়াতে, এখানকার হাসপাতালে তাঁকে লইয়া যায়। তিনি গেলে মেয়েটী কিছুদিন বাড়ীতে একলা ছিল। কিন্তু নবকুমার বাবুর স্ত্রী আর ফিরিয়া আসেন নাই। তাঁর কি হয়েছে জানিনা। তার পর কিছু দিন পরে বাড়ীওয়ালা মেয়েটীকে বাড়ী থেকে তাড়াইয়া দিল। ঘরের জিনিষ পত্র বেচিয়া লইল। তার পর মেয়েটীর যে কি দশা হয়েছে তা আমি বলিতে পারি না।"

রাজকুমার বাবু।—মহাশয়! মেয়েটীর নাম কি ছিল, বলিতে পারেন?

ভদ্রলোক।—উর্মিলা না কি ছিল আমার ঠিক মনে নাই।

এই কথা শুনিয়া দুজনেই নিরাশ হইলেন। রাজকুমার বাবু ললিত বাবুকে বলিলেন "সেই হাসপাতালে গিয়া নবকুমার বাবুর স্ত্রীর খোঁজ করিতে হবে। আজ তবে বাড়ী ফিরিয়া যাই।" এই বলিয়া তাঁহারা দুজনে বাড়ী ফিরিয়া গেলেন। রাজকুমার বাবু সেই দিনই বাড়ী চলিয়া গেলেন।

## *দশম অধ্যায়*

রাজকুমার বাবু বাড়ীতে গিয়াই স্ত্রীকে সমস্ত কথা বলিলেন। তিনি ছোট বেলায় অজিতের মার সহিত এক ক্লাসে পড়িয়া ছিলেন, ইন্দুরেখা দেবী তাঁহাকে অত্যন্ত ভাল বাসিতেন। বাস্তবিকই কিরণমালা অত্যন্ত ভালমানুষ এমন প্রফুল্ল, এমন সরল, এমন বুদ্ধিমতী ও মিশুকে—তাঁহার এই সমস্ত গুণ থাকাতে ক্লাসের সকল মেয়েই তাঁকে অত্যন্ত ভালবাসিত।

সমপাঠী—ননদিনীর পুত্র—অজিত ইহা জানিতে পারিয়া তাঁহার অত্যন্ত আহ্লাদ হইল। বিরহের পর আর তাঁহার সহিত দেখা না হোক তাঁর সন্তানকে তো পাইয়াছেন এই তে অত্যন্ত আনন্দিত হইলেন। এ সব কাণ্ড তাঁহার নিকট ভেল্কীর মত বোধ হইতে লাগিল। তিনি আশ্চর্য হইয়া বলিলেন "তবে কি অজিত আমাদের আপনার ধন! চল অজিতকে বলিগে?" এই বলিয়া তিনি অজিতকে ডাকিয়া সব বলিলেন ; অজিত অবাক হইয়া সব শুনিল। অজিত এমন অবাক তাহার জীবনে হয় নাই, তার কাছে সব ঠিক স্বপ্নের মত বোধ হইতে লাগিল। তাহার সমস্ত শরীর থর থর করিয়া কাঁপিতে লাগিল। ইন্দুরেখা দেবী তাহাকে কাঁপিতে দেখিয়া কোলে টানিয়া লইয়া আদরে মুখচুম্বন করিবামাত্র অজিত তাঁহার গলা জড়াইয়া কাঁদিয়া উঠিল, ইন্দুরেখা দেবীও ধীরে ধীরে আঁচল দিয়া চক্ষের জল মুছিয়া বলিলেন "আজিত ধন কেঁদনা। তুমি আমাদের আপনার। এই তোমার আপনার বাড়ী। আমি তোমার মামীমা। ঐ তোমার মামা। কাঁদ কেন বাবা। চুপ কর কেঁদ না।" অজিত কাঁদিতে কাঁদিতে বলিল "আজ থেকে তবে তোমায় মামীমা বলিয়া ডাকিব। মামা বাবু আমার দিদী কি বেঁচে আছে? আমার বোন আছে? আমার সকলেই আছেন! এসব কি হ'ল? তোমরা যখন আমাকে নিয়ে এসেছিলে তখন কি তোমরা জানতে যে আমি তোমাদের আপনার ছেলে? আর আমি জানিতাম না যে তোমরা আমার আপন।"

রাজকুমার বাবু।—আশ্চর্য মিলন! ইন্দু আমরা ঈশ্বরকে ধন্যবাদ দিই যে তিনি আমাদের আপনার ধনকে আমাদের হাতে দিলেন—এই বলিয়া রাজকুমার বাবু ইন্দুরেখা দেবী কিছুক্ষণ চোখ বন্ধ করিয়া রহিলেন। অজিত অবাক হইয়া চাহিয়া রহিল। তারপরে রাজকুমার বাবু অজিতকে বলিলেন আজ তুমি পূর্ণ নাম পেলে। তোমার নাম অজিত কুমার রায়। তোমার

বাবার নাম শ্রীশচন্দ্র রায়। তোমার মার নাম কিরণমালা। তোমার বাপ মা এখন আর এ জগতে নাই। তাঁরা পরকালে ঈশ্বরের কাছে—সুখে আছেন। তোমার বাবা যখন তোমার মাকে লইয়া চলিয়া যান তখন তোমরা হও নাই। হবার পরও তোমার বাপ মার সঙ্গে আমার আর দেখা হয় নাই। তোমার বাবাকে আমার বেশ মনে পড়ে। তিনি খুব ভাল লোক ছিলেন। দেখিতেও খুব সুন্দর ছিলেন। তোমার মুখ খানিকটা তোমার বাবার মত হয়েছে। তোমার মা এমন ভাল মেয়ে ছিলেন ; দেখতে বড়ই সুন্দর ছিলেন। তোমার চোখ দুটী তোমার মার মত—আর কিছুই প্রায় হয় নাই। আমি তাকে বড় ভালবাসিতাম। কিরণ আমার চেয়ে পাঁচ বৎসরের ছোট ছিল ; কিরণকে শ্রীশ বাবু বাড়ী থেকে নিয়ে গেলে আমি কত কাঁদিয়াছিলাম। কত চিঠি লিখিয়াছিলাম কিন্তু একখানারও উত্তর পাই নাই। বোধ হয় চিঠি পায় নাই। কিরণ আমার নিকট তিন চারখানা চিঠি লিখিয়াছিল। একখানাতে বাড়ীর জন্য মন কেমন করে লিখিয়াছিল ; আর একখানা উর্মিলা হবার পর লিখেছিল, তাতে—তারা অনেক দূর দেশে আছে, ভয়ানক কষ্ট হয়, শ্রীশ বাবু চাকরী করেন তাই লিখিয়াছিল, আর একখানা তোমার বাবা মারা গেলে, শেষ খানা পড়িয়া আমি যে কত কাঁদিয়াছিলাম বলিতে পারি না। আমি তোমাদের আনিবার জন্য বাড়ী গিয়া দেখি তোমার মা সে বাড়ীতে নাই। তার পর আর কোন খবর পাই নাই। বাবাকেও কিরণ চিঠি লিখিয়াছিল, বাবা তাহার উত্তর দিয়াছিল কিনা জানিনা, কিন্তু কিরণ বাবার আদুরে মেয়ে ছিল। আমরা কেমন দুই ভাই বোন ছিলাম। আমরা পুরান বাড়ী থেকে উঠে আসবার পর আর চিঠি পাই নাই। শ্রীশ বাবুকে বাবা ছেলে বেলা থেকেই ভালবাসিতেন। তাই তার বড় অভিমান হয়েছিল। যদি কিরণ অত দূর দেশে গিয়া না পড়িত। তাহলে বোধ হয় আবার বাড়ীতে আসিত। সে কত দেশ বেড়াইয়াছে, কত বিপদে পড়িয়াছে তাহা ঠিক নাই। অজিত! আয় তোকে বুকে করে নিই, তুই আমার কিরণের ধন! তুই আমারও প্রাণের ধন! কিরণ! আমার কিরণ! তোমায় ছেলেবেলায় কত বকিয়াছি কত মারিয়াছি। তুমি 'দাদা! দাদা!' করে পাগল হতে। আমার কাছে মার খেয়ে কখনও বাবাকে বলে দাও নাই। আমাকে বাবা বকলে তুমি বাবাকে বল্‌তে। 'বাবা! তোমার দুটি পায়ে পড়েছি, দাদাকে বকো না, দাদা আর করবে না।' তুমি এমন বোন ছিলে। তোমার সঙ্গে আমার আর এ পৃথিবীতে দেখা হল না। কবে সেদিন হবে যে দিন পরকালে তোমার সঙ্গে সাক্ষাৎ হবে।

—এই বলিয়া রাজকুমার বাবু অজিতকে বুকে জড়াইয়া কাঁদিতে লাগিলেন। অজিৎ মামা বাবু ও মামীমাকে কাঁদিতে দেখিয়া আবার কাঁদিতে লাগিল। কি চমৎকার দৃশ্য! কি সুন্দর মিলন।

—অজিৎ রাজকুমার বাবুর গলা জড়াইয়া জিজ্ঞাসা করিল "মামা বাবু! মা কি আমার স্বর্গে আছেন? আমিও কি সেখানে যাব।"

রাজকুমার বাবু।—হ্যাঁ আমরা সকলেই একদিন সেখানে যাব।

তারপর বিকালে রাজকুমার বাবু ইন্দুরেখা দেবীকে জিজ্ঞাসা করিলেন "দেখ! বইখানা কি এখনই অজিৎকে দিব।"

ইন্দুরেখা দেবী।—হ্যাঁ দেবে বইকি। এখনই তাকে দেওয়া যাক।

তাঁহারা অজিৎকে ডাকিয়া বলিলেন "অজিৎ! এই নাও। এখানা তোমার দাদা মহাশয়ের বই তোমার মায়ের বই, এখন ইহা তোমার ও তোমার দিদীর বই। তোমার মা এখানা তোমাকে

আর তোমার দিদীকে দিয়া গিয়াছেন।” অজিৎ বই খানাকে লইয়া বার বার চুম্বন করিয়া বুকে চাপিয়া ধরিল ; বই খানা খুলিয়া দেখে তাহাতে লেখা রয়েছে “প্রাণের অজিৎ ও উর্মিলাকে মায়ের ভালবাসার উপহার। কিরণমালা রায়।” এই লেখাটা পড়িয়া তার মাকে দেখিবার জন্য অত্যন্ত ইচ্ছা হইল কিন্তু ইচ্ছা করিলে কি হইবে, মাকে ত আর দেখিবার উপায় নাই।

রাজকুমার বাবু কিছুদিনের মধ্যে ইটের চকে যাইবেন ঠিক করিলেন। অজিৎ তাঁহার যাইবার কথা শুনিয়া তাঁহার সঙ্গে যাইবার জন্য অত্যন্ত আগ্রহ প্রকাশ করিয়া বলিল, “মেসো মহাশয়! না-না মামা বাবু! আমি যাব। আমি দিদীকে খুঁজিতে যাব।” (অজিৎ প্রায়ই ভুলিয়া মেসো মহাশয় মাসীমা বলিয়া ফেলিত) অজিতের যাবার নিতান্ত ইচ্ছা দেখিয়া রাজকুমার বাবু তাহাকে লইয়া যাইতে স্বীকৃত হইলেন।’ তখন অজিতের আহ্লাদ দেখে কে? সে হাতে তালি দিতে দিতে নাচিতে নাচিতে, বাগানে ছুটিয়া গেল। যাইতে যাইতে দেখে যে বুড়ো চাকর কালাচাঁদ সেই দিকে আসছে। কালাচাঁদ অজিৎকে নাচিতে দেখিয়া জিজ্ঞাসা করিল দাদাবাবু! তোমার আজ এত আহ্লাদ কেন?

অজিৎ।—কালাচাঁদ! আহ্লাদ হবে না? আমি মামা বাবুর সঙ্গে ইটের চকে যাব। তুমি আমার গাছগুলোতে জল দিয়ো। যত্ন করো বুঝেছ?

কালাচাঁদ গাছে জল দিতে স্বীকৃত হইল। তখন অজিৎ বাড়ীতে ফিরিয়া আসিয়া যাইবার জন্য সব জিনিষ ঠিক করিতে লাগিল। পড়িবার বই লইল। তাহার খেলিবার যত জিনিষ লইল। রাজার কাছে বিদায় লইল। অজিৎ রাজার গলা জড়াইয়া বলিল “রাজা ভাই! ইটের চকে যাব। আমার কেমন মজা হবে। তুমি থাকলে—মামীমা একলাটী রহিলেন, তার কাছে থেকো। আহা! বেচারি মামীমা একলা থাকিবেন। আমি মামা বাবু দুজনেই চলে যাব। কেবল তুমি আর মামীমা থাকবে। তুমি আমার ছোট ভাই। তুই যাদু! তুই সোনা! তুই রাজাধন! রাজা সব বুঝিল! আহ্লাদে লেজ নাড়িতে নাড়িতে অজিতের কোলে লাফাইয়া উঠিল।

অজিৎ বুঝিল রাজা সম্মত হইয়াছে। এই প্রকারে অজিৎ রাজার সহিত আলাপ করিতেছে এমন সময় ইন্দুরেখা দেবী কি কাজে সে ঘরে আসিয়া উপস্থিত হইলেন। তাঁহাকে দেখিয়াই অজিৎ ছুটিয়া গিয়া তাঁহার গলা ধরিয়া চুম খাইয়া বলিল “মামীমা! আমি ইটের চকে চলে গেলে, তোমায় একলা থাক্‌তে হবে না ; রাজা তোমার কাছে থাকবে। আমি শীঘ্রই মামা বাবুর সাথে ফিরিয়া আসিব। আমি এখন যাবার ঠিক করিতেছি।”

ইন্দুরেখা দেবী অজিৎকে দেখাইবার জন্য মুখখানি ভার করিয়া কহিলেন, “আর যাও। তুমি আমায় ফেলে চল্লে। আমি কি করে একলা থাকব! অজিতের মায়া দয়া নেই। রাজাকে লইয়া কি করিব? রাজা কি আমার অজার মত?

অজিৎ মামীমার মুখ ভার দেখিয়া অত্যন্ত দুঃখিত হইল। তাহার চোখ ছলছল করিতে লাগিল। সে কাঁদ কাঁদ হয়ে বলিল “তুমি যদি কাঁদ আর দুঃখ কর তাহলে আমি আর যাব না তোমার কাছে থাকব।” এই কথা শুনিয়া ইন্দুরেখা দেবী হাসিয়া তাহার মুখ চুম্বন করিয়া কহিলেন “না! না! তুমি যেও। রাজা আমার কাছে থাকবে। আমি যাই, কাজ ফেলে এসেছি। তুমি আপনার কাজ কর। পড়া করে রাখ, দুপুর বেলা পড়া নেব।” এই বলিয়া তিনি আপনার কাজে চলিয়া গেলেন। ইহার কিছুদিন পরে রাজকুমার বাবু অজিৎকে সঙ্গে করিয়া ইটের চকে গেলেন। ইন্দুরেখা দেবী কিছুদিনের জন্য একলা বাড়ীতে রহিলেন।

*একাদশ অধ্যায়*

অজিৎ হাসিতে হাসিতে ললিত বাবুর বাড়ী নামিল। আজ তাহার আহ্লাদ দেখে কে? "মেনাকে দেখিব", "রামদাসকে দেখিব", "দিদীমাকে দেখিব" এই ভাবিয়াই সে আহ্লাদে আটখানা। অজিৎকে মেনাদের বাড়ী রাখিয়া রাজকুমার বাবু ও ললিত বাবু আবার উর্মিলার সন্ধানে বাহির হইলেন। হাসপাতালে গিয়া দেখেন তাহাদের খাতায় লেখা রহিয়াছে তিনি রোগমুক্ত হইয়া চলিয়া গিয়াছেন। কোথায় যে গেলেন তার আর ঠিক নেই। আহা! তাঁহারা অনেক অনুসন্ধান করিয়াও কোন খোঁজ পাইলেন না। রাজকুমার বাবু ললিত বাবুর উপর ভার দিয়া বাড়ী ফিরিয়া যাইবেন ঠিক করিলেন। কিন্তু অজিৎ কোন মতে যাইতে চাহিল না। সে বলিল, "আমি দিদীকে লইয়া একসঙ্গে বাড়ী যাব, মামা বাবু! আমি এখন যাব না।"

সুরমা দেবীও বলিলেন, "থাক! বিনয়ের (ললিত বাবুর ছেলের) সঙ্গে খেলা করিবে। কিছুদিনের জন্য থাকিতে ইচ্ছা হয়েছে থাক।" রাজকুমার বাবু কাজেই অজিৎকে রাখিয়া বাড়ী ফিরিয়া গেলেন। অজিৎ যায় নাই বলিয়া ইন্দুরেখা দেবী কিছু কষ্ট পাইলেন। অজিৎ এখানে প্রত্যহ মেনার কাছে যায়। কত খেলা করে। কত বই পড়ে, রামদাসের কাছে যায়। দিদীমাও ফাঁক যান না। এই কদিন অজিতের খুব আনন্দে কাটিয়া গেল।

একদিন অজিৎ রামদাসের সঙ্গে বসিয়া গল্প করিতেছে এমন সময় কে একটী মেয়ে ঘরের সামনে দিয়া যাইতেছিল। তাহাকে দেখিয়া রামদাস বলিয়া উঠিল "কেগা!" উমু নাকি?" বালিকা! হ্যাঁ আমি এই দোকানে খাবার কিনতে যাচ্ছি।—

তাহাকে দেখিয়া অজিৎ বলিয়া উঠিল "ও কে, কার মেয়ে রামদাস"। রামদাস। আহা! বাবা! ওর কেউ নাই। ওর ত্রিসংসারে কেউ নাই। মেয়েটীর কেউ নাই। মেয়েটী বড় ভাল।

অজিৎ।—ও কার কাছে থাকে। এতটুকু মেয়ে একলা থাকে? ওর ভয় করে না?

রামদাস।—আর কেইবা ওর কাছে থাকবে? ও চিরকাল কি একলা আছে? এতদিন এর আগে ও নবকুমার বাবুর কাছে ছিল। তিনি মারা যাবার পর নবকুমার বাবুর স্ত্রী একদিন ছাত থেকে পড়ে যাওয়ায় তাঁকে হাসপাতালে নিয়ে গিয়েছিল তিনি আর ফিরে আসেন নাই। তারপর বাড়ীওয়ালা বেচারীকে তাড়াইয়া দিল। তারপর হেথায় হোথায়, পথে ঘাটে, এর বাড়ী তার দুয়ারে এমনি করে বাছা মানুষ হচ্ছে। তুই বাছা যেমন কষ্ট পেতিস, উমুও তেমনি কষ্ট পায়। ভগবান তোর শুভ দিন এনে দিলেন, তোর কপাল ফিরে গেল। এর আর কি তা হবে! এর আর কি কপাল ফিরবে! চিরটাকাল এই দুঃখ কষ্ট ভোগ করিতে করিতে এ প্রাণটা যাবে। আহা! কচি প্রাণে কি এতই সয়?

অজিৎ, কি রামদাস? তুমি বল্লে এ কার কাছে ছিল না? তার নাম কি? বলনা?

রামদাস।—নবকুমার বাবু। তা শোনবার জন্য অত ব্যস্ত হচ্ছ কেন?

অজিৎ।—কি বল্লে? নবকুমার বাবু? (বালিকার প্রতি) তোমার নাম কি?

বালিকা আস্তে আস্তে ভয়ে ভয়ে বলিল "আমার নাম উর্মিলা।" অজিৎ "উর্মিলা!! উর্মিলা!!! দাঁড়াও দাঁড়াও আমি আসছি।

এই বলিয়া সে প্রাণপণে ছুটিয়া বাড়ী গেল। তাহাকে ছুটিয়া আসিতে দেখিয়া ললিত বাবু সুরমা দেবী ব্যস্ত হইয়া জিজ্ঞাসা করিলেন "কি অজিৎ, কি হয়েছে? অত ছুটে আসছ

কেন?" অজিৎ। মামাবাবু! মামাবাবু!! দিদী! দিদীকে পেয়েছি। আসুন! আসুন! তাকে দাঁড় করাইয়া রাখিয়া আসিয়াছি। সে নিশ্চয় আমার দিদী। তার নাম উর্মিলা। সে নবকুমার বাবুর কাছে ছিল। সব মিলছে। সব মিলেছে। মামা বাবুকে টেলিগ্রাম করুন। দিদীকে পাওয়া গিয়াছে।

ললিত বাবু।—থাম। থাম! অত ব্যস্ত কেন? ঠাণ্ডা হও, তারপর বলিও। কাকে দিদী করে এলে তার ঠিক নাই।

অজিৎ।—কাকেও দিদী করি নাই। দিদীকেই দিদী করিয়াছি। সে আমার দিদী। সে আমার দিদী!

সুরমা দেবী।—আচ্ছা তোমার মামা বাবু যাচ্ছেন, যাও না গো। ওর সঙ্গে যাও। আহা! বেচারা অত করে ছুটে এসেছে। সত্য সত্যই বোধ হয় উর্মিলাকে পাওয়া গেল।'

ললিত বাবু।—তুমি কি পাগল! আমি কি যাব না বলেছি। আমি এই যাচ্ছি, চল অজিৎ! যাই দেখিগে তোমার দিদী কেমন।

অজিৎ ছুটাছুটী রাস্তা দিয়া চলিল। আজ তার সঙ্গে চলে সাধ্য কার?

ললিত বাবু বার বার বলছেন "অজিৎ! অজিৎ! একটু আস্তে অজিতের কি সে কথা আর কানে যায়। ললিত বাবুর আস্তে যেতে বলা অন্যায়। বোধ হয় তিনি ওর অবস্থায় পড়লে ওর চাইতে তাড়াতাড়ি ছোটাছুটি যাইতেন। যাহোক ঝড়ের মত, হাঁপাইতে, হাঁপাইতে, অজিৎ রামদাসের ছোট কুঁড়েঘর খানিতে গিয়া উপস্থিত হইল। ললিত বাবু ও মিনিট কতক পরে আসিয়া উপস্থিত হইলেন। অজিৎ তাড়াতাড়ি বলিয়া উঠিল 'এই! এই! এই দেখুন! এই দেখুন!

ললিত বাবু।—অত ব্যস্ত কেন? দাঁড়াও। বেচারী ভয় পাবে যে? কি গো বাছা! তোমার নাম কি? তুমি এতদিন কোথায় ছিলে? এখন কোথায় আছ সব বলতো?

উর্মিলা আস্তে আস্তে ধীরে ধীরে সব কথা বলিল। যখন উর্মিলা ললিত বাবুর সঙ্গে কথা বলিতেছিল, তখন অজিৎ আগ্রহের সঙ্গে কানপাতিয়া সব কথাগুলি শুনিতেছিল। আর এক এক বার আহ্লাদে অস্থির হইয়া যাইতেছিল। এখন উর্মিলা অজিতের কে পাঠক পাঠিকা তোমরা কি তাহা শুনিতে চাও? তবে শোন। উর্মিলা আর কেহই নহে অজিতের দিদী। অজিৎ একথা জানিতে পারিয়া কি করিল, তাহাও বোধ হয় জানিবার জন্য তোমরা উৎসুক হইয়াছ। তোমরা হলে কি করিতে ভাব দেখি। যাহা সকলেই করে থাকে অজিৎ তাহাই করিল। অজিৎ ছুটিয়া গিয়া গলা জড়াইয়া ধরিয়া তাহার মুখে বার বার চুম্বন করিল। উর্মিলা অবাক হইল রহিল। আজ আর তার মুখ দিয়া কথা বাহির হয় না। আজ তার মন বিশ্বাস করিতে চায় না, যে তাহার শুভ দিন আসিয়াছে। আজ তার দুটি চোখ দিয়া কে জানে কেন দর দর করিয়া জল পড়িতে লাগিল।—উঃ দুঃখিনী কি এত সুখ সহ্য করিতে পারে? কি ঘোর পরিবর্তন! সে এক দৃষ্টে ভাইয়ের মুখের পানে চাহিয়া রহিল। অজিৎ যে এত আদর করিল, তার আর কি প্রতিশোধ দিবে? তার প্রাণ আজ পরিপূর্ণ। আজ তার পৃথিবীতে আপনার লোক হইল। উর্মিলা তোমার ও প্রাণখানি কি এত সহ্য করিতে পারিবে? উর্মিলার মাথা ঘুরিতে লাগিল। সে চারিদিকে অন্ধকার দেখিতে লাগিল। একি সামান্য সুখের কথা যে এমন সুন্দর ছেলেটী তাহার ভাই। উর্মিলা অধীর হইয়া মাথায় হাত দিয়া মাটীতে বসিয়া পড়িল। কিছুক্ষণের জন্য

আর একটীও কথা সরিল না। পরে উর্ম্মিলা কিছু সুস্থির হইলে ভাইকে লইয়া আপন ঘর দেখাইল। কত দুঃখের কথা বলিল।

তৎক্ষণাৎ ললিত বাবু গিয়াই রাজকুমার বাবুর কাছে টেলিগ্রাম করিলেন। রাজকুমার বাবু ইন্দুরেখা দেবীকে সঙ্গে করিয়া সেই দিনই ইটের চকে আসিলেন। তারা উর্ম্মিলাকে পাইয়া অত্যন্ত আনন্দিত হইলেন। কিছুদিন সেখানে থাকিয়া উর্ম্মিলাকে লইয়া বাড়ী ফিরিয়া গেলেন।

কি আশ্চর্য্য মিলন! কি সুন্দর দৃশ্য!—আজ হতে উর্ম্মিলার সুখের দিন আসিল। মামা মামীর আদরে ভাইয়ের স্নেহে অতি সুখে তাহার দিন যাইতে লাগিল। জ্ঞান, ধর্ম্মে, গুণে উর্ম্মিলা শীঘ্রই উন্নতি লাভ করিল।

অজিতের সুখের দিন পূর্ব্বেই আসিয়াছিল। উর্ম্মিলারও সুখের দিন আসিল, দয়াময় পরমেশ্বরের রাজ্যে কাহারও চিরদিন কি দুঃখে যায়?

২ : ৬ : জুন ১৮৮৪, পৃ. ৯০-৯১। ২ : ৭ : জুলাই ১৮৮৪, পৃ. ৯৯-১০৩। ২ : ৮ : আগষ্ট ১৮৮৪, পৃ. ১১৯-১২১। ২ : ৮ : আগষ্ট ১৮৮৪, পৃ. ১২১-১২২। ২ : ৯ : সেপ্টেম্বর ১৮৮৪, পৃ. ১৪১-১৪২। ২ : ৯ : সেপ্টেম্বর ১৮৮৪, পৃ. ১৪২-১৪৩। ২ : ১০ : অক্টোবর ১৮৮৪, পৃ ১৫৬-১৫৭। ২ : ১০ : অক্টোবর ১৮৮৪, পৃ. ১৫৭-১৫৯। ২ : ১১ : নভেম্বর ১৮৮৪, পৃ. ১৭০-১৭২। ২ : ১২ : ডিসেম্বর ১৮৮৪, পৃ. ১৮৩-১৮৮।



# আমাদের দেশের বড়লোক

প্রমদাচরণ সেন

## *দ্বারকানাথ ঠাকুর*

তবৎসর আমরা অনেক সাহেবের কথা লিখিয়াছি, কারণ তাঁহাদের চরিত্রে এমন গুণ ছিল, যাহা বালকবালিকাদিগের থাকা উচিত। কিন্তু সাহেবদের কথা লিখিয়াছি বলিয়া যে আমাদের দেশে বড়লোক নাই, ইহা যেন কেহ মনে না করেন। সকল দেশেই ভাল লোক আছেন ; পরমেশ্বর যে এক দেশেই ভাললোকদের বাড়ী করিয়া দিয়াছেন সে দেশের বাহিরে যে আর ভাললোক হইতে পারে না, একথা মনে করা বড় অন্যায়। কেন? আমাদের দেশে কি ভাল লোক নাই? আমাদের দেশে কি এমন লোক নাই যাঁহারা অতি গরিব অবস্থা হইতে কেবল নিজেদের চেষ্টায়, নিজেদের যত্নে ও পরিশ্রমে, নিজেদের ভাল চরিত্রের গুণে বড় লোক হইয়াছেন? আমাদের দেশে কি এমন লোক নাই যাঁহারা যে কাজটীকে ভাল বলিয়া বুঝিয়াছেন, বুকের রক্ত দিয়া সেই কাজ করিবার জন্য চেষ্টা করিয়াছেন? আমাদের দেশে কি এমন লোক নাই যাঁহারা বড় লোকের ঘরে জন্মিয়া সৎকার্য করিবার জন্য নিজেদের টাকা কড়ি দুই হাতে দেশময় ছড়াইয়া দিতেছেন? আমাদের দেশে অনেক ভাল লোক, অনেক বড় লোক আছেন। তবে সাহেবদের দেশে যেমন একজন বড়লোক হইলে দশজনে তাহার জীবনচরিত লেখে, সে কখন কোন্ কাজটী করিল, কখন কি কথা বলিল, তাহা সাবধানে টুকিয়া রাখে, আমাদের দেশে সেরূপ নাই। তাই আমাদের দেশের অনেক ভাল লোকের কথা সময়ে মুছিয়া গিয়াছে, অথবা কেবল দুই চারিজন সেকেলে লোকের মুখেই শুনা যায়।

আমরা গতবৎসর বলিয়াছি, আমাদের দেশের বড়লোকদের জীবন চরিত লিখিব, তাই আমরা আজ একজন বড়লোকের জীবনের একটা গল্প বলিতেছি। লম্বা চৌড়া জীবনচরিত লিখিতে আমরা ইচ্ছা করি না, কারণ যে সকল কাজে কোন লোকের চরিত্রের গুণ বাহির হয় সেই সকল কাজের কথা ছাড়া তিনি কেমন করিয়া চলিতেন, দেখিতে কিরূপ ছিলেন, কি দিয়া ভাত খাইতেন, এ সকল কথা জানিয়া আমাদের কি প্রয়োজন?

দ্বারকানাথ ঠাকুর তাঁহাদের সময়ে কলিকাতার একজন বড়লোক ছিলেন। অনেকের বিশ্বাস আছে টাকায় বড়লোক হইলেই বুঝি স্বভাব চরিত্রের বিষয়ে ছোট লোক হইতে হয়। অনেককে দেখিতে পাই তাঁহারা বড়লোকের নাম শুনিলেই "বাপরে! বড়লোক!" বলিয়া চমকিয়া উঠেন, সাপের নিকট যাইতে হইলে মানুষ যেমন ভয়ে ভয়ে যায়, অনেকে বড়-লোকের নিকট যাইতে হইলে সেইরূপ ভয়ে ভয়ে যান, দরজায় ভোজপুরী দ্বারবান পাহারা দিতেছে, নোংরা কাপড় দেখিলে এখনই অপমান করিয়া তাড়াইয়া দিবে, এই ভয়ে অনেক লোক সাধ্য থাকিতে বড়লোকের বাড়ীর ছায়াতে যান না। কিন্তু আমরা জানি এরূপ বড়লোক অনেক আছেন, যাঁহারা টাকা পাইয়া অহঙ্কারে ফুলিয়া উঠেন নাই, যাঁহারা অত্যন্ত দয়ার সহিত দুঃখীকে সাহায্য করিয়া থাকেন।

দ্বারকানাথ ঠাকুর এইরূপ বড়লোকদিগের মধ্যে একজন। ইহাঁর মন কত উঁচু ছিল, একটী

গল্প বলিলেই বুঝা যাইবে। একবার দ্বারকানাথ ঠাকুর এই কলিকাতায় অনেক টাকার একটী বাড়ী কিনিয়া ছিলেন।—বাড়ীটী ইহার পূর্বে যাঁহাদের ছিল, তাঁহারা পাওনা টাকা দিতে পারেন নাই বলিয়া বাড়ীটা বিক্রি হইয়া যায়।

দ্বারকানাথ ঠাকুর সেই বাড়ী দখল করিতে অর্থাৎ নিজের হাতে আনিতে গেলেন। তিনি যখন সেই বাড়ীতে গেলেন, তখন গিয়া শুনিলেন উপরে জানালায় একটী বালক তাহার মায়ের সহিত কথা কহিতেছে ; মাকে মুখ ভার করিয়া থাকিতে দেখিয়া বালক বলিতেছে, "কিমা! তুমি অমন করে আছ কেন?" মা বলিলেন "বাবা! আমাদিগের এই বাড়ী দেনার জন্য বিক্রি হয়ে গেছে ; যিনি কিনেছেন তিনি আমাদের তুলে দেবেন।" বালক মায়ের দুঃখের কথা শুনিয়া বলিল, "কোথায় যাব মা, তা হলে?" মা নিশ্বাস ছাড়িয়া বলিলেন "বাছা! ভগবান যেখানে রাখের সেইখানে থাকিব।" বালক আর কিছু বলিল না।—যাঁহার বাড়ী, তিনি বাঁচিয়া নাই, তাঁহার বিধবা স্ত্রী একটী ছেলেকে লইয়া এমন কষ্টে পড়িয়াছেন, শুনিয়া দয়াবান দ্বারকানাথের চোখ দিয়া ঝর্ ঝর্ করে জল পড়িতে লাগিল। তিনি বালকটীকে তাঁহার নিকটে আনাইলেন। তাহার পর তাহাকে কোলে লইয়া মিষ্ট কথায় জিজ্ঞাসা করিলেন, "তুমি কি বল্‌ছিলে? বাবা!" বালক একটু থত মত খাইয়া বলিল। দ্বারকানাথ দীর্ঘনিশ্বাস ছাড়িয়া বলিলেন "না! না! তোমাদের কোথাও যেতে হবে না। এটা তোমাদেরই বাড়ী।" এই বলিয়া সেই বালকের হাতে কিছু টাকা দিয়া বাড়ী ফিরিয়া গেলেন। বাড়ীতে পৌঁছিয়াই তিনি একখানি দানপত্র প্রস্তুত করিলেন, এবং সেই বালককে বাড়ীটী লিখিয়া দিলেন। বলতো কত উচু মনের কাজ?

২ : ১ : জানুযাবী ১৮৮৪, পৃ. ১০-১১।

## *কেশবচন্দ্র সেন*



মরা ছেলেবেলা দেখিতাম যে, যে সকল লোক সাধারণ লোকের মত নয়, খাওয়া পরার ঠিক নাই, যে পোষাক দাও তাই পরে, মাছ মাংস ছাড়া আর যা দাও, তাই খায়, নেহাত ভাল মানুষ অথচ কোন চলিত কাজ করিতে লেলেই 'ফোঁষ' করিয়া উঠে, মুর্খ বামনপণ্ডিতদের মানেনা, চলিত 'আচার বিচার' গ্রাহ্য করে না, মাঝে মাঝে চোখ বোজে, আর যাতে মন নাই এমন কাজ করিতে বলিলেই আগুণ হইয়া উঠে, এই রকম লোককে সকলেই বলিত "এঃ! একেবারে মাটী হয়ে গেছে। কেশবস্যানের দলে ঢুকেছে।" আমরা তখন ভাবিতাম, 'কেশব স্যানে'র দলে যাওয়া বুঝি একটা সখের কাজ। যেখানে যাত্রার দল, থিয়েটারের দল, বা কোন নেশার দল, সেইরূপ কেশব বাবুর 'দল'। কেশব বাবুর দলে গেলে বড় একটা খারাপ কাজ হইল, মনে ভাবিতাম। এইরূপ ভাবিতাম বটে, কিন্তু দেখিতাম 'কেশব স্যানের' দলে যারা যাইত, তাদের এদিকে "কাছা কোচার" ঠিক নাই বটে, কিন্তু দেশের সমস্ত ভাল কাজে প্রাণের টান, যে ভাল কাজে লাগাইয়া দাও, আগুণের মত পড়িয়া, দেখিতে দেখিতে কাজ শেষ করিয়া তোলে। 'দেবতা ব্রাহ্মণ' আচার ব্যবহার মানে না বটে, কিন্তু প্রাণ দিয়ে দেশের জন্য খাটে, রোগীর সেবা শুশ্রূষা করে, এবং গুরুজনকে মান্য করিয়া চলে। একি আশ্চর্য! কেশব বাবুর দলে গিয়া একি হয়? আচার ব্যবহার, 'রকম সকম,' চলাফেরা, এ কেমন হইয়া যায় কেন? ভাবিলাম

কেশব বাবু বুঝি কি ভেলকী করে তাঁহার দলের লোকদিগকে বাঁধিয়া রাখেন, তাঁর যাদুমন্ত্রে বুঝি লোকগুলা বিগড়ে যায়!

বড় হইলাম। কেশব বাবুর বক্তৃতা শুনিয়া বুঝিতে পারি, এমন বয়স হইল। একদিন তাঁহার বক্তৃতা শুনিতে গেলাম, একদিন শুনিয়া আর এক দিন শুনিতে ইচ্ছা হইল, ক্রমে আর একদিন, এই রূপে অনেক দিন তাঁহার বক্তৃতা শুনিলাম ; তাঁহার অনেক ছোট খাট উপদেশও শুনিলাম। তখন বুঝিলাম কেশব বাবু কি যাদু করে! তখন দেখিলাম কেশব বাবুর ভেলকী করার শক্তি আছে বটে। আমরা কে? কোথা হইতে এসেছি? কোথায় যাব? আমাদের ঈশ্বর কে? তিনি কিরূপ? তিনি আমাদের কত দয়া করেন? আমরা কত পাপী? আমরা আমাদের দেশের ও সকল লোকের নিকট কি কি কাজ করিতে বাধ্য আছি?— এই সকল কথা কেশব বাবুর কাছে এমন করিয়া শুনিলাম, শুনিয়া এমন করিয়া বুঝিলাম, যে আর মন থেকে নাড়িতে পারিলাম না, আমি কেশব বাবুর গুণের কাছে, তাঁর বিদ্যাবুদ্ধি ও ধর্ম্মজ্ঞানের কাছে যেন চিরদিনের মত কেনা হইয়া পড়িলাম।



আজ আর কেশব বাবু নাই। পৃথিবীতে তাঁহার শরীরটী নাই, কিন্তু তিনি আমাদের মনে চির-কাল থাকিবেন। কেশব বাবুর অনেক মতের সঙ্গে আমাদের মত মেলে না, তবুও তাঁকে এত ভক্তি করি কেন? যে কেশব বাবু সমস্ত পৃথিবীর লোকের নিকট নিজের বিদ্যাবুদ্ধি ও ধর্ম্মজ্ঞানের জন্য পূজা পাইয়াছেন, স্বয়ং মহারাণী যে কেশব বাবুর সহিত এক যায়গায় বসিয়া আহার করিয়া সুখী হইয়াছেন, বড় বড় রাজা বাহাদুর, রায় বাহাদুর, লাট বাহাদুর, খাঁ বাহাদুর, দেশ দেশান্তর হতে বেড়াতে এসে যাঁর সঙ্গে আলাপ করে কৃতার্থ হয়ে গিয়াছেন, তাঁকে ভক্তি করি কেন, একথা কি আর বলিতে হইবে? আমাদের দেশে তাঁর মত লোক একশত বছরের মধ্যে হয় নাই, এর পরে যে দুই একশ বছরের মধ্যে হ'বে, তাও বোধ হয় না। এখন কথা এই, কেশব বাবু কেমন করে এত বড় লোক হ'লেন? তাহাই বলিতেছি, বালকবালিকাগণ। মনোযোগ দিয়া শোন :—

বাবু কেশবচন্দ্র সেন ইংরাজী ১৮৩৮ সালের ১৯এ নভেম্বর কলিকাতা নগরে জন্মগ্রহণ করেন। তিনি যে পরিবারে জন্মেন, তাহাতে যেমন লক্ষ্মীর দৃষ্টি ছিল, তেমনি সরস্বতীর ও দয়া ছিল। কেশব বাবুর পিতা প্যারীমোহন সেন দেখিতে যেমন সুন্দর ছিলেন, দয়া ধর্ম্ম প্রভৃতিতেও তেমনি অলঙ্কৃত ছিলেন। কেশব বাবুর মা আজিও বাঁচিয়া আছেন, তাঁহার গুণের কথা এখন বলা ভাল নয়, তবে এই বলিলেই যথেষ্ট হইবে যে কেশব বাবু মরিবার সময় মায়ের পায়ের ধুলো লইয়া বলিয়াছিলেন "মা! তোমার মত মা সকলের হয় না। আমি তোমারই গুণগুলি পাইয়া মানুষ হইয়াছি।" এমন বাপমায়ের যে ছেলে সে কেন ভাল হইবে না? কেশববাবু ছেলেবেলা ভক্তের মত সাজিতে ভাল বাসিতেন অর্থাৎ সকাল সকাল স্নান করিয়া, গরদের কাপড় পরিয়া, সমুদায় শরীরে চন্দন মাখিতেন। কি বাড়ীতে, কি পাঠশালে,

কেশব বাবু নূতন কিছু না করিয়া কোথাও ছাড়িতেন না। অনেক ছেলের বুদ্ধি যেমন ঘুমাইয়া থাকে, কোন কিছু জানিলে বা কোন কিছু পড়িলে, তাহারা যেমন কেবল শুনিয়াই বা পড়িয়াই চুপ করিয়া থাকে, নূতন কিছু ভাবিবার, জানিবার যা শিখিবার বিষয় খুঁজিয়া পায় না, কেশব বাবুর বুদ্ধি সেরূপ ছিল না। তিনি সর্বদাই নূতন বুদ্ধি খাটাইয়া নূতন ফিকির, নূতন কার্য, নূতন পথ সকল বাহির করিতেন, এবং এই গুণেই সমবয়সী ছেলের মহলে রাজার মত মান পাইতেন। তোমার আমার বুদ্ধির চালনা হয় না, কাজেই অকেজো অস্ত্রের মত মরিচা ধরিয়া যায়, আর আমরা বড়লোক হইতে পারি না, কিন্তু কেশব বাবুর বুদ্ধি সর্বদাই ঘুরিত, সর্বদাই কাজে লাগিত, তাই তিনি পরজীবনে বড়লোক হইতে পারিয়া ছিলেন।

একবার টাউনহলে এক সাহেব বাজি দেখাইতে আসিয়াছিল ; কেশব বাবু সেই বাজি দেখিয়া আসিলেন। বাড়ীতে আসিয়া সাহেব সাজিয়া সেই বাজিগুলি তিনি নিজে করিলেন, এবং তাহার সঙ্গে সঙ্গে এমনি সাহেবী সুরে কথা বলিলেন যে দুজন সাহেব যাঁহারা কেশব বাবুর বাজি দেখিতে আসিয়াছিলেন তাঁহারা পর্যন্ত মনে করিয়াছিলেন যে সত্যসত্যই একজন সাহেব বাজি দেখাইতেছে। কেবল বাজি দেখান লইয়া নহে, নাটক অভিনয়েও তিনি খুব পরিপক্ক ছিলেন। বাঙ্গালী বালক ইংরাজী নাটক বুঝিয়া অভিনয় করিতেছে, ইহা কি আশ্চর্যের বিষয় নহে? এতদ্ভিন্ন প্রায় এক বৎসর পর্যন্ত ভয়ানক পরিশ্রম করিয়া উদ্‌যোগ করিয়া কেশববাবু "বিধবা বিবাহ নাটক" নামে একখানি নাটক অভিনয় করেন। বিধবাদিগের দুঃখ লোককে জানাইবার জন্যই এই অভিনয়টী করা হইয়াছিল। কেশব বাবুর একজন জীবনচরিত লেখক বলেন, এই অভিনয় চমৎকার হইয়াছিল, যে দেখিয়াছে সেই বিধবার দুঃখে দুঃখিত হইয়াছে। বলিতে কি,—সেই দিন হইতেই বিধবার জন্য দুটো কথা কহিবার লোক যুটিয়াছে।

কেশববাবু যখন স্কুলে পড়িতেন, তখন প্রত্যেক বারেই পুরস্কার পাইতেন। তাঁহার এমন প্রকৃতি ছিল, তিনি যাহা নূতন শিখিতেন, দশজনকে তাহা না বলিয়া থাকিতে পারিতেন না। স্কুলে যাহা শিখিতেন, বাড়ীর মেয়েদের, পাড়ার ছেলেদের তাহা শিখাইতেন। যে কাজটী ভাল বলিয়া মনে হইত, তিনি তাহা করিতে প্রাণপণে চেষ্টা করিতেন। দরিদ্রদিগের জন্য রাত্রিতে স্কুল করিতে আরম্ভ করিয়া চারি বৎসরকাল কেশব বাবু গরিবের ছেলেদিগকে শিক্ষা দিলেন, কিন্তু শেষে নানা কাজের ঝঞ্ঝাটে স্কুলটী থাকিল না। ইহা ছাড়া তিনি ধর্ম ও নীতির আলোচনার জন্য গুডউইল ফ্রে টার্ণিটী বা "সদিচ্ছা ভ্রাতৃবৃন্দ" নামে একটা সভা স্থাপন করেন, এবং ভাল লিখিতে পড়িতে এবং বলিতে শিক্ষা করিবার জন্য ব্রিটিশ ইণ্ডিয়া সোসায়েটী বা "ব্রিটিশ ভারত সমাজ" নামে একটা সভা সংস্থাপন করেন। এই সকল কাজ করিয়া, অনেক পড়িয়া, অনেক ভাবিয়া ধর্মের দিকে তাঁহার মন গেল। বাড়ীর কর্তাদের কথায় চাকরী করিতে আরম্ভ করিলেন বটে, কিন্তু চাকরী করিয়া যে সময়টুকু পাইতেন, সেই "আফীসে" বসিয়াই, সেই সময়টুকু নানারূপ ভালকথা লিখিয়া কাটাইতেন। এই সকল উপদেশ তিনি ছাপাইয়া সকলকে দিতেন ; লোকে তাঁহার নূতন রকমের মত দেখিয়া আশ্চর্য হইত। তাঁহার আফীসের বড় সাহেবেরা কেশব বাবুর সহিত আলাপ করিয়া দেখিতেন, তাঁহার মন ধর্মের জন্য আগুণের মত 'হূ হূ' করিয়া জ্বলিতেছে। কেশব বাবু কর্ম ছাড়িয়া দিয়া বাড়ী আসিলেন। ইতিপূর্বেই তিনি ব্রাহ্মধর্মে বিশ্বাস করিয়াছিলেন, সম্প্রতি বাড়ীর লোকের তাড়নায় স্ত্রীকে লইয়া শ্রীযুক্ত দেবেন্দ্রনাথ ঠাকুরের গৃহে গিয়া আশ্রয় লইলেন।

কেশব বাবুর বাল্য জীবন এইখানেই একরূপ শেষ হইল এবং এই স্থান হইতেই তাঁহার বড়লোক হইবার সূচনা হইল। ইহাঁর পরজীবনের কথা আমরা আর বলিব না, কেবল এই বলি যে, যে ব্যক্তি—

(১) সর্বদা আপনার বুদ্ধি ঘুরাইয়া কাজ করে, পরের মুখ চায় না,

(২) যে কার্য ভাল বলিয়া বুঝে তাহাই করে, কাহার ও ভয়ে টলে না,

(৩) ঈশ্বরকে ভক্তি করিয়া ধর্মকে সত্য বলিয়া মনে করে।

সে নিশ্চয়ই বড়লোক হইতে পারে। লোকে তাহাকে কেশব বাবুর মতন দেখুক আর নাই দেখুক, ঈশ্বরের চক্ষে সে যে বড়, তাতে কোন সন্দেহ নাই।

২ : ২ : ফেব্রুয়ারী ১৮৮৪, পৃ. ১৬-২৮।

## আমাদের দেশের বড়লোক

মন্মথনাথ মুখোপাধ্যায়

*রাজা রামমোহন রায়*


জ কালি "ব্রাহ্ম" নামে যে একদল লোক ধর্ম লইয়া আলোচনা ও আন্দোলন করিতেছে, এ দেশে, বিলাতে, আমেরিকায়, সর্বত্র যে দরে লোক ছড়াইয়া পড়িয়াছে,—তাহাদের গোড়া কে জান? আগে যে আমাদের দেশের বিধবা স্ত্রীলোকেরা আপনাদের মৃত স্বামীর চিতাতে পুড়িয়া মরিতেন, সেই ভয়ানক "সহমরণ" প্রথাটী উঠাইয়া দিয়া আমাদের দেশের মহা উপকার করিয়া গিয়াছেন কে জান? আর এই যে আজ কাল হাজার হাজার ছেলে এন্ট্রান্স্, এলে, বিয়ে, এমে সব পাশ হইতেছে, আর ইংরাজী লেখা পড়া যে চারিদিকে প্রচলিত হইয়াছে, তাহার গোড়া কে জান?—মহাত্মা রাজা রামমোহন রায়। অনেক বৎসর গত হইল, অনেক শত বৎসরের মধ্যে তাঁহার মত বড়লোক আমাদের দেশে জন্মে না। অদ্য আমরা তাঁহার দুটী চারিটী কথা লিখিব, বালক বন্ধুগণ! মন দিয়া পড় এবং বুঝিয়া দেখ, তোমরাও মনে করিলে ঐরূপ বড়লোক হইতে পার। খালি একটা ভয়ানক "ইচ্ছা" দরকার, আর রীতিমত যত্ন।

এই মহাপুরুষ ১৭৭৪ খ্রীষ্টাব্দে বর্ধমান জেলার মধ্যে রাধানগর গ্রামে জন্মগ্রহণ করেন। তাঁহার মাতা খুব বুদ্ধিমতী ও ধর্মশীলা ছিলেন। অল্প বয়সে ইনি গ্রামের পাঠশালাতেই পড়িতেন। তখন বাঙ্গালা ভাষা এক রকম ছিল না বলিলেই হয়। দু-চারখানা বাঙ্গালা পদ্য বই ভিন্ন আর বই ছিল না। রামমোহন রায়ই প্রথম বাঙ্গালা ভাষার সৃষ্টি করেন, বলিলেও ভুল হয় না। তার পরে পারশী ও আরবী শিখেন। তার পরে কাশীতে গিয়া সংস্কৃত শিক্ষা করেন। আরবী, পারশী ও সংস্কৃত তিনটী ভাষা—অতি কঠিন কঠিন তিনটী ভাষা—উৎকৃষ্টরূপ শিখিলেন ;—কিন্তু শুনিয়া অবাক হও যে এখনও তাঁহার বয়স ১৬ বছর হয় নি!! তিনটী কঠিন ভাষায় যত প্রধান প্রধান বই তা সব পড়িলেন, ধর্মবিষয়ে যা যা বই ছিল সব পড়িলেন, বই লিখিলেন পর্যন্ত, তবু এখনও ১৬ বছর! হবে না কেন? তিনি ত আর আমাদের মত পড়িতেন না? স্কুলে গিয়া ঝগড়া, বাড়ীতে খেলা ধূলা, বৈএর সঙ্গে সম্পর্ক নাই. তা ত আর তাঁর ছিল না? লেখা পড়া শিখিব, বড় বড় কাজ করিব, এই সব ইচ্ছা তাঁর মনের ভিতরে

সদা সর্বক্ষণ জ্বলিত। দিন রাত খালি পড়িতেন, কেবল পড়াতে যখন ক্লান্ত হইতেন তখনি বাহিরে যাইয়া খুব খেলিতেন, সে খেলাতে তাঁহার শরীরে এত তেজ হইয়াছিল যে একটা পাঁঠার যতটা মাংস হয় সমস্ত একা খাইতে পারিতেন, আর ৫০ বৎসর ক্রমাগত অসুরের মত খাটিয়াও একদিনের জন্য কাতর হন নাই। আমরা কেবল খাই আর গল্প করি বৈ ত নয়, আর দুষ্টমি! সমস্ত দিন আম গাছের তলায়। এমন করে সময়ের গলায় পা দিলে কি আর রামমোহন রায়ের মত বড় লোক হওয়া যায়, না লেখা পড়া শেখা যায়? ছি! ভাই বালকগণ! তোমরা যে যে বড়লোক হবে, যে যে খুব লেখা পড়া শিখিতে চাও, এখনি প্রতিজ্ঞা কর, সময় নষ্ট করিবে না; খুব পড় দিন রাত পড়, আর খুব খেল; ২।১ ঘণ্টা খুব ছুটে বেড়াও, না হলে শরীর দুর্বল হবে। খালি স্কুলের দুখানি বৈ পড়া হইলেই হবে না, রাশি রাশি বৈ পড়িতে হবে। আশ্চর্য নহে, দেখ ১৬ বছরের মধ্যে বাঙ্গালা আরবী, পারশী ও সংস্কৃত ভাষার বড় বড় সব বৈ রামমোহন রায় পড়িয়াছিলেন, তোমরা পারিবেনা কেন?

তখন ইংরাজী শিক্ষা এত চলিত ছিল না, কদাচ কোথাও কেহ ২।৪টা ইংরাজী কথা কহিতে জানিত। সেই সবে মাত্র সাহেবেরা বাঙ্গালা দেশে রাজত্ব আরম্ভ করিতেছেন বৈ ত নয়? তখন নবাবের আমল। কেবল পারশী আর আরবীই চলিত ছিল। এজন্য তখন তিনি ইংরাজী শিখেন নাই। অনেক বয়সে, চাকরী করিতে করিতে ইংরাজী শিখেন; তাও এমন শিখিলেন যে ভাল ইংরাজী লিখিতে পারিতেন, বক্তৃতাও দিতে পারিতেন। তার পরে শুনে অবাক্ হবে। কি ক্ষমতা? ইংরেজীতে বাইবেল পড়িলেন, কিন্তু সে কেবল তরজমা করা এজন্য তাঁহার ভাল লাগিল না। তিনি তখনই উহার মূল বাইবেল পড়িবেন বলিয়া "গ্রীক্" ভাষা "হীব্রু" ভাষা শিখিলেন। এ দুটীও ভয়ানক শক্ত ভাষা। তবু তাঁহার ভয় নাই, খুব পরিশ্রম করিয়া অল্প দিনেই ঐ দুটী ভাষা শিখিয়া ফেলিলেন ও তারপর আদি মূল বাইবেল পড়িয়া তবে ছাড়িলেন। ধন্য সাহস! ধন্য চেষ্টা! ধন্য পরিশ্রম! ধন্য মহত্ত্ব!

দেখ তোমরা একটা অঙ্ক কষিতে একবার না পারিলেই বুঝাইয়া লও, আর তিনি এতগুলি কঠিন ভাষা আপনি নিজের বলে শিখিয়া ফেলিলেন। তোমরা হয়ত এতগুলি ভাষার নামও জাননা। দেখ দেখি, কেবল চেষ্টা ও ইচ্ছার জন্য মানুষে মানুষে কত প্রভেদ হয়। তাঁহার ইচ্ছা ছিল, চেষ্টা ও ছিল তিনি সকলের উপরে মস্ত লোক হইয়া গেলেন, আর তোমাদের ইচ্ছা নাই, ইচ্ছা থাকিলেও চেষ্টা নাই, তাই—তোমরা বড়লোক হইতে পারিতেছনা, কেবল বৃথা পথে পথে বাগানে বাগানে যত নীচ প্রকৃতির ছেলেদের সঙ্গে বেড়াইয়া বেড়াইয়া তোমার অমূল্য জীবন নষ্ট করিতেছ। হায় হায়! ভাই, বুঝিয়া চল, এখনও মন দিয়া পড়, আপনার কাজে সময় দাও। যদি না জান, কিরূপে সময়ের সৎ ব্যবহার করা চাই, তবে এখনই তোমার গ্রামে যে উৎকৃষ্ট বালক বা যুবক, তাহার নিকট গিয়া বল কি করিবে জিজ্ঞাসা কর। পরে তাহার কথা মত চলিয়া দেখ, কি আছ আর কি হও।

রাজা রামমোহন রায়ের জীবনের আরও অনেক অনেক চমৎকার বিষয় আছে, ক্রমে ক্রমে প্রিয় পাঠকদিগকে আমরা শুনাইব। কিন্তু এমনতর হাজার কথা শুনিলেও কিছু হবে না যদি তোমাদের মধ্যে ইচ্ছা না থাকে। যেমন কাচের পৃষ্ঠে পারা না থাকিলে তাহাতে চেহারা দেখা যায় না, তেমনি বালকের মধ্যে ইচ্ছা না থাকিলে তাহার বড় হওয়া অসম্ভব। বুঝিলে?

২ : ৬ : জুন ১৮৮৪, পৃ ৮৬-৮৮।

## আমাদের মহারাণী

### কুমারী * দেবী



মাদের দেশের রাজা ইংরাজেরা। তাই বলিয়া যে সকল ইংরাজই আমাদের রাজা তাহা নহে। আমাদের রাজা যিনি, তিনি ইংলণ্ডে থাকেন। অনেক যায়গাতেই তাঁহার রাজত্ব। তিনি ইংরাজদেরও রাজা, আমাদেরও রাজা। এখন যিনি আমাদের রাজা তিনি স্ত্রীলোক। ইহাঁর নাম মহারাণী ভিক্টোরিয়া। মহারাণী ইংরাজ স্ত্রীলোক বলিয়াই যে সকল ইংরাজ আমাদের রাজা বা আমাদের কর্তা তাহা নয়। মহারানীর চক্ষে আমরাও যেমন, সাদা ইংরাজেরাও তেমনি। তবে কেন যে সে ইংরাজ আসিয়া আমাদের ভয় দেখাইবে? আমাদের রাজা বলিয়া অত্যাচার করিবে? আমাদের উপর কর্ত্তৃত্ব করিবে? আমরা উহাদের ভ্রুকুটিতে ভয় পাইব না। যে সে ফিরিঙ্গী, যে সে চুনাগলির পচা সাহেব আসিয়াই যে আমাদের দেশের রাজা বলিয়া অহঙ্কার করিবে, অত্যাচার করিবে তাহা আমরা কখনও সহ্য করিব না। যার তার ভ্রুকুটিতে কেন ভয় পাইব? কেন উহাদের অত্যাচার সহ্য করিব? ওরা আমাদের রাজা বলিবার কে? উহারাও মহারাণীর প্রজা আমরাও তাঁহার প্রজা; তাঁহার চক্ষে উহারাও যেমন আমরাও তেমন।

মহারাণী ১৮১৯ খৃষ্টাব্দে ২৪মে জন্মগ্রহণ করেন। ইনি এড্ওয়ার্ক ডিউক অফ্ কেন্টের একমাত্র সন্তান। ইঁহার মাতার নামও ভিক্টোরিয়া। ইনি যখন এক বৎসরের বালিকা তখন ইহাঁর পিতার মৃত্যু হয়। তখন হইতেই সকলে মনে করিয়া আসিতেছিলেন যে ভবিষ্যতে ইনি আমাদের মহারাণী হইবেন। তখন হইতেই ইহাঁর মাতা ইঁহাকে রানী হইবার মতন নানা গুণে ভূষিত করিয়াছিলেন।

মহারাণী এমন বংশে জন্ম গ্রহণ করিয়াও পৃথিবীর তিন ভাগের এক ভাগের মহারাণী হইয়াও অহঙ্কার করেন না; মহারাণী বড় বিনয়ী। তিনি অতুল ধনের অধিকারিণী হইয়াও নানা বিদ্যায় বিভূষিতা। চিত্র বিদ্যা, সঙ্গীত বিদ্যা, উদ্ভিদবিদ্যা, ইহাঁর বেশ ভাল জানা আছে। আমাদের দেশের যে সকল লোক পিতার বিষয় কিংবা একরাশ টাকা হাতে পান তাঁহারা প্রায়ই আজন্ম লেখা পড়া করেন না। গণ্ডমুর্খ থাকিয়া পিতার ধনে বাবুগিরি করেন, আর কত সব অসৎকার্যে ব্যবহার করেন; সৎব্যবহার ছাড়িয়া ধনের অপব্যয় করিয়া দুদিনে সমস্ত টাকা উড়াইয়া দেন। আচ্ছা জিজ্ঞাসা করি ইঁহারা কি মহারাণীর চেয়েও বড় মানুষ; তাই তাঁদের লেখা পড়ায় কাজ নাই? লজ্জাও করে না! বিদ্যা কি কেবল ধনের জন্যই? না, বিদ্যার আরও সৎব্যবহার আছে? মুর্খের ধন বানরের হাতের মুক্তার হারের মত। বানর যেমন মুক্তার গুণ জানেনা, ব্যবহার জানেনা, মূর্খ ধনীও সেই রূপ। যে দেশের পুরুষের এই দশা, যে কিছু টাকা থাকিলে লেখা পড়া করে না, সে দেশের মেয়েদের কথাত ছেড়েই দাও। কিন্তু মহারাণী মেয়ে হয়েও, অতুল ধনের অধিকারিণী, প্রকাণ্ড দেশের মহারাণী হয়েও অতি যত্নে নানা বিদ্যা শিখিয়াছেন। আমাদের মহারাণী বড় গুণবতী; তার মন খানি দয়ায় মাখা। আমাদের রাণী বড়ই ভাল। লোকে অনেক ভাগ্য করিলে এমন রাণী পায়। যে দেশের রাজা কি রাণী এমন ভাল সে দেশের সৌভাগ্য অনেক।

পাঠক পাঠিকা! আমরা তোমাদিগকে মহারাণীর বিষয়ে কয়েকটী ঘটনা বলিব ; তাহা হইতে তোমরা বুঝিতে পারিবে মহারাণীর মন কত বড়, এবং তিনি কেমন লোক।

(১) একদিন মহারাণী জানিলেন যে এক জন দুঃখিনী বৃদ্ধা মরিয়া যাইতেছে। নিকটে এমন কেহ্ নাই যে সেখানে গিয়া বৃদ্ধাকে মরিবার সময় দুটো ধর্মের কথা শোনায়। শুনিয়া তিনি তৎক্ষণাৎ তাঁহার কুটীরে গিয়া তাহার বিছানার পাশে বসিলেন এবং উপাসনা করিয়া তাহাকে বাইবেল পড়িয়া শুনাইলেন।



(২) এক নৈতিক বিদ্যালয়ে মহারাণীর ছেলে মেয়েরা ছেলেবেলায় পড়িতেন। একদিন এক জন লোক মহারাণীর ছেলে মেয়েদিগকে ধর্ম বিষয়ক প্রশ্ন জিজ্ঞাসা করেন। তাহারা সবগুলিরই খুব ভাল উত্তর দিল। শুনিয়া তিনি বলিলেন—"তোমাদের শিক্ষক খুব ভাল শিখাইয়াছেন।" তাহাতে তাহারা বলিল "আমাদের মা শিখাইয়াছেন, শিক্ষক শিখান নাই।"

(৩) রাণী যখন পল্লীগ্রামে গিয়া বাস করিতেন, তখন তিনি প্রায়ই সামান্য লোকের মত পোষাক পরিয়া গরিবের ঘরে গিয়া তাদের উপকার করিতেন, তাদের দুঃখের কথা শুনিতেন, আরও কত সময় ছদ্মবেশে যে কত লোকের উপকার করিয়াছেন তাহার ঠিক কি?

(৪) একদিন মহারাণী ছদ্মবেশে এক জহুরীর দোকানে গিয়াছিলেন। সেখানে দেখিলেন এক জন স্ত্রীলোক একছড়া মুক্তামালায় দর করিতেছেন। সে সময়কার বিবিরা স্বামীর অবস্থা না বুঝিয়া অনেক দামী জিনিষ পত্র কিনিতেন এবং স্বামীর নামে খাতায় বাকী লিখাইয়া বাড়ীতে চলিয়া আসিতেন। এ দিকে মাসের শেষে স্বামীর নামে হিসাব গেলে বেচারা স্বামীর মাথায় আকাশ ভাঙ্গিয়া পড়িত। এইতো ব্যাপার। মহারাণী আসিয়া দেখিতে লাগিলেন এই স্ত্রীলোকটী সেই রকম কি না। কিন্তু তিনি দেখিয়া সন্তুষ্ট হইলেন যে স্ত্রীলোকটী হারের দর শুনিয়া "অত টাকা দর দিবার মত আমার অবস্থা নয়," এই বলিয়া চলিয়া গেলেন। স্ত্রীলোকের এরূপ সুবিবেচনার পুরস্কার হওয়া উচিত, ইহা ভাবিয়া মহারাণী সেই মালাছড়া পরে কিনিয়া লইলেন, এবং সেই বিবিটীর নিকট নিজের নামে পাঠাইয়া দিলেন।

(৫) একদিন এক যায়গায় সাহেব বিবিদের নাচ হয়, নাচের উদ্যোগীরা অনেক করে মহারাণীকে নিমন্ত্রণ করে সেখানে লইয়া যান। কিন্তু মহারাণী ঘরের মধ্যে কিছুকাল থাকিয়া বাহিরে চলিয়া আসিলেন। তাহা দেখিয়া তাঁহারা আশ্চর্য হইয়া জিজ্ঞাসা করিলেন, "আপনি

ফিরিয়া যান কেন?" তাহাতে তিনি উত্তর করিলেন "এখানে মেয়েরা এমন বেহায়া পোষাক পরিয়া আসিবে তাহা জানিলে আমি আসিতামই না?" মহারাণীর এই এক কথায় সেই দিন হতে পোষাকের শ্রী বদলিয়া গেল।

(৬) একবার একজন লোক মহারাণীকে গুলি করিয়া মারিয়া ফেলিতে চেষ্টা করে, কিন্তু ভাগ্যক্রমে মহারাণী বাঁচিয়া গিয়াছিলেন। একটী মেয়ে তার বাবার কাছে এই কথা শুনিয়া মহারাণীকে এই মর্মে পত্র লেখে যে "আমি বাবার কাছে শুনিয়াছি আপনাকে একজন লোক গুলি করিয়া মারিতে চেষ্টা করিয়াছিল। আপনি এত ভাল তবে কেন আপনাকে লোকে মারিতে আসে। আমি আপনাকে বড় ভালোবাসি। ঈশ্বরকে ধন্যবাদ দিই—যে আপনি বেঁচেছেন।" রাণী এত বড় লোক, তবুও এই সামান্য পত্র পাইয়া অতিশয় সন্তুষ্ট হইলেন। আর মেয়েটীকে ধন্যবাদ দিয়া একখানি পত্র লিখিলেন।

(৭) একদিন রাণী গাড়ী করিয়া যাইতেছিলেন, দেখিলেন, রাস্তায় একজন মুটে কাঠ লইয়া যাইতেছিল, সে অত্যন্ত ক্লান্ত হইয়া কাঠ নামাইয়া রাস্তায় দাঁড়াইয়া হাঁপাইতেছে। তাহা দেখিয়া রাণীর অত্যন্ত দয়া হইল। তিনি তৎক্ষণাৎ গাড়ী থামাইয়া কাঠগুলি গাড়ীর উপর উঠাইয়া তাহাকে গাড়ীতে বসাইয়া তাহার যাইবার যায়গায় পৌঁছিয়া দিলেন। দেখ! মহারাণী কত মহৎ।

আমাদের এমন মহারাণীর বয়স এখন ৬৫ বৎসর। আমরা তাঁহাকে ভালবাসি। তিনি অনেক কাল বাঁচিয়া থাকিয়া আমাদের দেশের উপকার করুন, ইহাই আমাদের সকলের প্রার্থনা।

২ : ৭ : জুলাই ১৮৮৪, পৃ ১০৫-১০৮।

## স্বর্গীয় শ্যামাচরণ দে (বিশ্বাস)

শিবনাথ শাস্ত্রী



ই যাঁহার ছবি দেখিতেছ, উনি আমাদের দেশের একজন ভাল লোক, সম্প্রতি পরলোক গমন করিয়াছেন। নিতান্ত গরিব অবস্থাতে জন্মিয়া নিজ বুদ্ধি, পরিশ্রম ও চরিত্রের গুণে এ জগতে যত লোক বড় হইয়া গিয়াছেন ইনি তাঁহাদের মধ্যে একজন। ইহাঁর অনেক সদ্‌গুণ ছিল তাহা ক্রমে ক্রমে বলিতেছি।

অনুমান ১৮২১ খ্রীষ্টাব্দে ইহাঁর জন্ম হয়। ১১ বৎসর বয়সের সময় ইহাঁর পিতার কাল হয়; তখন ইহাঁদের অবস্থা অতি মন্দ ছিল, এ সংসারে গরিব বিধবার সন্তানকে কত কষ্টে মানুষ হইতে হয় তাহা সকলেই জানেন। শ্যামাচরণকেও সেই কষ্টে মানুষ হইতে হইয়াছিল। পিতার মৃত্যুর পর ইহাঁর জননী ইহাঁকে ও ইহাঁর ছোট ভাইকে লইয়া কলিকাতার পটল-ডাঙ্গায় একখানি অতি সামান্য বাটীতে অতিকষ্টে বাস করিতেন। মায়ের মনে এমন আশা ছিল না যে পুত্র দুইটীকে লেখা পড়া শিখাইতে পারিবেন। বিধবার সন্তানের প্রতি কে দয়া করিবে, কে দুঃখী বলিয়া চাহিয়া দেখিবে? এ সময়ে তাঁহাদিগের দিন চলা ভার ছিল, এমন কি এই সময়ের উল্লেখ করিয়া মৃত শ্যামবাবু তাঁহার সন্তানদিগকে সর্বদা বলিতেন, "বাপু

তোরা ত রাজার হালে মানুষ হইতেছিস, আমার বালককালে খ্যাংরাকাটি দিয়া ছেঁড়া কাপড় শেলাই করিয়া পরিয়াছি।" এই কষ্টে তাঁহার মা তাঁহাদের দুই ভাইকে লইয়া দিন কাটাইতে-ছিলেন, এমন সময়ে বিধাতা প্রসন্ন হইয়া একটী সদুপায় করিয়া দিলেন। বঙ্গদেশের পরম বন্ধু চিরস্মরণীয় হেয়ার সাহেব সেই সময়ে তাঁহার স্কুল খুলিলেন, এবং কলিকাতায় পথে পথে যে সব বালক ঘুরিয়া বেড়াইত, এবং আলস্যে দিন কাটাইত তাহাদিগকে ধরিয়া পড়াইতে আরম্ভ করিলেন। শ্যামাচরণের মাতা তাঁহাকে এই স্কুলে পাঠাইলেন। শ্যামাচরম অতিশয় বুদ্ধিমান ও মনোযোগী ছিলেন। তিনি অল্প সময়ের মধ্যেই ভাল ছেলে বলিয়া সুখ্যাতি পাইলেন। তাঁহার উপর হেয়ার সাহেবের দৃষ্টি পড়িল। এরূপ শুনা যায় যে হেয়ার সাহেব তাঁহাকে পুত্রাধিক স্নেহ করিতেন। তাঁহাকে কেবল শিক্ষা দিতেন না কিন্তু, তাঁহাকে আরও অনেক রকমে সাহায্য করিতেন, অতি নিকট সম্পর্কীয় লোকের মত সর্বদা তাঁহাদের পরিবারের বিষয় খবর লইতেন এবং তাঁহার জ্বর কি অন্য কোন অসুখ হইলে, সেই সামান্য কুটীরে গিয়া দেখিতেন ও চিকিৎসা করাইতেন। এইরূপে শ্যামাচরণ লেখা পড়া শিখিতে লাগিলেন।



সচরাচর বিধবার সন্তানদিগকে দেখিবার কেহ থাকে না, সুতরাং তাহারা কুসঙ্গীদের সঙ্গে পড়িয়া একেবারে নষ্ট হইয়া যায়। কিন্তু শ্যামাচরণ অতিশয় বুদ্ধিমান ছিলেন, যেই তাঁহার জ্ঞানের উদয় হইল অমনি তিনি বুঝিতে পারিলেন, যে তাঁহার উপর হতভাগিনী মায়ের আশা ভরসা নির্ভয় করিতেছে, তিনি বিপথে গেলে আর রক্ষা নাই। এই সময় হইতে তিনি সর্বদা সুপথে চলিবার জন্য প্রতিজ্ঞা করিলেন। সে সময়ে বাঙ্গালা দেশের অবস্থা বড় ভয়ানক ছিল। বিশেষ কলিকাতায় আরো। তখন একটী বালকের ভাল পথে চলা কঠিন ছিল। এখন যত প্রকার সুশিক্ষা ও সদুপদেশের উপায় হইয়াছে, তাহার কিছুই ছিল না। কলিকাতার বালকেরা মাথায় চাদর বাঁধিয়া কেবল যাত্রা, কবি, হাপ্-আক্ড়াই শুনিয়া বেড়াইত। মদ প্রভৃতি কোন একটা নেশা করিত না এমন বালক অল্প ছিল। কুসঙ্গ কুদৃষ্টান্তের অপ্রতুল ছিল না। শ্যামাচরণ আপনার প্রতিজ্ঞায় এই সকল কুদৃষ্টান্তের মধ্যেও ভাল থাকিলেন। তাঁহাকে কোন দোয স্পর্শ করিতে পারিল না। অনেক লোক এক কালে খারাপ থাকিয়া পরে ভাল হইয়াছেন, কিন্তু শ্যামাচরণের নামে কখনও কোন প্রকার কলঙ্ক শোনা যায় নাই।

এইরূপে পরিশ্রম ও সচ্চরিত্রতার গুণে শ্যামাচরণ সকলের শ্রদ্ধাভাজন হইয়া উচ্চশ্রেণীতে পড়িতেছেন এমন সময়ে একটী আপীষের কর্তা কেরাণীগিরি কাজ করিবার জন্য হেয়ার সাহেবের নিকট একটী বুদ্ধিমান বালক চাহিলেন। হেয়ার সাহেব শ্যামাচরণকে পাঠাইলেন।

শ্যামাচরণ প্রথম ৪০৲টাকা মাসিক বেতনে কর্ম পাইলেন। এই সময় হইতে তাঁহার সাংসারিক খরচের উন্নতি আরম্ভ হইল। তাঁহাকে যখন যে কার্যের ভার দেওয়া হইত তখন তাহা এমন সুচারুরূপে সম্পন্ন করিতেন যে তাঁহার প্রতি আপীষের কর্তাদের শ্রদ্ধা দিন দিন বাড়িতে লাগিল। দিন দিন তাঁহার পদোন্নতি হইতে লাগিল। তিনি ৪০৲টাকাতে কর্ম আরম্ভ করিয়া ১০০০৲এক হাজার টাকা মাসিক বেতন পর্যন্ত উঠিয়া ছিলেন। তাঁহার এত দূর দক্ষতা ছিল যে তিনি বড় বড় ইংরাজ কর্তাদের দক্ষিণ হস্ত ছিলেন, তাঁহাকে ছাড়িয়া কাজ করা তাঁহাদের পক্ষে দুষ্কর হইয়াছিল। এমন কি, ইংলণ্ডে পার্লামেন্ট মহাসভায় একবার ভারতবর্ষের রাজস্বের আয় ব্যয় সম্বন্ধে অনুসন্ধান করিবার জন্য একটী কমিটী বসে, তাহাতে এই প্রকাশ পাইল যে শ্যামাচরণকে লইয়া যাইতে না পারিলে অনেক বিষয় বুঝিতে পারা যাইবে না ; তদনুসারে উক্ত কমিটী শ্যামাচরণকে ইংলণ্ডে যাইবার জন্য অনুরোধ করেন। কিন্তু তিনি নানা কারণে যাইতে পারিলেন না।

ক্রমে অনেক বৎসর দক্ষতার সহিত কাজ করিয়া অবশেষে তিনি পেন্সন লইয়া কর্ম হইতে অবসর গ্রহণ করিলেন। কিন্তু কর্ম হইতে অবসর গ্রহণ করিয়াও তিনি ভাল করিয়া বিশ্রামসুখ ভোগ করিতে পারিলেন না। তাঁহাকে আবার ১০০০৲এক হাজার টাকার বেতনের একটী কর্ম লইতে হইল। এই সময়ে তিনি সর্বসমেত ১৫০০৲পনরশত টাকা উপার্জন করিতেন। কেন তিনি বৃদ্ধ বয়সে পেন্সন লইয়াও সুখে বিশ্রাম করিতে পারিলেন না, তাহা পাঠকদিগকে বলা আবশ্যক হইতেছে। এইটী দেখিলে সকলেই বুঝিতে পারিবেন, স্বর্গীয় শ্যামারচণ বিশ্বাস মহাশয় কত বড় দরের লোক ছিলেন, তাঁহার হৃদয় কত উদার ও মহৎ ছিল। আমরা ইতিপূর্বেই বলিয়াছি তাঁহার একজন কনিষ্ঠ ভ্রাতা ছিলেন। ঐ ভ্রাতা একটী সওদাগরের আপীষে বড় কর্ম পাইয়াছিলেন। তিনি ব্যবসায় বাণিজ্যে অনেক টাকা লাগাইয়াছিলেন, দুর্ভাগ্যবশতঃ হঠাৎ ক্ষতিগ্রস্ত হওয়াতে তাঁহার অনেক হাজার টাকা ঋণ হয়। তাঁহার ভ্রাতা আপনাকে ধার শোধ দিতে অক্ষম জানাইয়া আদালত হইতে ঋণদায় হইতে নিষ্কৃতি পান। ইহার পর লোকের আর ঋণ আদায় করিবার উপায় ছিল না, কিন্তু শ্যামাচরণ বিশ্বাস মহাশয় অতিশয় ধর্মভীরু লোক ছিলেন। তিনি ভ্রাতার সমস্ত ঋণ নিজ মস্তকে লইয়া ক্রমে ক্রমে শোধ করিবার ভার লইলেন। তিনি ২৫/৩০ বৎসর ধরিয়া এই ঋণ শোধ করিয়াছিলেন। এই কারণে তিনি এত উপার্জন করিয়াও নিজের বাড়ীটীতে বালি ধরাইতে পারিলেন না ; এই কারণেই বৃদ্ধবয়সে পেন্সন পাইয়াও তাঁহাকে আবার কর্ম করিতে হইল। ইহা ভিন্ন তিনি গোপনে অনেক পারোপকার করিতেন। তাঁহার স্বভাবই এমনি ছিল যে তাঁহার কোন বিষয়ের প্রকাশ ছিল না। ইংরাজীতে তাঁহার প্রগাঢ় বিদ্যা ছিল, অসাধারণ বুদ্ধি ও স্মৃতি শক্তি ছিল, দুই হস্তে পরোপকার করা ছিল, কিন্তু জগতের লোক তাহা জানিতে পারিত না। যাঁহারা তাঁহার সহিত মিশিতেন এবং বিশেষ ভাবে পরিচিত হইতেন, তাঁহারই জানিতে পারিতেন। এ সংসারে পরের জন্য যাঁহারা কষ্ট পান তাঁহারাই সাধু। শ্যামাচরণ বাবু সেই দরের লোক ছিলেন।

তিনি যে চল্লিশ টাকা বেতন হইতে পনর শত টাকা পর্যন্ত উঠিয়াছিলেন, ইহার জন্য তিনি বড় নন ; এজন্য আমরা তাঁহার প্রশংসা করিতেছি না, কিন্তু যে পরিশ্রম, যে সৎ প্রতিজ্ঞা, ও যে ধর্মভীরুতার গুণে তিনি এত দরিদ্রাবস্থায় জন্মিয়াও এতদূর উন্নতি করিতে পারিয়াছিলেন, এবং এতপ্রকার কুদৃষ্টান্তের মধ্যেও আপনাকে সৎপথে রাখিতে পারিয়াছিলেন, আমরা তাহারই

প্রশংসা করিতেছি। তিনি যতকাল বাঁচিয়াছিলেন, তাঁহার বাড়ীতে সর্বদাই কলিকাতা সহরের বিখ্যাত পণ্ডিত লোকদিগের সমাগম হইত। ইনি সকল প্রকার সৎ কার্যের উৎসাহদাতা ছিলেন। সকল দলের লোক ইহাঁর পরামর্শ গ্রহণ করিতেন। ইনি যাহাকে অর্থের দ্বারা সাহায্য করিতে না পারিতেন সৎপরামর্শ দ্বারা উপকার করিতেন। এইরূপে ইহাঁর জীবন পরোকারেই কাটিয়া গিয়াছে। আজ সমুদায় বাঙ্গালার লোক ইহাঁর জন্য শোক করিতেছে।

২ : ৮ : আগষ্ট ১৮৮৪, পৃ. ১১৫-১১৭।

## ৬ কৃষ্ণদাস পাল

মন্মথনাথ মুখোপাধ্যায়



কটা কথা আমাদের বড় মনে হয় ; সেটা আজ তোমাদিগকে বলিব। যখন শ্মশানে যাই, বা যে কোন স্থানে বসিয়া থাকি, বা যখন গঙ্গা তীরের দিকে বেড়াইতে যাই, তখনই কত শত শত লোকের মৃত্যু দেখি, শুনি ও বলি। কিন্তু একটা বড় আশ্চর্য দেখি যে এই শত শত লোক রোজ মরিতেছে, এত লোক প্রতিদিন এ সুখময় পৃথিবী ছাড়িয়া যাইতেছে, কিন্তু কাহারও খবর কেউ রাখে না, কাহারও কথা লইয়া কেহ নাড়াচাড়া করে না, কাহারও মৃত্যু বিষয়ে কেহ দুঃখ করে না, কেহ "হায় হায়" করে না। রামধন, হরিধন, গোপাল, মাধব—কত লোকই না রোজ মরিতেছে ; কত লোকই না রোজ ইহলোক ছাড়িয়া যাইতেছে,—কে তার খোঁজ লয়? কেহই না। হয়ত তাহার আপনার জন কেউ ছিল,—মা বাপ, ভাই বোন,—তারাই ২/৪ দিন কাঁদিল। হয়ত তাহার পাড়াপ্রতিবাসী জনকতক লোক তার মৃত্যুতে দুঃখিত হয়। আবার নয়ত পাড়ার লোক "আঃ! বাঁচলেম, হাড় জুড়াল" বলে তাহার মরণে খুসী হইয়া ঠাকুরদের তুলসী দেয়। আর এক দিকে যে দেখি একজন কেশব সেন মরিলেন, আর অমনি দেশ বিদেশ, সমস্ত ভারতবর্ষ, সমস্ত ইউরোপ, আমেরিকা পর্যন্তও হাহাকারধ্বনি পড়িয়া গেল ; একজন শ্যাম বিশ্বাস প্রাণত্যাগ করিলেন, আর বাঙ্গালা দেশশুদ্ধ লোক তাঁহার অপূর্ব ভ্রাতৃস্নেহের গান গাইয়া মহা শোক করিতে লাগিল ; একজন কৃষ্ণদাস পাল ৪৫ বছর বয়সে মরিলেন, আর অমনি বাঙ্গালা, বেহার, উড়িষ্যা, পশ্চিম অঞ্চল, পঞ্জাব, বোম্বাই, মাদ্রাজ,—সর্বত্র,—"হায় কি হইল!" শব্দে পুরিয়া গেল!—এর মানে কি জান? এ রকমটা হয় কেন? এই যে শত লোক রোজ মরিতেছে, ইহারা কি মানুষ নয়? তবে এদের মরণের সংবাদ কেহ দেয় না কেন? আর ঐ সব লোক গুলিরই বা মৃত্যুতে মানুষ কাঁদে কেন? এ প্রশ্নের উত্তর অতি সহজ।—এঁরা বুদ্ধি, চরিত্র বা ধর্মের গুণে পৃথিবীর বিস্তর উপকার করিয়াছেন, তাই আজ এঁদের মরণে দেশশুদ্ধ লোক কাঁদিতেছে। "সখা"র পাঠক পাঠিকাগণ! তোমরা কি দেশেব লোক নও? তোমরা কি এ দুঃখের দিনে চক্ষের জল ফেলিবে না? তোমাদের জননী-স্বরূপ দেশের ভাল ভাল, বাছা বাছা, বড় বড় ছেলেরা সব মরে যাচ্ছেন দেখে কি তোমাদের প্রাণে দুঃখ হবে না? কেন হবে না? কে বলে হবে না? তবে তোমরা শিশু, সকলে জাননা এঁরা কেন বড় লোক ছিলেন। তাই এঁদের না জানাতেই তোমরা দুঃখও করিতেছ না। তবে এস, কেশব বাবু ও শ্যামাচরণ বাবুর জীবনের অনেক কথা তোমরা পড়িয়াছ ; আজ মহামান্য অনরেব্‌ল্ রায়

কৃষ্ণদাস পাল বাহাদুর সি, আই, ঈ, মহাশয়ের জীবনের গুটিকতক কথা বলিয়া দিব।

এই মহাত্মা ১৮৩৮ খ্রীষ্টাব্দে কলিকাতা সহরে জন্মগ্রহণ করেন, ইহাঁর পিতার নাম শ্রীযুক্ত ঈশ্বরচন্দ্র পাল। আহা! দুর্ভাগ্য বৃদ্ধ পিতা মাতা উভয়েই এই নিদারুণ শোকের জ্বালা সহ্য করিবার জন্য এ পর্যন্ত বাঁচিয়া আছেন। কৃষ্ণদাস বাবু বালক কালে পাঠশালে পড়িতেন, পরে ওরিএন্টাল্ সেমিনারী বিদ্যালয়ে ইংরাজী ক্লাশে ভর্তি হন। তখন তাঁহার বয়স ১০ বৎসর মাত্র, কিন্তু ঝাঁ ঝাঁ করিয়া 'ডবল্ প্রোমোশন্' পাইয়া শীঘ্র শীঘ্র খুব শিখিতে লাগিলেন। তিনি অতিশয় পরিশ্রম করিয়া পড়িতেন, এজন্য প্রায় সর্বদাই ক্লাশে প্রথম থাকিতেন। এ স্কুলে ছয় বছর পড়িয়াই তথাকার ইংরাজী পড়া ভাল হয় না বোধ হওয়ায় স্কুল ছাড়িয়া একজন সাহেবের কাছে ইংরাজী পড়িতে লাগিলেন। ভাল ইংরাজী শিখিব, এ ইচ্ছাটা তাঁর বরাবর ছিল। এজন্য দিনকতক এইরূপে শিখিয়া শেষে "হিন্দু মেট্রপলিটান কলেজ" নামক তখনকার একটা বড় কলেজে তিনি বছর খুব মন দিয়া পড়েন, তাহাতে তাঁহার খুব উন্নতি হইয়াছিল। উনিশ বছর বয়সের সময় তাঁহার এ কলেজের পড়াও শেষ হইল, তখন তিনি বাড়ীতে, সাধারণ পুস্তকাগারে ও ঐ কলেজে বসিয়া বসিয়া দিন রাত পড়িতে আরম্ভ করিলেন। আহা! পড়াশুনা যে কি মধুময় জিনিষ, তা যারা বেশী পড়ে তারাই বুঝিতে পারে। পড়িয়া তিনি ক্লান্ত হইতেন না, এতও পড়িতে পারিতেন! কত বৈই যে পড়িয়া ফেলিয়াছেন তা বলা যায় না! কবে আমরা সকলে পড়াশুনার এই সুখকে প্রকৃত সুখ মনে করিয়া অন্য সব বৃথা আমোদকে নীচ মনে করিতে শিখিব? হায়! কবে সমস্ত বালক বালিকাগণ প্রাণ মন, সুখ ঐশ্বর্য, সব পণ করিয়া, জ্ঞান ও বিদ্যা উপার্জন করিয়া মানুষ হইবার জন্য যত্ন করিবে? উঃ! যখন এখনকার সব ছেলেদের পড়াতে আলস্য দেখি, তখন আপনার আঙ্গুল, আপনি কামড়াইতে ইচ্ছা করে, যে হায় রে! ইহারা চেষ্টা ও যত্ন করিলেই বড়লোক হইতে পারিত, ইচ্ছা করিয়া নীচ কেরাণীগিরি করিবে, সাহেবের জুতা খাইবে, এজন্য পড়াশুনায় হেলা করিয়া বৃথা আমোদে সময় কাটাইতেছে!! এখন বাবা খেতে পরতে দিচ্ছেন, স্কুলের মাহিনাও দিচ্ছেন, এর পর যে কি দশা হবে একটীবারও ভাবে না! হায়! হায়! আর সহ্য হয় না। বালকগণ! তোমাদের প্রত্যেককেই বলি, হাতে ধরে বলি, বৃথা সময় নষ্ট আর কোরোনা। পড়, পড়, পড় ;—বড়লোক হবার উদ্যোগ আয়োজন কর, চেষ্টা কর, যত্ন কর, প্রতিজ্ঞা কর ;—দেখ দেখি হইতে পার কি না? সব বড়লোকই এই রকম ক'রে হন, তোমরাই বা কেন ইচ্ছা পূর্বক মূর্খ, নীচ, সামান্য লোক হইয়া থাকিবে? তার পর, সে যাহা হউক, কি বলিতেছিলাম—কৃষ্ণদাস বাবুর পড়ার কথা। অনবরত পরিশ্রম করিয়া তিনি পড়িতেন আর চেষ্টা করিতেন যেন তাঁহার ইংরাজী রচনা ভাল হয়। সর্বদাই সংবাদপত্রে



লিখিতেন, এবং তাঁহার সৎ ইচ্ছা ও চেষ্টার জন্য এমনি লিখিতেন যে, যে কাগজেই দিতেন সেই আদর করিয়া লইত। এইরূপে অতি অল্প দিনের মধ্যে তিনি একজন সুলেখক ও খুব ভাল লোক বলিয়া জানিত হইলেন। হাঁ, ভাল কথা।—এই সময় হইতেই বিচারশক্তি ও বক্তৃতা করিবার শক্তির উন্নতি করিবার জন্য তিনি একটী ছোট "ক্লবের" স্থাপনা করিয়া সেখানে নানাপ্রকার ভাল ভাল বিষয়ের আলোচনা করিতেন। আশ্চর্যের বিষয় যে সেই ক্লবের প্রায় সব সভ্যই এখন বড়লোক। আমরা এই জন্য এই রকম "ক্লব", সভা প্রভৃতি বড় ভালবাসি। এগুলি যেন "বীজতলা" জমী, পরে যাঁহারা বড়লোক হন এখান হইতেই তাঁহারা ক্রমে ক্রমে শিক্ষা পান।

এই অবিশ্রান্ত যত্ন পরিশ্রম ও চেষ্টায় কত বড় ফল হইল শুনিবে? শুনিলেই তোমরা অবাক হইবে। তাঁহার যখন বয়স কেবল মাত্র বাইশ বছর, যে বয়সে এখন অনেক ছেলে এন্ট্রেন্স্‌ও পাশ করিতে পারে না, এত কম বয়সেই তিনি সুবিখ্যাত, দেশের মধ্যে মান্য "হিন্দুপেট্রিয়ট" নামক প্রধান সংবাদপত্রে পূরো সম্পাদক হন!! কি আনন্দের কথা! বাইশ বছরের ছেলে এত বড় একটা প্রকাণ্ড কাজের ভার মাথায় লইলেন! তাঁহার হাতে কি এ ভার অন্যায় হইয়াছিল? তিনি কি এত বড় কাগজ ভাল চালাইতে পারেন নাই মনে কর? না, তা মনেও স্থান দিও না। বড় হইলে জানিতে পারিবে যে এই পেট্রিয়ট্ কাগজই—আজ কাল সমস্ত ভারতবর্ষে যত খবরের কাগজ আছে তাহার মধ্যে সর্বপ্রধান হইয়াছিল—কেবল তাঁহারই দক্ষতায়!! তার পর এক ধাপ উঠিলেন এই যে—সমস্ত বাঙ্গালা ও বেহারের যত জমীদার আছেন তাঁদের একটা প্রকাণ্ড সভা আছে। কৃষ্ণদাস বাবুর ক্ষমতা ও সৎচরিত্র দেখিয়া ইহাঁরা তাঁহাকেই আপনাদের সব কার্যের ভার দিলেন। এটী বড় সহজ কথা নয়। একজন গরিব দুঃখীর ছেলেকে সমস্ত রাজা ও জমীদারগণ যে এত বিশ্বাস করিলেন, এ কি বড় সামান্য কথা? আরও শুন। ইহাঁর পদ ও সম্মান বৃদ্ধি এখানেই শেষ হইল না। কলিকাতায় যে মিউনিসিপালিটী আছে, ইনি তাহাঁর একজন অতি প্রধান মেম্বর হইলেন। কি আশ্চর্য! যেখানে যান, সেখানেই প্রধান, সেইখানেই সর্বেসর্বা, সেইখানেই সকলের উপর। হাঁ! ইহাই ত চাই। একেই ত বলে বড়লোক। আরও কথা আছে, কান পেতে শুন ; এখান থেকে তাঁহার পদ আরও কত বাড়িল একবার দেখ। তোমরা বোধ হয় অনেকেই জাননা যে এদেশের গবর্ণর জেনারেল অর্থাৎ বড় লাট এবং লেপ্‌টেনেন্ট্ গবর্ণর বা ছোটলাট, দুজনেরই সহায়তার জন্য একটী করিয়া সভা আছে। প্রথম সভা থেকে বাঙ্গালা দেশের জন্য আইন তৈয়ার হয়। দ্বিতীয় সভা থেকে যে আইন হয় তা একেবারে সমস্ত ভারতবর্ষের জন্য ; ইহাকেই ভারতবর্ষের পার্লিয়ামেন্ট সভা বলা যায়। ইহার মধ্যে প্রথমে কৃষ্ণদাস বাবু ছোটলাটের মন্ত্রীসভার মেম্বর হন ; সেখানে খুব দক্ষতার সহিত কাজ করেন। তিনি যাহা বলতেন প্রায় তাহা আর কেউ কাট্‌তে পারত না। তার পরে গত বৎসর ইহাঁর সম্মানের চূড়ান্ত হইয়াছে,—বড়লাটের মন্ত্রীসভাতেও ইনি একজন সভ্য হন! দেখিলে শুনিলেও চক্ষু জুড়ায়! একজন গরিব দুঃখী সামান্য লোকের ছেলে হয়েও লেখাপড়া, বুদ্ধি ও চরিত্রের তেজে মানুষ যে কত বড় লোক হইতে পারে তাহা ইনি বেস্ দেখাইয়াছেন। চক্ষু যদি থাকে ত দেখ, আর ইচ্ছা যদি থাকে ত হও। যদি একতিল পদার্থ থাকে, যদি মানুষ হইবার বাসনা থাকে, তবে প্রাণপণে যত্ন কর।

বড়লোক দুই জাতীয় দেখা যায়, এক জাতীয় লোকেরা ঈশ্বরের দ্বারা বড় হইয়াই জন্মান। যেমন শ্রীচৈতন্য, রাজা রামমোহন রায় প্রভৃতি। ইহাঁদের মত হওয়া কঠিন, তবে চেষ্টা করিলে অনেকটা যে না হওয়া যায় তাও নয়। কিন্তু আর এক জাতীয় বড় লোকেরা আপনিই হন, ঈশ্বর তাঁহাদিগকে বুদ্ধি দিয়াছেন, তাঁহারা নিজের চেষ্টায়, নিজের যত্নে, উচ্চ আকাঙ্ক্ষায়, নিয়ত পরিশ্রম করিয়া কি উন্নতিই করিয়া যান। ইহাঁদের মত হওয়া তত কঠিন নহে, সেইরূপ যত্ন ও পরিশ্রম করিলেই সব বুদ্ধিমান বালক সেইরূপ মহৎ হইতে পারে, ইহাই আমাদের বিশ্বাস। শ্রীযুক্ত কৃষ্ণদাস পাল মহাশয় এই রকম নিজের চেষ্টায় বড় হইয়াছিলেন। চেষ্টা করিলে আমাদের সখার প্রত্যেক পাঠক সেইরূপ বড়লোক হইয়া স্বদেশের ও জনক জননীর মুখ উজ্জ্বল করিয়া যাইতে পারেন। একদিন ছেলেবেলা "হিন্দুপেট্রিয়টের" লেখা দেখিয়া এই কৃষ্ণদাস বাবুই বলিয়াছিলেন "আহা! কবে আমি এইরূপ ইংরাজী লিখিতে শিখিব?" তার পর দেখ ২৩।২৪ বৎসর ধরিয়া ক্রমাগত সেই কাগজ খানিই তাঁহার হাতে পড়িয়া দেশের সর্বপ্রধান কাগজ হইয়া দাঁড়াইল। যথার্থই, একদিন যাহা স্বপ্ন বলিয়া মনে হয় আর একদিন তাহা সত্যই আসে। বালকগণ! তবে আর কেন? লেগে যাও, উঠে পড়ে—দিনরাত কেবল কিসে বড় হব, সৎ হব, ধার্মিক হব, সেই চেষ্টা কর। যে কৃষ্ণদাস একদিন দুঃখীর সন্তান ছিলেন, তিনি আজ মরিবার সময় তিন লক্ষ যাট হাজার টাকা রাখিয়া গেলেন! তাহার মধ্যে পিতা, মাতা, কন্যা ও গরিবদিগের জন্য ১০০০০্ দশ দশ হাজার করিয়া ৪০০০০্ চল্লিশ হাজার টাকা দিয়া অবশিষ্ট তাঁহার পুত্রকে দিয়া গিয়াছেন। ধন্য কৃষ্ণদাস! তোমাকে আগে কেহ চিনিত না, আজ তুমি ছোটলাটেব সম্মানিত ও বড়লাটের ডান হাত! তোমার বুদ্ধি ও তোমার পরিশ্রম, তোমার যত্ন ও তোমার চেষ্টা, যেন আমাদের দেশের সব বালকেরা শেখে।

২ : ৯ : সেপ্টেম্বর ১৮৮৪, পৃ. ১৩৭-১৪০।

## এব্রাহাম লিঙ্কন্

প্রমদাচরণ সেন



মেরিকা-দেশে এক সময় দাসপ্রথার জ্বালায় কালো মানুষের বাঁচা ভার হইয়া উঠিয়াছিল। "দাস-প্রথা" বা দাস ব্যবসায়টা কি জিনিষ, ত'হা বোধ হয় বুঝিতে পারিতেছ না? আগে তাহার কথা একটু বলি শুন। এই যে ইংরাজদের আজ কাল দেখিতে পাও, ইহাঁরা যে কেবল আজ কালই কালো মানুষের উপর 'জোর জুলুম' আরম্ভ করিয়াছেন, তাহা নহে। অনেক কাল আগে ইহাঁদের মনে মনে একটা স্থির বিশ্বাসই ছিল যে সাদা মানুষের চাকর—গোলাম—হইয়া থাকিবার জন্যই পরমেশ্বর কালো মানুষদের সৃষ্টি করিয়াছেন। এই বিশ্বাস ছিল বলিয়া ইহাঁরা আফ্রিকা দেশে গিয়া নানা ছলে, ছলে না পারিলে গায়ের বলে, কালো কাফ্রীদিগকে ধরিয়া আনিতেন, তাহাতে ছোট কচি ছেলে, অথবা অতি অতি বুড়ো, কেহই বাদ যাইত না। দেশে আনিয়া সাদা মহাশয়েরা কালোগুলোকে নিলামে বিক্রী করিতেন। যেমন গরু ছাগল বিক্রী করিতে লইয়া গেলে কিনিবার সময়, যাহারা খরিদ্দার, তাহারা বেশ করিয়া হৃষ্ট পুষ্ট মোটা সোটা দেখিয়া বাছিয়া লয়, এই হতভাগা কাফ্রীদের বিক্রী করিবার সময় ঠিক সেইরূপ কাণ্ড হইত। কোন স্থানে বুড়ো বাপ

তাহার যুবা ছেলেকে সঙ্গে করিয়া দাঁড়াইয়া আছেন ; খরিদ্দার বুড়োর আশার ধন ছেলেটীকে কিনিয়া লইয়া গেল, বুড়োর যে কি দশা হইবে, তাহা চাহিয়াও দেখিল না। তোমার মা বুড়ো হইয়াছেন, তাঁহার কাছ থেকে তোমাকে ছিনাইয়া যদি কেহ লইয়া যায়, তাহা হইলে তোমার এবং তোমার মার কি কষ্ট হয় বল দেখি? তখন কি ইচ্ছা করে না, যে যদি সুবিধা হয় তাহা হইলে সেই পাষণ্ড ডাকাতের মাথাটা কেটে দু'খণ্ড করে ফেল কিন্তু আমেরিকাতে প্রতিদিন নিলাম ঘরে এইরূপ মানুষ বিক্রী হইত, যুবা পুত্রকে বুড়ো বাপের কাছ থেকে, ছোট ছেলেকে প্রিয় মায়ের কোল থেকে, ভগিনীকে ভাইয়ের পাশ থেকে, প্রতিদিনই নিষ্ঠুর সাদা লোকেরা কাড়িয়া লইয়া যাইত, সমস্ত দিন মাথার ঘাম পায়ে ফেলাইয়া আপনাদের ক্ষেতে গরু ঘোড়ার মত কাজ করাইয়া লইত, এবং মনের মত কাজ করা না হইলে চাবুক মারিয়া রক্তপাত করিয়া দিত, অথচ কালো লোক-দিগের সেই দুঃখের সময়ে তাহাদের হইয়া দুটো কথা বলিবে, এমন একটী লোক সমস্ত আমেরিকা দেশে ছিল না।



A. Lincoln

কিন্তু পরমেশ্বর চিরকাল কাহারও কষ্ট রাখেন না, কাফ্রীদেরও কষ্ট চিরকাল রহিল না। আজ আমেরিকা দেশে কাফ্রীরা কাহারও অধীন নয়, আজ তাহারা সাদা লোকের মত নিজেদের ইচ্ছামত কাজ করিতে পারে ; কিন্তু কাফ্রীদের এই স্বাধীনতা দুই এক দিনে হয় নাই।

পরমেশ্বরের দয়ায় দুই একজন করিয়া সাদা লোক কাফ্রীদের পক্ষে হইতে লাগিল, ক্রমে এই দলের সঙ্গে কাফ্রীদলের শত্রুদের ভয়ানক যুদ্ধ হইল, দুই দিকেই অনেক লোক মারা পড়িল, তখন সকলে পরামর্শ করিয়া কিছু দিন পরে দাসব্যবসা উঠাইয়া দিলেন, হতভাগ্য কাফ্রীদের হাড়ে বাতাস লাগিল। আজ কাফ্রীরা স্বাধীন, কিন্তু ২০।৩০ বৎসর পূর্বেও কাফ্রীদের দিকে টানিয়া দুটো কথা বলিলে অনেক শত্রু যুটিত। আজ প্রায় কুড়ি বৎসর হইল কাফ্রীদের স্বপক্ষে কথা বলিতে গিয়া এবং কাফ্রীদের উন্নতির জন্য চেষ্টা করিতে গিয়া আমেরিকার একজন সর্বপ্রধান লোকের প্রাণ গিয়াছে :—এই মহাত্মার নাম এব্রাহাম লিঙ্কন্।

যাঁহারা প্রথম হইতে 'সখা' পড়িয়া আসিতেছেন তাঁহারা জানেন (সখা প্রথম ভাগ ৩য় ও ৪র্থ সংখ্যা) মহাত্মা গারফীল্ড় কেমন সামান্য অবস্থা হইতে নিজের চেষ্টা ও যত্নে আমেরিকার প্রেসিডেন্ট্ অর্থাৎ মহাসভার কর্তা হন। মহাত্মা লিঙ্কন্ গারফীল্ডের অনেক বৎসর পূর্বে আমেরিকার প্রেসিডেন্ট হন। কি আশ্চর্য! দুজনের জীবনচরিত ঠিক একরূপ। লিঙ্কন্ও অত্যন্ত গরিবের ছেলে ছিলেন, এবং গারফীল্ডের ন্যায় মায়েব গুণে সৎ চরিত্র এবং সুবুদ্ধি, এই দুই গুণ পাইয়াছিলেন। গারফীল্ডের ন্যায় লিঙ্কন্ও তেলের অভাবে উনানের আগুনে পড়া করিতেন, এবং শীতের দিনে শুধু পায়ে দুক্রোশ, আড়াই ক্রোশ পথ হাটিয়া

স্কুলে পড়িতে যাইতেন। দুয়েরই পড়াতে এমন যত্ন ছিল, যে পড়িতে বসিলে আর জ্ঞান থাকিত না, একেবারে যেন নিজের পড়াতে ডুবিয়া থাকিতেন। একবার লিঙ্কনের বাপ তাঁহাকে কি কাজের জন্য ডাকিতেছিলেন ; তখন লিঙ্কন্ একখানা গল্পের বই পড়ায় নিযুক্ত, বাপের কথা শুনিয়াও শুনিতে পাইলেন না ; "যাই, বাবা!" বলিয়া আবার পড়িতে বসিলেন। লিঙ্কনের বাপ লেখা পড়া জানিতেন না, পড়ার যে কি সুখ, তাহা তিনি বুঝিবেন কেন? ছেলের আসিতে দেরী হইতেছে দেখিয়া তিনি তাহাকে খুব তিরস্কার করিলেন।

বই কিনিবার সঙ্গতি নাই, অথচ পড়া চাই ; লিঙ্কন্ এক বড় লোকের বাড়ী চাকর হইয়া তাঁহার পুস্তক এবং সংবাদপত্র পড়িতে লাগিলেন। এইরূপে সাহিত্য, ইতিহাস, আইন প্রভৃতি যে কত পড়িয়া ফেলিলেন, তাহার সীমা কি? কখন সামান্য চাকরের কাজ করিয়া, কখন ছুতরের কাজ করিয়া, কখন কেরাণীগিরির ন্যায় কাজ করিয়া, কখনও জাহাজের মাঝির কাজ করিয়া কখনও বা সৈনিকের কাজ করিয়া লিঙ্কনের অনেক দিন কাটিয়া গেল। কি আশ্চর্য! কোন কাজেই আপত্তি নাই, কিছুতেই "না" বলা নাই, আর যাহা ধরেন, তাহাই ভালরূপ না করিয়া ছাড়েন না। আবার তাহার সঙ্গে পড়ার কাজ—সে কাজের বিশ্রাম নাই। এই রূপ চেষ্টা ও যত্ন যার, সে যে বড় লোক হবে, তাহাতে আর অবাক্ হইবার বিষয় কি? লিঙ্কন্ প্রথমতঃ তাঁদের দেশের মধ্যে সর্বপ্রধান এবং তাহার পর সমস্ত আমেরিকার মধ্যে সর্বপ্রধান অর্থাৎ প্রেসিডেন্ট হইলেন।

মহাত্মা গার্‌ফীল্ডের ন্যায় মহাত্মা লিঙ্কন্‌ও বড়ই দয়ালু ছিলেন। পশু পাখীদের প্রতি কেহ অত্যাচার করিলে, লিঙ্কন্ তাহা সহ্য করিতে পারিতেন না। যদিও বাল্যকালে গরিব ছিলেন বলিয়া তাঁহাকে পেটের দায়ে বুনো পাখী শিকার করিতে হইয়াছে, তথাপি নিষ্ঠুর ছেলেদের মত তিনি কখনই পশুপাখীদের যন্ত্রণা দিয়া মারেন নাই। এই দয়া বড় হইয়া, কেবল পশুপাখী নয়, সমস্ত দুর্বল প্রাণীকেই আশ্রয় দিল। যে দুর্বল, যে মুখ ফুটিয়া কথা কহিতে পারেনা, যে নিজেকে নিজে রক্ষা করিতে পারেনা, আহা! এমন অসহায় যে তাহাকে দয়া কর, ইহাতেওতো বাহাদুরী ; মহাত্মা লিঙ্কন্ এইরূপ মনে ভাবিতেন বলিয়াই তিনি কাফ্রীদের দুঃখ দূর করিবার জন্য চেষ্টা করেন। কিন্তু এই সৎকাজ করিতে গিয়া তাঁহার প্রাণ গেল। কাফ্রীদের পক্ষে দাঁড়াইয়া তাঁহার অনেক শত্রু যুঠিল এবং এক শত্রুর বন্দুকের গুলিতে ১৮৬৫ খৃষ্টাব্দে ছাপ্পান্ন বৎসর বয়সের সময় তাঁহার প্রাণ গেল।

প্রাণ যাক, তাতে দুঃখ কি, কিন্তু একজন সৎলোক এত শীঘ্র চলিয়া গেলেন, ইহাই কষ্টের কারণ। আর যদি মরিতে হয়, তবে এইরূপ সৎকাজ করিতে করিতে মরাইতো ভাল। কত লোক মদ খাইতে খাইতে মরিয়া যায়, কত লোক চুরি করিতে গিয়া মারা পড়েছে কতলোক পরের সর্বনাশ করিতে গিযা দাঙ্গা করিয়া মারা যায়, কত লোক টাকা রোজগার ও 'যক্ষের ধন" পুঁজি করিতে করিতে অতিরিক্ত পরিশ্রমে মুখে রক্ত উঠিয়া পৃথিবী ছাড়ে—সেইসব মরার অপেক্ষা সৎকাজ করিতে গিয়া প্রাণ দেওয়া কত সুখের, কত সৌভাগ্যের কথা। আজ যদি মৃত্যু আসে, তাহা হইলে সে যেন আসিয়া এই দেখিতে পায় যে মহাত্মা লিঙ্কনের মত আমরা নিজে ভাল হইয়াছি বা নিজেদের উন্নতি করিতেছি এবং আমাদের চেষ্টায় আর দশ জন সুখী হইতেছে এবং ভাল হইতেছে।

২ : ১০ : অক্টোবর ১৮৮৪, পৃ. ১৭০-১৭২।

# লর্ড রিপন

## প্রমদাচরণ সেন



খন যিনি আমাদের গবর্ণর জেনেরেল বা বড় লাট সাহেব তাঁহার নাম লর্ড রিপন এ কথা তোমরা সকলেই জান। কিন্তু পাঁচ সাত দিন পরে তিনি আর আমাদের বড় লাট থাকিবেন না। তাঁহার যত বৎসর কাজ করিবার কথা, তাহা প্রায় শেষ হইয়া আসাতে, তিনি বড় লাটের কর্ম অন্য এক জনকে বুঝাইয়া দিয়া দেশে চলিয়া যাইতেছেন। আমরা এই দুঃখের সময়ে তাঁহার সম্বন্ধে পাঠক পাঠিকাদিগকে দুই একটী কথা বলিতে চাই।

দুঃখের সময় বলিলাম কেন, তাহার অর্থ আছে। আমরা প্রায়ই দেখিতে পাই, যে যত 'বড় লোক' হয়, সে তত গরিবদের কষ্ট দেয় ; অথবা গরিবদের কষ্ট দেখিয়াও সে তত কঠিন হইয়া থাকিতে পারে। এই জন্যই আমরা দেখিতে পাই, জমীদার প্রজার দুঃখে কষ্ট পায় না, ধনী মহাজন গরিব চাষার বাড়ী ঘর বিক্রয় করিয়া আপনার পাঁওনা টাকা আদায় করিয়া লয় ; এবং যাহার ক্ষমতা বেশী সে দুর্বলকে চোখ রাঙ্গাইয়া, মুখ বাঁকাইয়া কথা কয়। অথচ যদি ঠিক বুঝিয়া দেখা যায়, তাহা হইলে দেখা যাইবে, যে ব্যক্তি বলবান সে দুর্বলকে সাহায্য করিবে, যাহার ধন আছে সে গরিবকে বিপদে রক্ষা করিবে, এবং যে রাজা সে আপনার প্রজাকে সুখে বাঁচাইয়া রাখিবে,—ইহাই পরমেশ্বরের ইচ্ছা। কিন্তু লোকে এরূপ করে কই? আমরা কেবলি দেখিতে পাই যে, যে পারিতেছে, যার ক্ষমতা আছে, সেই আপনার আশ্রিত অধীন লোকের উপর উৎপাত করিতেছে। যেখানে ক্ষমতা, তার সঙ্গে সঙ্গেই অত্যাচার। পরের উপকারের জন্য যে ক্ষমতা চালান যাইতে পারে, চারিদিকের ক্ষমতাশালী লোকের 'রকম সকম' দেখিয়া তাহা আর বিশ্বাস করিতে মন উঠে না।



আমাদের বড় লাট বাহাদুরের ভয়ানক ক্ষমতা ; তিনি কয়েক বৎসরের জন্য সমস্ত ভারতবর্ষের রাজা হইয়া থাকেন, একথা বলিলে কিছু অধিক বলা হয় না। লর্ড রিপনের আগে যিনি বড় লাট ছিলেন, তিনি আমাদের উপর ভয়ানক অত্যাচার করিয়া গিয়াছেন। যাহাতে আমরা মন খুলিয়া সকল কথা বলিতে না পারি, তাহার জন্য আমাদের খবরের কাগজগুলোকে একটা কড়া আইনের দ্বারা বাঁধিয়া ফেলিয়া চোখে চোখে রাখিতে লাগিলেন ; আমাদের বন্দুক, তরবারি, যাহা কিছু অস্ত্র শস্ত্র ছিল সমস্ত কাড়িয়া লইলেন ; আরও কত কি কাণ্ড

করিলেন, সে সব তোমাদের বলিয়া লাভ নাই। সেই লাট বাহাদুর কেবল মুখেই মিষ্ট কথা বলিতেন, আর কাজের বেলা প্রায়ই ইংরাজদের দিকে টানিয়া কাজ করিতেন। আমরা হাড়ে হাড়ে জ্বালাতন হইয়া 'প্রাণ যায়' 'প্রাণ যায়' করিতেছিলাম, এমন সময় লর্ড রিপন আসিলেন। তিনি আসিয়াই এদেশের শ্রী ফিরাইয়া দিলেন। খবরের কাগজগুলির বাঁধন খুলিয়া দিলেন। ইংরাজেতে আর এদেশীয় লোকে কোন তফাৎ রহিল না। যে গুণী সেই সম্মান পাইবে, মুখ দেখিয়া কাহাকেও চাকরী দেওয়া হইবে না, এ কথা লর্ড রিপন সকলকে বলিলেন এবং কাজেও সেইরূপ আচরণ করিতে লাগিলেন। যে সকল ইংরাজ অত্যাচার করিয়াই দিন কাটায় লর্ড রিপনের এই সমান সমান ভাবটা তাহাদের চোখে সহিল না ; তাহারা তাঁহার ভয়ানক শত্রুতা করিতে লাগিল। কিন্তু তিনি কিছুতেই না টলিয়া যাহাতে ইংরাজ এবং দেশীয় লোক সকলেরই উপকার হয়, অথচ ধর্ম এবং ন্যায় বজায় থাকে, এইরূপ কার্য করিতে আরম্ভ করিলেন এবং আজ পর্যন্ত সেই ভাবেই কার্য করিয়া আসিতেছেন। তবে তিনি চলিয়া যাইতেছেন, তাঁহার মত আর যে কেউ হবে, এ ভরসা আমাদের নাই বলিয়াই এ সময়টা বড় দুঃখের সময় বলিয়া মনে হইতেছে। তিনি অনেক সৎকাজ করিয়া যাইতেছেন, কিন্তু সেগুলির এক এক করিয়া নাম না করিয়া, এই বলিলেই যথেষ্ট হইতে পারে, যে তিনি ধর্ম ও ন্যায়ের দ্বারা প্রত্যেক কার্যের পরিমাণ করিতেন, অর্থাৎ যে কার্য ধর্মের কার্য বা যে কার্য না করিলে অন্যায় হয় সে কার্য তিনি করিয়া তুলিতেন, যেখানে ধর্ম সেখানেই লর্ড রিপন থাকিতেন। যেখানে ন্যায় সেইখানেই লর্ড রিপনের কার্য দেখা যাইত ; তিনি ইংরাজ, বাঙ্গালী বুঝিতেন না, সাদা কালোর ধার ধারিতেন না, কেবল আপনার মনে, যাহা ধর্ম, যাহা ন্যায়, যাহা কর্তব্য, তাহাই করিয়া যাইতেন।

আমরা তাঁহার এইরূপ কার্যেই সুখী হইতে পারিয়াছি, কারণ আমরা বরাবরই জানি যে আমরাই কষ্ট পাই, আমরাই কালো বলিয়া গুণ থাকিলেও চাকরী পাই না, আমরাই অত্যাচারী ইংরাজদের লাথি কীল ঘুষা খাই ; কাজেই লর্ড রিপনের যাহা কিছু কার্য তাহা আমাদের উপকারের জন্যই হইয়াছে। আজ সেই লর্ড রিপন চলিয়া যাইতেছেন বলিয়া আমাদের মনে মনে কষ্ট হইতেছে, আজ আমরা মনে মনে এই প্রার্থনা করিতেছি, তিনি যেখানে থাকেন, যেন সেইখানেই সুখে থাকেন এবং গরিব ভারতবাসীদিগকে যেন তাঁহার ধার্মিক মনের একপাশে একটু স্থান দেন।

২ : ১২ : ডিসেম্বর ১৮৮৪ ; পৃ. ১৭৭-১৭৮

## জাহাজ

প্রমদাচরণ সেন


লেবেলা গল্প শুনিয়াছিলাম একটা দৈত্য এক রাজার বাড়ী পিঠে করিয়া এক দেশ হইতে আর এক দেশে লইয়া গিয়াছিল। যদি জাহাজ না দেখিতাম, তাহা হইলে এই গল্পটা একেবারেই মিথ্যা বলিয়া মনে হইত। কিন্তু একবার জাহাজের মধ্যে গিয়া দেখিয়াছি, জাহাজগুলি বাস্তবিকই রাজার বাড়ীর মত। যাঁহারা পান্সী নৌকায় চলিয়াছেন, নৌকার মধ্যে কুঁজো হইয়া যাঁহাদের প্রাণ গিয়াছে, এবং যাঁহারা বড় মহাজনী নৌকা ভিন্ন জল পথে যাইবার অন্য কোনরূপ ভাল আয়োজন দেখেন নাই,

জাহাজ কিরূপ জিনিশ, তাহা তাঁহারা আদবেই বুঝিবেন না। বড় বড় ঘরে সুন্দর বিছানা, পরিষ্কার খাট, বসিলে ডাবিয়া যায় এরূপ চৌকী, বাজাইবার পিয়ানোযন্ত্র, স্নান করিবার আলাদা ঘর, খাবার ঘর, রান্নাঘর, ডাক্তারের ঘর, কাপ্তেন সাহেবের ঘর, ভাঁড়ার ঘর, ধোপা প্রভৃতির বন্দোবস্ত, গরু ছাগল প্রভৃতির থাকিবার যায়গা, জল পরিষ্কার করার কল, ইত্যাদি সকলরূপ বন্দোবস্তই এই জাহাজের মধ্যেও আছে। আর, সমুদ্র দৈত্যের মত এই জাহাজকে



পিঠে করিয়া দেশে বিদেশে লইয়া বেড়াইতেছে। গল্পে যে দৈত্য ও রাজবাড়ীর কথা শুনিয়াছি, সেই দৈত্যের পিঠে রাজার বাড়ীটা ঝাঁকুনি খাইয়াছিল কি না, তাহা শুনি নাই, তবে সমুদ্রের পিঠে জাহাজ ভয়ানক ঝাঁকুনি খাইয়া থাকে, যাহারা প্রথম প্রথম জাহাজে উঠে, তাহাদের অনেকেরই এই ঝাঁকুনির চোটে বমি করিয়া প্রাণ যায়। জাহাজ কোন্ দিকে, কত বেগে, যাইতেছে, তাহা স্থির করিবার জন্য জাহাজের উপরে নানারূপ কল আছে, কাপ্তেন সাহেব তাহার দ্বারা সমস্ত ঠিক করিয়া থাকেন। কাপ্তেনকে বেশ লেখা পড়া জানিতে হয়, আমাদের ছাবের মাঝি বা রহমতুল্লা মাল্লার ন্যায় নিরেট মূর্খ কাপ্তেন হইলে, জাহাজকে সমুদ্রের মধ্যে তিন পাও বাঁচিতে হয় না!

গত বৎসরের দ্বিতীয় সংখ্যক সখাতে আলোকমঞ্চের কথা বলিতে গিয়া ইহা বলা হইয়াছে যে সমুদ্রের মধ্যে অনেক যায়গায় মৈনাক পাহাড়ের মত পাহাড় সকল জলের নীচে মাথা লুকাইয়া আছে, জাহাজ তাহাতে লাগিলেই ফাটিয়া যাইবে। যাঁহারা অনেক-কেলে কাপ্তেন, তাঁহারা জানেন এইরূপ পাহাড় কোন্ রাস্তায় কোন্ স্থানে আছে, কাজেই তাঁহারা খুব সাবধান হইয়া চলেন ;—তবুও কি জানি, যদি পাহাড়ে পড়িয়া জাহাজ মারা যায়, আরও কত বিপদ কত সময় হইতে পারে, এই জন্য জাহাজের উপরে কতকগুলি নৌকা (আমাদের

জেলে নৌকার মত ছোট) বাঁধা থাকে। দরকার হইলে, সেই নৌকাগুলিতে করিয়া জাহাজের লোকেরা বাঁচিতে পারে।

কতকগুলি জাহাজ কেবল মাল লইয়া দেশে বিদেশে যায়, অনেকগুলি লোক লইয়াও যায়। অনেক জাহাজ পাল দিয়া চলে, অনেকগুলি বাষ্পের জোরে যায়, অনেকগুলিতে পালও আছে, কলও আছে। এখন জাহাজে অনেক কাজ হয়, দেশে বিদেশে বেড়ান হয়, এ দেশ হইতে ও দেশে ডাক যায়, আবশ্যক হইলে সমুদ্রে যুদ্ধ হয়, বাণিজ্য দ্রব্য কেনা বেচার জন্য নানা দেশে জাহাজ যায়।

পূর্বেই বলিয়াছি, জাহাজ রাজার বাড়ীর মত ; কিন্তু মাটীর উপরে ভূমিকম্প হইলে যেমন রাজার বাড়ীতেও সুখ নাই, সেইরূপ ঝড় উঠিলে সমুদ্রের বুকে জাহাজে চড়িয়া রক্ষা পাওয়া যায় না। ওই দেখ, একখানা জাহাজ ঝড়ে পড়িয়াছে। এ যাত্রা রক্ষা পাইবে কি না কে বলিতে পারে? এইরূপ বিপদে জাহাজকে মাঝে মাঝে পড়িতে হয়, তবু লোকে জাহাজ ফেলিয়া পালায় না। জাহাজে করিয়া লোকে দেশে বিদেশে ব্যবসায় করিয়া ফেরে, তাহাতে দেশের টাকা বাড়ে, এইজন্য সকল সভ্য দেশের লোকেই জাহাজ করিয়াছে। কেবল আমাদের দেশে নাই। আমরা কেবল টাকা পুঁতিয়া রাখিতে ভাল বাসি, এইরূপ স্বাধীনভাবে বাণিজ্য কারবারে টাকা খাটাইতে চাই না, এই জন্য আমাদের দেশের টাকা বাড়ে না। এইরূপ দেশে বিদেশে কারবার করিয়া বেড়াইলে যে কেবল টাকা বাড়িবে তাহা নয়, অনেক নূতন জ্ঞান জন্মে, অনেক সাহস বাড়ে। আজকাল ইংরাজেরা যে এত বড় একটা জাতি, ইহার একটা প্রধান কারণ এই যে ইহারা অনেককাল হইতেই এইরূপ দেশে বিদেশে কারবার করিয়া বেড়াইতেছে।

বালকদিগের মনে মনে প্রতিজ্ঞা করা উচিত যে যখন বড় হইব, হাতে টাকা হইবে তখন সাধ্যমত স্বাধীন ব্যবসায় করিবার চেষ্টা করিব। পরের চাকর না হইয়া নিজের ইচ্ছামত কাজ করিতে পারার চেয়ে আর কি সুখ আছে?

একদিন গঙ্গার ধারে বেড়াইতেছিলাম ; গঙ্গায় সকল জাতিরই জাহাজ আছে, আমাদের নাই ; ইহা দেখিয়া মনে বড় দুঃখ হইয়াছিল ; তাই আজ এত কথা লিখিলাম। সখার পাঠকদিগের মধ্যে জমিদারের ছেলে অনেক আছেন, তাঁহারা যেন বড় হইয়া এইকথাগুলি ভাবিয়া দেখেন।

২ : ১ : জানুযারী ১৮৮৪, পৃ. ৪-৬।

## তাজমহল

শ্রীমতী সুবর্ণপ্রভা বসু



লক বালিকাগণ! তোমরা অনেকেই আগ্রার সুবিখ্যাত তাজমহলের কথা ইতিহাসে পাঠ করিয়াছ। আগ্রা নগরী কলিকাতা হইতে ৪২১ ক্রোশ দূরে,—পূর্বে কলিকাতা হইতে হাঁটিয়া যাইতে অনেক সময় লাগিত। লর্ড লরেন্স যখন আমাদের গবর্ণর ...রল ছিলেন, তখন তিনি অতি দ্রুতগামী ঘোড়ার ডাক বসাইয়াও ১৫ দিনের পূর্বে আগ্রা হইতে কলিকাতায় সংবাদ আনাইতে পারেন নাই। এখন রেল গাড়ী হওয়াতে যাইবার খুঁব সুবিধা হইয়াছে। এখন আগ্রা যাইতে মোটে ত্রিশ ঘণ্টা লাগে।

তোমরা জান আমাদের দেশে পূর্বে মুসলমান বাদসাহরা রাজত্ব করিতেন। বাদসাহরা সকলেই খুব জাঁক জমক প্রিয় ছিলেন, ইহাঁদের মধ্যে আবার সাজাহান নামক একজন বাদসা বিশেষ সৌখীন ছিলেন ; তাঁহার সময়ে দিল্লীর শোভা সম্পদ খুব বৃদ্ধি পায় ; বড় বড় রাজপ্রাসাদ, প্রকাণ্ড মসজিদ, সুপ্রশস্ত রাজপথ, প্রভৃতি নির্মাণ করিয়া ইনি দিল্লীর শোভা বাড়াইয়া যান। যে ময়ূর-সিংহাসনের কথা তোমরা ইতিহাসে পাঠ করিয়াছ তাহা ইনিই সখ করিয়া নিজের জন্য তৈয়ার করেন। যে একটী কোহিনুর আমাদের মহারাণী মুকুটে পরিয়া আপনাকে গৌরবান্বিত মনে করেন, সেইরূপ কত কত মণি উক্ত সিংহাসনের শোভা বর্ধন করিত। আগ্রার তাজমহলও এই বাদসাহের আদেশে নির্মিত হয়। সাজাহান বাদসাহের মমতাজমহল নাম্নী এক প্রিয়তমা বেগম অর্থাৎ রাণী ছিলেন, তাঁহার মৃত্যু হইলে বাদসা তাঁহার গোরের উপর এই মনোহর অট্টালিকা নির্মাণ করেন। বেগমের নামানুসারে এই প্রাসাদেরও একটী নাম মমতাজ মহল ছিল ; ক্রমে তাহা হইতেই তাজমহল হইয়াছে। আগ্রার অনধিক এক ক্রোশ দূরে যমুনাতীরে এই অপূর্ব অট্টালিকা শোভা পাইতেছে। যে তোরণ অর্থাৎ ফটক দ্বারা তাজমহলে প্রবেশ করিতে হয়, তাহা দেখিতে অত্যন্ত উচ্চ ও অতি সুন্দর। এই তোরণ রক্তবর্ণ পাথরে নির্মিত ; ইহার গাত্রে যে সকল শিল্পকার্য রহিয়াছে তাহারই বা শোভা কত। এইরূপ আরও তিনটী তোরণ অপর তিন দিকে শোভা পাইতেছে। তোরণ অতিক্রম করিলেই শ্বেতপাথর-নির্মিত একটী অত্যন্ত দীর্ঘ চৌবাচ্চা দেখিতে পাইবে, এই চৌবাচ্চার মধ্যে ৩।৪ হাত দূরে দূরে একটী ফোয়ারা আছে এই সকল ফোয়ারা হইতে এখনও মধ্যে মধ্যে জল-ক্রিয়া হইয়া থাকে। চৌবাচ্চার দুই পার্শ্বে যে সুপ্রশস্ত পথ আছে তাহা বৃক্ষাদিতে এরূপ ঢাকা যে অত্যন্ত রৌদ্রের সময়েও সেখানে রৌদ্রের তাপ লাগে না। তাজমহলের তিন দিক মনোহর বাগান দ্বারা বেষ্টিত, অপরদিকে যমুনা নদী। বাগানটী দেখিতে বড় সুন্দর। ইহার মধ্যে দারুচিনি, চন্দন প্রভৃতি অনেক বৃক্ষ দেখিতে পাওয়া যায়।

সুবিস্তীর্ণ ত্রিতল ভিত্তির উপর তাজমহল স্থাপিত। যে সুন্দর শ্বেত পাথরের দুই একখানা বাসন পাইয়া আমরা কত সন্তুষ্ট হই, সেইরূপ শ্বেত পাথর দ্বারা ইহার আগাগোড়া নির্মিত। তার চারি কোণে চারিটী স্তম্ভ প্রহরীর ন্যায় দণ্ডায়মান রহিয়াছে, ইহাদের প্রত্যেকের উচ্চতা ২২৫ ফিট। তাজমহলের উপর ও মধ্যভাগ নানা বর্ণের বহুমূল্য প্রস্তর-খচিত সুন্দর সুন্দর ফুলে সুশোভিত[১]। এক একটী ফুলের পাপড়ী নির্মাণে ৮।১০ প্রকার বিভিন্ন রঙ্গের ছোট ছোট পাথর লাগান হইয়াছে। যে রঙ্গের পর যেটী দিলে ঠিক স্বাভাবিক ফুলের মত দেখায়, সেই সেই রং ক্রমে সাজাইয়া এক একটী ফুল রচিত হইয়াছে। পাথরগুলি এরূপ দৃঢ় বদ্ধ যে দেখিলে পাথরের যোড়া বলিয়া কোন মতেই বোধ হয় না। খুব ভাল করিয়া দেখিলেও বোধ হয় যেন কোন এক সুনিপুণ চিত্রকরের তুলিকায় এ সমস্ত চিত্রিত হইয়াছে। দূর হইতে বোধ হয় যেন একটি প্রকাণ্ড পাথরের ক্ষেত্রে হাজার হাজার স্বর্গীয় ফুল ফুটিয়া শোভা বিস্তার করিতেছে। তাজমহলের দ্বারে উপরিভাগে পারস্য ভাষায় মুসলমানদের ধর্ম-পুস্তক কোরাণ হইতে সুন্দর সুন্দর কবিতা সকল কৃষ্ণবর্ণ মার্বেল প্রস্তরে অঙ্কিত হইয়া শোভা পাইতেছে।

১. এরূপ শুনা যায় যে এই কার্যে পূর্বে যে সকল বহুমূল্য পাথর লাগান হইয়াছিল, ইংরেজেরা সেগুলি খুলিয়া লইয়া তাহাব যাযগায় নকল-পাথর বসাইযা দিয়াছে। একথা সত্য কি না বলা যায় না। সখা-সম্পাদক।

বুকের হার করে রাখি। আমাদের বাড়ীর আলো! আমাদের সর্বস্বধন। আমাদের রতন। এ আলো যাদের বাড়ী আছে তাহাদের বাড়ীতে কি অন্ধকার আসিতে পারে? তুমি আমাদের সাধের ফুল!

আমাদের সোণার ফুল। তুই আমাদের বাড়ীতে ফুটেছিস্। আহা কে এ ফুল ফোটালে! তুই চিরকাল আমাদের বাড়ীতে ফুটে থাক্। ঘর আলো করে থাক্!

ধন! ধন! ধন! অমূল্য রতন!
এ ধন যার ঘরে নাই তার বৃথাই জীবন!
তোকে নাচাই। নাচ! নাচ! নাচ!
খোকা নাচে কোন্ খানে ; শতদলের মাঝখানে ;
সেখানে খোকা কি করে?
ডুব দিয়ে দিয়ে মাচ ধরে।"

এই বলিয়া একজন দিদী ছোট ভাইকে আদর করিতেছে ; দেখিলে কি চোক্ জুড়ায় না?

২ : ৫ : মে ১৮৮৪, পৃ. ৭৫-৭৬।

*এই প্রাপ্ত প্রবন্ধের স্থানে স্থানে আমরা পরিবর্তন করিয়াছি। স. স.

## সরোজবাসিনী ও সুশীলা

### শরচ্চন্দ্র চক্রবর্ত্তী

সরোজবাসিনী বড় লোকের মেয়ে। তার বয়েস প্রায় বার বৎসর শেষ হইতে চলিল তবু স্বভাব ভাল করিতে পারিল না। এক বয়সীদের সঙ্গে বড় একটী মিল নাই ; সর্বদাই পাড়ার লোকদের নিন্দা—কনকের ভাল অলঙ্কার নাই, কুমুদের কাপড় বড় কম দামের, বিন্দুবাসিনীর বর্ণ কালো—এ সমুদয় কথা মুখে লেগেই আছে। ঘৃণা করিয়া অন্যান্য বলিকাদের সঙ্গে কথা কয় না, এই সকল কারণে গ্রামে যত লোক সকলেই তাহাকে ঘৃণার চক্ষে দেখে, অনাবিষ্ট বলিয়া বড় কেউ আদর করে না। এক বয়সী এক সঙ্গে খেলা করে না, এই জন্য সরোজ মধ্যে মধ্যে একটু দুঃখিত হইত। বালিকারা বলিত "না ভাই! তুমি বড় লোকের মেয়ে আমরা তোমার সঙ্গে খেলাবার যোগ্য নই্।" নির্বোধ সরোজ মনে ভাবিত উহারা যথার্থ কথাই বলিতেছে। কাহার সঙ্গে খেলা করিবে, কাহার কাছে দুটী কথা বলিবে, সময় সময় সরোজ ইহা ভাবিয়া মনে অনেক কষ্ট পাইত। ফলতঃ সরোজ সুন্দর অলঙ্কার, নূতন কাপড়—বহুমূল্য শাড়ী উৎকৃষ্ট জামা ইত্যাদি পাইয়া মনে যেমন সুখ পাইত, তাহার প্রতি একবয়সীদিগের কেমন এক প্রকার ভাব, গ্রামের অন্যান্য বড় লোকদিগের বিরক্তি তাহাকে আবার তেমনি লজ্জিত এবং দুঃখিত করিত। সে ভাল পোষাক, মূল্যবান অলঙ্কার দ্বারা সুন্দর সাজ করিয়া বিকালে বেড়াইতে যাইত বটে, কিন্তু তাহার সুন্দর মুখ খানিতে একবারও হাসি দেখা যাইত না। যাহার মনে আমোদ আহ্লাদ নাই সে আবার হাসিবে কি প্রকারে? সরোজের পিতা তাহার লেখা পড়া শিক্ষার জন্য বাড়ীতেই একটী বালিকা বিদ্যালয় স্থাপন করিয়াছিলেন ; গ্রামের অন্যান্য বালিকারাও ঐ স্কুলে পড়িতে যাইত। সরোজ পড়ায় বড় মন্দ ছিল না, কিন্তু সেই শ্রেণীতেই সুশীলা নামে একটী বালিকা

বড়ই চমৎকার পড়া বলিতে পারিত। সে পড়ায় যেমন সমুদায়ের উপরে থাকিত চরিত্রেও সেই রূপ সকলের প্রধান ছিল। সুশীলা পড়ায় উৎকৃষ্ট বলিয়া তাহাকে পাড়ার সকলে ভালবাসিত—প্রশংসা করিত ; চরিত্রে সব চাইতে উত্তম বলিয়া সকলেই তাহাকে আদর করিত, যত্ন করিত। সুশীলা বুদ্ধিমতী বালিকা, সে বুঝিতে পারিত এ ভালবাসা তার শিক্ষার, এ আদর তার চরিত্রের। সুশীলাকে সকলই ভালবাসে, আদর করে, দেখিয়া সরোজের নিতান্ত ইচ্ছা জন্মিল তার সঙ্গে খুব আত্মীয়তা করে। নির্বোধ বালিকা এই সৎ ইচ্ছার মত কাজ করিতে গিয়া অহঙ্কারের জন্য পারিয়া উঠিল না। সে মনে করিতে লাগিল আমি এত বড় লোকের মেয়ে, আমার এত ভাল ভাল পোষাক, এত উৎকৃষ্ট অলঙ্কার ; এ সমস্ত দেখিলেই সুশীলা ভুলিয়া যাইবে। সরোজ মনে মনে স্থির করিল তার যত উৎকৃষ্ট পোষাক এবং মূল্যবান অলঙ্কার আছে তা সব গায়ে জড়াইয়া সুশীলাকে অবাক্ করিয়া ফেলিবে। একদিন স্কুলের ছুটীর পর সরোজ খুব ঘটা করে সাজগোজ করিয়া সুশীলার বাড়ীতে গেল ; গিয়া দেখিল সুশীলা একলা এক স্থানে বসিয়া 'সখা'র "ঠাকুর দাদার গল্প"টী পাঠ করিতেছে। ধীরে ধীরে নিকটে বসিয়া অনেক কথাবার্তার পর বলিল "সুশীলা! দেখ দেখি বোন! আমার কেমন সুন্দর পোষাক। দেখতো কেমন ভাল ভাল অলঙ্কার—এ সব অনেক দামী জিনিষ; বাবা বিদেশী কামার দ্বারা গড়াইয়া দিয়াছেন।" সুশীলা অনেকক্ষণ কিছু কথা না বলিয়া চুপ করিয়া রহিল ; পরে বলিল "দেখ সরোজ! তোমাকে আমার বলা যদিও ভাল দেখায়না, তবু আমি যাহা ভাল বুঝি তাহা তোমাকে বলিব তাতে দোষ কি? মা এক দিবস বলিয়াছেন পোষাকের জাঁক জমক কিছু নয়। পোষাক দুদিন ব্যবহার কর অমনি ছিন্ন ভিন্ন হইয়া যাইবে, অলঙ্কার দশ দিন ঘরে রাখিয়া দাও, অমনি মর্চে ধরিবে, ময়লা হইয়া যাইবে। অহঙ্কার করিবার জিনিষ এ সব নয়। সৌন্দর্য যদি জাঁক করিবার জিনিষ হইত তবে ময়ূর প্রভৃতি কত সুন্দর প্রাণী এ পৃথিবীতে আছে, তাদের নিকট আমাদের এ কোন্ ছার জিনিষ? শিক্ষা, সদ্বুদ্ধি, দয়া এবং ধর্ম্মভাব এই কয়টী গুণই মানুষকে দেবতার ন্যায় করে। এসমুদায় ব্যবহারে নষ্ট হইয়া যায়না বরং যত ব্যবহার করিবে ততই উন্নত হইবে ; ইহা কখনো ছিন্ন হয় না বা মর্চে ধরিয়া ময়লা হইতে পারে না। তুমি যাহাতে এই সমুদায় ভাব মনে প্রবল করিতে পার তৎপ্রতি বিশেষ যত্ন কর। পরের প্রতি ঘৃণা, হিংসা, দ্বেষ এ সমুদায় কুভাব মন হইতে একেবারে দূর করিয়া দাও। দেখিবে তোমাকে লোকে কত ভালবাসে কত যত্ন করে। প্রশংসা করে।" সরোজ এত দিনে তাহার ভুল বুঝিতে পারিল—বুঝিতে পারিল কাপড় বা অলঙ্কার, শিক্ষা এবং চরিত্রের নিকট কিছুই নয়। বলিল—"সুশীলা! তুমি ঠিক বুঝিয়াছ, ভাই! আমি আজ হতে তোমার উপদেশ মত চলিব।"

বালক বালিকাগণ! তোমরাও যদি লোকের ভালবাসা, স্নেহ, ও আদর পাইতে চাও তাহা হইলে সুশীলার উপদেশ মত চল।

২ : ৫ : মে ১৮৮৬, পৃ. ৭৪-৭৫।



# বালকের বিশ্বাস

প্রমদাচরণ সেন



হারা সৈনিকের কাজ করে, তাহাদের যে কত সময় কত বিপদাপদের মধ্যে পড়িতে হয় তাহা তোমরা বোধ হয় জান না। যুদ্ধ করিতে গিয়া হয়ত প্রাণ গেল, না হয় এমন একটা শক্ত আঘাত লাগিল, যে চিরকালের মত অকর্মণ্য হইয়া থাকিতে হইল; এই তো সৈনিকের দশা। তার মধ্যে যে বিবাহ করে নাই, বা বুড়ো মা বাপ নাই, তার তবু মরিয়াও সুখ, কিন্তু যার পরিবারে বুড়ো মা বাপ, কি স্ত্রীপুত্র আছেন, যে মরিয়া গেলে ইহাঁদের কি দশা হইবে, তাহা ভাবিবার লোক নাই, তাহার কত কষ্টের অবস্থা ভাবিয়া দেখ দেখি। কয়েক বৎসর গত হইল, কোন দেশে এইরূপ একজন সৈনিকের মৃত্যু হয়। তাঁহার মৃত্যুতে তাঁহার স্ত্রী একটী ছেলে এবং একটী মেয়েকে লইয়া যে কি কষ্টে পড়িলেন, তাহা বলিতে দুঃখ হয়। হাজার হউক, মায়ের প্রাণ! নিজে না খাইয়াও সৈনিকের স্ত্রী ছেলে মেয়েদের খাওয়াইতেন, কিন্তু তাহাতেও বাছাদের পেট ভরিয়া খাওয়া যুটিত না। বালিকার বয়স ৮ বৎসর এবং ছেলেটির বয়স ৬ বৎসর মাত্র, সুতরাং তারাই বা তাদের দুঃখিনী মায়ের কি সাহায্য করিবে? অতি সামান্য অবস্থায়, গৃহস্থ বাড়ীতে চাকরাণীর মত থাকিয়া দুঃখিনী মা কিছু কিছু রোজগার করিতে লাগিলেন, কিন্তু সে সামান্য টাকায় কি তিনটী প্রাণীর দিন চলে? মা ছেলেদের লুকাইয়া কখনও উপোষ করিতেন, কখনও বা ছেলেরা "মা তুমি খাও না!" বলিয়া পীড়াপীড়ি করিলে আধপেটা খাইতেন। এরূপ কষ্টে শরীর কদিন থাকে? অভাগিনী অল্প দিনের মধ্যেই ভয়ানক ব্যারামে পড়িলেন। তখন ছেলেটী মেয়েটীর কি কষ্ট! যে গৃহস্থ বাড়ীতে তাহাদের মা চাকরী করিতেন, বালিকাটী তাহার ভাইকে লইয়া মাঝে মাঝে সেই বাড়ীতে যাইত, তখন বাড়ীর গৃহস্থ প্রায়ই তাহাদিগকে খাওয়াইয়া দিতেন। কিন্তু সব দিনতো আর এরূপ যুঠিত না! কাজেই তাহারাও উপোষ করিতে শিখিতে লাগিল।

এ দিকে মা বিছানায় পড়িয়াও মেয়েটীকে শান্ত করিতেন; একদিন তিনি বলিলেন—"ভয় কি বাছা! আমি যদি মরি, ঈশ্বর তোমাদের দেখিবেন।"

বালিকা বলিল—"মা! তিনি কোথায়? তিনি কি আমাদের কোন কথা শুনিতে পান?"

মা উপর দিকে আঙ্গুল দিয়া দেখাইয়া বলিলেন—"দেখ মা! তিনি স্বর্গে। তাঁর কাছে কষ্টে পড়িয়া যে যা চায়, তিনি তাই দেন। তোমাদের যাতে ভাল হয়, তিনি তা নিশ্চয়ই করিবেন।"

বালিকা চুপ করিয়া শুনিল; তাহার চক্ষু দিয়া ঝর ঝর করিয়া জল পড়িতে লাগিল; মায়ের কথায় তার মন বসিল না—মা মরিয়া গেলে কি হবে, পরমেশ্বর দুঃখ দূর করিবেন কি না, এই ভাবনায় তার মন বড় অস্থির হইল।

এ দিকে বালকটী ঈশ্বরের কথা শুনিয়া শুনিয়া মনে ভাবিল—"বাঃ, তবে কেন ঈশ্বরকে বলে পাঠাই না, যে আমাদের বড় কষ্ট।" কিন্তু ঈশ্বরের কাছে কে খবর লইয়া যাইবে? বালক তাহাও ঠিক করিল। ঈশ্বর অনেক উঁচুতে থাকেন, সেখানে মানুষ যাইতে পারে না, কিন্তু একখানি ঘুড়িতে আমাদের কষ্টের কথা লিখিয়া কেন পাঠাইয়া দিই না! বালক তাহাই করিল।

আপনার ঘুড়ি বাহির করিয়া বালক তাহাতে এই কথাগুলি লিখিল—

"পরমেশ্বর! মা বলেছে লোকে কষ্টে পড়লে, তার যা দরকার, তুমি তাকে তা দিয়ে থাক। মা ব্যারামে বড় কষ্ট পাচ্ছে, আর আমরা খেতে পাই না। মায়ের জন্য ওষুধ পাঠিয়ে দিও, আর আমাদের খাওয়া দাওয়ার জন্য টাকা দিও।"

বালক এই ঘুড়ি লইয়া মাঠে গেল। লম্বা সূতো যুড়িয়া সুন্দর বাতাসে ছাড়িয়া দিতে দিতে ঘুড়ি সমস্ত সূতো লইয়া অনেক উপরে উঠিয়া গেল। তখন বালক একটা গাছের সঙ্গে সূতো বাঁধিয়া হাসিতে হাসিতে বাড়ীর দিকে ছুটিল। বালকের এই ভাবিয়া মনে আনন্দ হইল যে যখন ঈশ্বরের কাছে কষ্টের কথা জানাইয়াছি, তখন আমাদের আর কষ্ট থাকিবে না!

যখন বালক বাড়ীর দিকে ছুটিতেছিল, তখন একজন ধর্মপ্রচারক অর্থাৎ পাদ্রী সেই দিকে যাইতেছিলেন। তিনি বালকটীকে ঘুড়ি বাঁধিয়া ছুটিতে দেখিয়া, তাহাকে থামাইয়া জিজ্ঞাসা করিলেন—"কি হে! তুমি গাছে সূতো বাঁধিয়া কোথায় ছুটিতেছ? তোমাদের বাড়ী কোথায়?" বালক বলিল,—"আমাদের বাড়ী ওই দেখা যায়। ঘুড়িতে কি আছে তা বল'ব না।" এই বলিয়াই বালক ছুটিল। ধর্মপ্রচারক কিছু আশ্চর্য হইয়া গাছের তলায় গেলেন এবং ঘুড়ি নামাইয়া তাহাতে কি লেখা আছে, তাহা পড়িয়া দেখিলেন। লেখাগুলি পড়িয়া ভদ্রলোকের মনে যে কি ভাব হইল, তাহা বলিয়া শেষ করিতে পারি না। বালকের বিশ্বাস দেখিয়া তিনি আশ্চর্য হইলেন ; তাঁহার মনে হইল যেন এ বালকের দুঃখ ভগবান রাখিবেন না। ইহার পর ঘুড়িখানি হাতে করিয়া তিনি আপনার বাড়ীতে চলিয়া গেলেন।

পাদ্রী প্রায় রোজই অনেকগুলি লোককে একত্র করিয়া উপদেশ দিতেন ; এই লোকগুলি তাঁহার নিতান্ত বাধ্য ছিল। যে দিন তিনি এই ঘুড়ির কাণ্ড দেখিয়া গিয়াছিলেন, তাহার পরের দিনই সকলের নিকট এই আশ্চর্য কথা বলিলেন। সকলে শুনিয়া অবাক্ হইয়া গেল। "আহা! এমন বিশ্বাসী যে বালক তাহার যেন কোন কষ্ট পাইতে না হয়"—এই কথাগুলি যেন পরমেশ্বর নিজে সকলের মনে তুলিয়া দিলেন। তখনি সেই দুঃখিনী স্ত্রীলোক ও তাঁহার ছেলে মেয়ের জন্য টাকা উঠিতে লাগিল। দেখিতে দেখিতে পাদ্রীর নিকট শত শত টাকা জমিয়া গেল। বিকাল বেলা সেই টাকা লইয়া তিনি নিজে বালকের বাড়ীতে গেলেন।

এ দিকে বালক বাড়ীতে আসিয়া, মায়ের কষ্টে কাঁদিতে কাঁদিতে অথচ পরমেশ্বর কষ্ট দূর করিবেন, এই ভাবনায় হাসিতে হাসিতে, হাসি কান্নায় মিশাইয়া মাকে বলিল,—"মা! পরমেশ্বরকে ব'লে পাঠিয়েছি ; তিনি সব দেবেন।" মা বালকের কথা কিছুই বুঝিতে পারিলেন না, তিনি চোখ বুজিয়া পড়িয়া রহিলেন। সে রাত্রি গেল, পরের দিনও শেষ হয় হয়, এমন সময় ধর্মপ্রচারক টাকা লইয়া সেইখানে আসিলেন। বালক ঠিক বিশ্বাস করিয়া বসিয়াছিল পরমেশ্বর নিশ্চয়ই সাহায্য পাঠাইবেন, পাদ্রীকে দেখিয়া বুঝিল ঐ সাহায্য আসিয়াছে। পাদ্রী নিকটে আসিয়া বলিলেন, "দেখ বাবা! তোমার কথা পরমেশ্বর শুনেছেন; তিনি আমাকে দিয়ে এই টাকা পাঠিয়েছেন ; আর তোমাদের কোন কষ্ট থাক্‌বে না। এখনই তোমার মায়ের জন্য ওষুধ আসিবে।" এই বলিয়া ধর্মপ্রচারক একজন ভাল ডাক্তারকে দেখাইয়া, তাহার মায়ের চিকিৎসার বন্দোবস্ত করিয়া দিলেন এবং বালক বালিকাদিগের খাওয়া পরা ও লেখা পড়ার সুবিধা করিয়া দিলেন। অভাগিনী মা ভাল চিকিৎসার গুণে শীঘ্রই ভাল হইলেন ; বালক বালিকারাও বেশ লেখা পড়া শিখিতে লাগিল। এ দিকে দেশের রাজাও তাঁহারই

একজন মৃত সৈনিকের পরিবারের এরূপ দুর্দশার কথা শুনিয়া, হুকুম করিলেন যে প্রত্যেক মাসে যেন কিছু কিছু টাকা তাঁহাদের দেওয়া হয়। সকল দিকেই সুবিধা হইয়া গেল। ধর্মপথে থাকিলে, ঈশ্বর কখনও মন্দ করিবেন না, এই ভাবনাটী প্রাণে গাঁথিয়া, সেই পরিবারের দুঃখ চিরদিনের মত ঘুচিয়া গেল।

২ : ৫ : মে ১৮৮৩, পৃ. ৭৬-৭৮।

## বাঁদরের বাঁদরামি

প্রমদাচরণ সেন

১


কজন বড় লোকের একটী ভয়ানক তেজাল ঘোড়া ছিল। সেটা কাকেও পিঠে চড়িতে দিত না। কর্তা ঘোড়াটীকে লইয়া কি করিবেন, কিছুই ভাবিয়া পাইলেন না। অবশেষে তাঁহার একজন বন্ধু পরামর্শ দিলেন, "পোষা বাঁদরটার হাতে চাবুক দিয়া ঘোড়ার উপরে তুলে দাও।" তাহাই করা হইল। ঘোড়াটা প্রথমে বড়ই অপমান বোধ করিয়া একবার সুমুখের পা, একবার পেছনের পা তুলিয়া বাঁদরটাকে ফেলিয়া দিতে চেষ্টা করিল, কিন্তু পারিল না। এদিকে হনুমানের পো শক্ত হয়ে বসিয়া সপাং সপাং করিয়া চাবুক মারিতে লাগিল। মার খাইয়া ঘোড়াটা নক্ষত্রের মত ছুটিল, একবার মাঠে, একবার রাস্তায়, একবার বাগানে, একবার জঙ্গলে, কখন শুইয়া পড়িয়া, কখন হঠাৎ দাঁড়াইয়া, কখন গাছের সহিত গা ঘসিয়া, নানা রকম ফিকিরে বাদরটাকে ফেলিয়া দিতে চেষ্টা করিল। কিন্তু বাঁদর কি যে আসন লইয়া বসিয়াছে, কোন মতেই পড়ে না। এদিকে দৌড়িয়া দৌড়িয়া ঘোড়ার মুখে গাঁজা উঠিতে লাগিল, জিব বাহির হইয়া পড়িল, তখন আর কি করে, প্রাণ বাঁচাইবার জন্য ছুটিয়া আপনার আস্তাবলে ঢুকিয়া গেল। বানর তখন পিঠ হইতে লাফাইয়া পলাইল। সেই অবধি সে আস্তাবলে এই ঘোড়ার মত ঠাণ্ডা শান্ত ঘোড়া আর ছিল না।

২

একবার এক জাহাজে দুটী বাঁদর ছিল। তাহার মধ্যে একটা পুরুষ, আর একটী মাদী। জাহাজের লোকেরা পুরুষটাকে খুব যত্ন করিত, কিন্তু যেই মাদীটাকে কেহ কেহ একটু আদর করিত, অমনি পুরুষটা মাদীটার উপর অত্যাচার করিত। এইরূপে অনেক দিন মাদীটা চুপ করিয়া আছে—(আর কিই বা করিবে? সব জাতিতেই মেয়েদের প্রতি অত্যাচার হয়, আর সবার সঙ্গেই বেচারিরা চুপ করিয়া সহ্য করে)—এমন সময় একদিন পুরুষ বাঁদরটার একেবারে ভয়ানক "চোখ টাটাইয়া" উঠিল। সে মাদীটাকে ডাকিয়া অনেক আদর করিয়া জাহাজের মাস্তুলের উপরে লইয়া গেল, এবং যেন কতই ভাল বাসে, এই ভাবে আদর করিয়া সমুদ্রের মধ্যে নানারূপ জিনিষ দেখাইতে লাগিল। অবশেষে, যাই মাদীটা একটু অন্যমনস্ক হইয়াছে, পুরুষটা অমনি তাহাকে এক ধাক্কা মারিয়া সমুদ্রের মধ্যে ফেলিয়া দিল। বেচারী ডুবিয়া মরিল ; আর পুরুষটা, জাহাজের সমস্ত লোকের আদর একলা পাইবে, এই আহ্লাদে নাচিতে নাচিতে নামিয়া আসিল।

২ : ৫ : মে ১৮৮৪, পৃ. ৭৮-৭৯।

# ভাল লাগে না!

প্রমদাচরণ সেন


ল লাগে না, এ রোগের ঔষধ কি তোমরা কেউ জান? কি আশ্চর্য কথা! "ভাল লাগে না" বলে কি একটা ব্যারাম আছে নাকি? তবেতো তার পরিচয়টা ভাল করিয়া দেওয়া আবশ্যক। সকলেরই এমন একটা সময় আসে, যখন মানুষ মুখ ভার করিয়া মাথায় হাত দিয়া বসিয়া থাকে অথবা ঘুরিয়া বেড়ায়, কোন কাজ করিতে ভাল লাগে না। কি যে ভাবে, তার ঠিক নাই, কি যে চায়, তার খোঁজ নাই, অথচ কিছু চাই। এই সময়ে পড়িতে ভাল লাগে না, কাজ করিতে ভাল লাগে না। পাঠক পাঠিকাগণ! এ রকম "ভাল লাগে না" ব্যারাম কি কখনও কাহারও হইয়াছে? যদি হইয়া থাকে, তবে বুঝিয়া থাকিবেন, এ কেমন বিশ্রী ব্যারাম।

একটী বালক অথবা বালিকা দিব্যি পড়া শুনা করিতেছিল, দিব্যি কাজ কর্ম করিতেছিল, হঠাৎ একদিন প্রাতঃকালে তাহাকে "ভাল লাগে না" ব্যারামে ধরিল। আর সে বালক বা বালিকা হাসে না, আর সে কাজ কর্ম বা লেখা পড়ার দিকে মন দিতে চায় না, মুখ ফুলাইয়া কামারের হাপরের মত ফোঁস ফোঁস করিয়া নিশ্বাস ছাড়িতে বসিয়া গেল। কে যেন হাত পা বাঁধিয়া ফেলিল। একি দায়? ডাক্তার, কবিরাজ, কেহই এ রোগের ঔষধ বলিতে পারিল না।

তবে কি এ রোগের কোন ঔষধ নাই? অবশ্যই আছে। যাক্, সে ঔষধের কথা বলিবার আগে ব্যারামের পরিচয়টা আর একটু পরিষ্কার করিয়া দিতেছি। যেমন জ্বর কাহারও অল্প হয়, কাহারও বা ভয়ানক হয়, তেমনি এই ব্যারাম কাহারও অল্প হয়, কারো বা খুব বেশী হয়। "কোন একটা বিষয় ভাল লাগে না" এই হ'ল অল্প ব্যারাম, এবং "কিছুই ভাল লাগে না" এটা শক্ত ব্যারাম। এই দুই রকম ব্যারামই ছেলেমেদের হইয়া থাকে। এখন ওষুধ কোথায় পাই?

ছোট ব্যারামটার ঔষধ "চেষ্টা ও যত্ন"। যদি মনে মনে ঠিক মনস্থ করিয়া থাকি, যাহা ভাল লাগে না, তাহাকে ভাল লাগাইতেই হইবে, যাহার দিকে মন যাইতে চায় না, সেই দিকেই মনকে চালাইতে হইবে, তাহা হইলে ঈশ্বরের দয়ায় এ ব্যারাম আরাম হইতে পারে। শক্ত ব্যারামটা আরাম করা সহজও বটে, শক্তও বটে ; যে রকম ওষুধ দেওয়া হয়, তারি উপরে নির্ভর করে। যদি ঠিক ঔষধটী পড়িল দেখিতে দেখিতে আরাম হইয়া গেল ; তাহা না হইলে কেবল কষ্টই সার। "কিছুই ভাল লাগে না" ব্যারামে বালক বা বালিকা এক পাশে মুখ ভার করিয়া বসিয়া আছে, এমন সময় কর্তা বা গৃহিণী আসিয়া তাড়া দিলেন, অথবা মিষ্ট কথা বলিয়া সান্ত্বনা করিতে লাগিলেন—ও রোগের এ ঔষধ নয়, ব্যারাম আরাম না হইয়া বরং বাড়িয়া চলিল। কিন্তু ঔষধ কোথায়? "প্রফুল্লতা এবং লোক সহবাস" এই রোগের চমৎকার ঔষধ। "লোক সহবাস" কাকে বলে জান কি? একলা থাকিলেই এ ব্যারামে ধরিয়া থাকে; সুতরাং ব্যারামে ধরিলে রোগীকে দশজনের মধ্যে লইয়া যাইবে—সেখানে দশজনের মুখে দশ রকম কথা শুনিয়া এবং দশ জনের সহিত কথা কহিয়া মন প্রফুল্ল হইবে, এবং

কিছুকালের মধ্যেই ব্যারাম সারিয়া যাইবে। চুপি চুপি বসিয়া হিজি বিজি ছাই পাঁশ ভাবিলে, এ ব্যারাম খুব হইয়া থাকে ; এ জন্য সাবধানে থাকিবে, মনকে কখন কাজের কথা ছাড়া অন্য বাজে কথা ভাবিতে দিও না, নিজের বশে রাখিয়া, তাহাকে এদিকে ওদিকে লাফাইয়া বেড়াইতে দিও না। এইরূপ করিলেই এ ব্যারামের ভয় কমিয়া যাইবে, মনে বল হইবে এবং সকল কাজেই উৎসাহ জন্মিবে, তাহাতে কোন সন্দেহ নাই।

২ : ৬ : জুন ১৮৮৪, পৃ. ৮৩-৮৪।

## বিড়ালের বুদ্ধি

প্রমদাচরণ সেন



ড়ালের আর কোন গুণ থাকুক আর নাই থাকুক, বুদ্ধিটী খুব আছে। আবার অন্য কোন কাজের বেলায় এই বুদ্ধি যত দেখান না হয়, আহারের বেলা খুব প্রকাশ পায়। কেবল বিড়াল কেন, খাবার খুঁজিয়া খাইতে সকলেই বুদ্ধি প্রকাশ করিয়া থাকে।—ইন্দুরেরা কেমন ফিকিরে জিনিশ পত্র নষ্ট করিয়া খাইয়া ফেলে, দাঁড়কাক কেমন করিয়া পাথরের নুড়ি ফেলিয়া কুজোর জল খাইয়াছিল, এ কথা সকলেই জানেন। এক একটী ছেলে বাবাজি, এক একটী মেয়ে ঠাকরুণও এমন আছেন, যাঁরা পড়াশুনার বেলা, কি ঘরের কাজ কর্ম করিবার বেলা পাথরের মত নিরেট বোকা, কিন্তু খাবার সময়—ওঃ—কেমন বুদ্ধি খুলে যায়!

কিন্তু বিড়ালের যে বুদ্ধি আছে, তাহা ও পাড়ার কুন্দ স্বীকার করিত না। সে বলিত—“হ্যাঁ, ওরা ভারী বোকা, ভারী মূর্খ। তা না হলে, থালার কাছে এসে, একবার ভয়ানক মার খেয়ে গেল,—খানিকক্ষণ বাদে আবার ফিরে আসে কেন?”—আমি ভাবিলাম কুন্দ ছোট মেয়ে, বুঝাইলে বুঝিবে না ; এক দিন হাতে হাতে দেখাইয়া দিব। এক দিন বলিলাম, “কুন্দ! এক কাজ করতো, লক্ষ্মী দিদিটী! তোমাদের ঐ সরুমুখো জাগ্‌টাতে খানিকটা দুধ রাখিয়া দাওতো।”



কুন্দ বলিল “কেন, বলুন না?”

আমি বলিলাম—“রাখ না, তার পরে দেখ্‌বে এখন!” কুন্দ তাহাই করিল। তখন সেই জাগ্‌টাকে ঘরের মেজেতে রাখিয়া কুন্দেতে আমাতে একটা দরজার আড়ালে লুকাইয়া রহিলাম। কিছুক্ষণ চলিয়া গেল, তার পর দেখি কি, বাড়ীর ষণ্ডা বিড়ালটা সেই দিকে আসিতেছে। আমি কুন্দের গা টিপিয়া তাহাকে চুপ করিয়া থাকিতে বলিলাম, এবং বিড়ালটা কি করে দুজনে মিলিয়া দেখিতে লাগিলাম।

বিড়ালটা ঘরের ভিতরে ঢুকিয়া চারিদিকে তাকাইল, একবার দরজার কাছে আসিল, আবার ফিরিয়া জাগ্‌টার কাছে গেল। অন্য দিন ষণ্ডাটার ম্যাও ম্যাও শব্দে মানুষ ত্যক্ত বিরক্ত

হইয়া যায় ;—আজ ভালমানুষের মত, মুখে শব্দটী নাই! বিড়াল জাগ্‌টার কাছে গিয়া মুখ ঢুকাইয়া দিতে চেষ্টা করিল, কিন্তু পারিল না, জাগের সরু মুখে তার তেলোহাঁড়ির মত মুখ খানি ঢুকিবে কেন? আমি কুন্দের কানে কানে বলিলাম—"এইবার দেখ্‌বে বিড়ালের বুদ্ধি আছে কি না।" যখন বিড়াল দেখিল, মুখ ঢুকিতেছেনা, তখন সে কিছু গোলে পড়িল। খানিক্ষণ জাগ্‌টার চারিপাশে ঘুরিয়া যেন বুদ্ধি স্থির করিতে লাগিল। অবশেষে স্থির হইয়া বসিয়া জাগ্‌টার ভিতরে একটা পা চালাইয়া দিল। সেই পাটা দুধে ভিজিলে, উঠাইয়া তাহাই চাটিয়া খাইল, এবং আবার পাটা ঢুকাইয়া দিল। এইরূপে অনেকক্ষণ পর্যন্ত খাইয়া বিড়ালটা গোঁপ মুছিয়া, ম্যাও, ম্যাও, করিতে করিতে চলিয়া গেল। কুন্দ আর আমি জাগের কাছে গিয়া দেখি, প্রায় সমস্ত দুধ খাইয়া গিয়াছে। তখন আমি কুন্দের দিকে চাহিয়া, জিতিয়াছি ভাবিয়া, বলিলাম "কেমন গো, কুন্দুনি! এখন কেমন হ'ল?" কুন্দ আর কি বলিবে?—বলিল "ওমা! এমন? তাইতো!"

২ : ৬ : জুন ১৮৮৪, পৃ. ৯২-৯৩।

## অপূর্ব বৃক্ষ

প্রমদাচরণ সেন



গদীশ্বর আমাদের কত দয়া করিতেছেন, তাহা একবার আমাদের চারিদিকে তাকাইলেই বুঝিতে পারি। ওই সূর্যের উজ্জ্বল কিরণে অন্ধকার চলিয়া যাইতেছে, সুমিষ্ট ফল সকল পাকিয়া উঠিতেছে, লোকে মনের আনন্দে কাজ-কর্ম করিতেছে ; ওই চন্দ্র আকাশে উঠিয়া, চারিদিকে আপনার শীতল কিরণ ছড়াইয়া দিতেছে এবং তাহার সঙ্গে সঙ্গে মৃদুমন্দ বাতাস বহিয়া তপ্ত শরীরকে জুড়াইয়া ফেলিতেছে ; ওই কত ফল ফুলের গাছে আমাদের বাগান পূরিয়া গিয়াছে, একবার তাহাতে বেড়াইলে প্রাণ আনন্দে ছাইয়া পড়ে ; এ সকল কি ঈশ্বরের দয়া নয়? কিন্তু তাঁহার দয়া কেবল ইহাতেই শেষ হয় নাই। যাঁহারা অনেক দেশে গিয়াছেন, ঈশ্বরের সৃষ্টি ভাল করিয়া দেখিয়াছেন, তাঁহারা অবাক্ হইয়া বলেন "হে ঈশ্বর! তোমার দয়ার শেষ নাই, মানুষের জন্য তুমি কত সুখের বন্দোবস্ত করিয়াছ, তাহা আর ফুরায় না।"

পৃথিবীতে এমন অনেক স্থান আছে যেখানে কেবল বালি ধূ ধূ করিতেছে ; এমন কত শত ক্রোশ পর্যন্ত কোথাও এক ফোটা জল পাবার যো নাই, একটী গাছের মুখ দেখিবার উপায় নাই, যে দিকে চাও, কেবলই বালি। আবার এমন স্থানও আছে যেখানে কেবলই বন, বড় বড় গাছ মাথা তুলিয়া, সার বাঁধিয়া, দেশ দেশান্তরে চলিয়া গিয়াছে। সে গুলোকে কেহই কখনও কাটিয়া পরিষ্কার করিতে চেষ্টা করে নাই, কাজেই ভয়ানক জঙ্গল হইয়া বুনো জন্তুদের থাকিবার যায়গা হইয়াছে। কিন্তু মরুভূমিই বল, আর এইরূপ বন জঙ্গলই বল, মানুষকে সকল যায়গাতেই চলিতে হয়। পৃথিবীতে এমন যায়গা প্রায় কোথাও নাই, যেখানে মানুষকে যাইতে হয় না। কিন্তু দশ বার দিন ক্রমাগত বনের ভিতর দিয়া যাইতেছি বা এমন স্থান দিয়া যাইতেছি যেখানে জল নাই বা খাবার কিছুই নাই,—সেখানে মানুষ বাঁচে কিরূপে? আহা! জগদীশ্বরের কি দয়া! তিনি তাহার চমৎকার আয়োজন করিয়া রাখিয়াছেন।

তোমরা 'পান্থপাদপ' নামক গাছের নাম শুনিয়াছ? এই পান্থপাদপে ঘা দিলেই অতি চমৎকার পরিষ্কার জল বাহির হয়। পথ চলিয়া ক্লান্ত হইলে পথিক এই গাছের নিকটে জল পায়। আশ্চর্য দেখ! যেখানে বেশ জল পাওয়া যায়, সেখানে এ গাছ প্রায়ই দেখিতে পাওয়া যায় না, কিন্তু যেখানে জল নাই, যেখানে জল না পাইলে পথিক তৃষ্ণায় মরিয়া যাইবে, আমাদের দয়াময় ঈশ্বর যেন মায়ের মত, ছেলের কষ্ট বুঝিয়া আগে থাক্‌তেই সেই খানে জল লইয়া গিয়া রাখিয়াছেন। এই বৃক্ষ আফ্রিকার নিকটে মাডাগাস্কর দ্বীপে এবং অন্য কোন কোন স্থানে দেখিতে পাওয়া যায়।



কেবল জল রাখিয়াই পরমেশ্বর ক্ষান্ত হন নাই, পথ কষ্টে বনের মধ্যে চলিয়া চলিয়া পথিকের যখন বড় ক্ষুধা পাইবে, তখন সে কি খাইবে, ঈশ্বর তাহারও সুবিধা করিয়া দিয়াছেন। দক্ষিণ আমেরিকার বড় বড় জঙ্গলে 'গো-পাদপ' নামে আর একরূপ বৃক্ষ আছে, তাহা হইতে চমৎকার দুধ বাহির হয়। এ সব কথা শুনিলে হঠাৎ বিশ্বাস করিতে ইচ্ছা হয় না; কিন্তু ঐশ্বরের দয়ার কি শেষ আছে? তিনি মানুষের সুবিধার জন্য কত যে আয়োজন করিয়াছেন, এবং করিতেছেন, তাহা কি বলিয়া শেষ করা যায়? আমরা নীচে গোপাদপের একটী ছবি দিলাম।

এই গোপাদপ হইতে যে দুধ বাহির হয়, তাহা গরুর দুধেরই মত সুমিষ্ট এবং উপকারী।



এইসব দেখিয়া শুনিয়া বোধ হয়, ঈশ্বর কোন গাছকেই অনর্থক সৃষ্টি করেন নাই। রাস্তার দুপাশে যে জঙ্গল হয়, তাহার ভিতরের সামান্য লতাটারও কাজ আছে, আমরা জানিনা বলিয়াই আদর করি না। কে বলিতে পারে, যে আমেরিকা বা আফ্রিকা বা ভারতবর্ষের দেশ-দেশান্তর-যোড়া বন জঙ্গলে, এমন গাছ নাই, যাহার ফল খাইলে আর দুধ, ঘি, ভাত, ডা'ল, রুটী খাইবার প্রয়োজন হবে না, এক ফলেতেই শরীর রক্ষা হবে? কে বলিতে পারে? আমরা অতি মূর্খ, আমরা ঈশ্বরের সৃষ্টির কিছুই জানি না। আমরা কেবল দেখিয়া শুনিয়া অবাক্ হইয়া চাহিয়া থাকি, আর বলি "হে ঈশ্বর! তোমার কত দয়া! তোমার কত দয়া!"

২ : ৬ : জুন ১৮৮৪, পৃ. ৯৩-৯৪।



## পশুর প্রতি দয়া

প্রমদাচরণ সেন



দিন পটলডাঙ্গা গোলদীঘির পূবধারে দেখিলাম একখানা ভাড়াটে গাড়ী দাঁড়াইয়া আছে। তখন ভয়ানক রদ্দুর—মাথা ফাটিয়া যাইতেছে, গাড়ীর গাড়োয়ান কোথায় গিয়াছে, তাহা জানি না ; কিন্তু একটী ছোট ছেলে সেই খানে দাঁড়াইয়া ছিল, দেখিলাম। আমি দেখিলাম ছেলেটী ঘোড়াটীকে ঘাস দিয়াছে, এবং ঘোড়াটীর মাথায় ছাতা ধরিয়াছে। আমি প্রথমে ভাবিলাম বুঝি ছেলেটী নিজের মাথায় ছাতা ধরিয়াছে, তাই ঘোড়ার মুখেও ছায়া পড়িতেছে। একটু দাঁড়াইলাম ; দেখিলাম ঘোড়াটা একটু সরিয়া যাওয়াতে আবার তাহার মুখে রদ্দুর পড়িল, এদিকে ছেলেটীও সরিয়া গিয়া তাহার মুখে ছাতা ধরিল। আমি দেখিয়া কত সুখী হইলাম তাহা বলিতে পারি না। যে বালক বা বালিকা পশুর প্রতি দয়া করে, সে বড় হইয়া মানুষের প্রতিও দয়া করে ; আর যে ছেলে পশুর প্রতি নিষ্ঠুরতা করে, সেতো বড় হইয়া আরও কত নিষ্ঠুরতা, কত কি করিতে পারে!

২ : ৬ : জুন ১৮৮৪, পৃ. ৯৫।

## হাঃ! হাঃ! হাঃ! হাঃ!!

মন্মথনাথ মুখোপাধ্যায়



মজা কোরবে? এই বেলা এসো। কিন্তু সে সব ছেলে আমি চাই না, যারা পড়ে না, তারা সব মন্দ ছেলে, আমার সঙ্গে তাদের ভাব নাই, বরং আড়ি। যারা ভাল ছেলে, যারা পড়্‌তে ভালবাসে, অনেকটা সময় পড়ার কার্যে ব্যস্ত থাকে, তারাই খানিকটা আমার সঙ্গে বসে গল্প সল্প কর্‌বার যোগ্য ছেলে। যথার্থ, আমি ভাল ছেলেদের বড় ভালবাসি, তাহাদের সঙ্গে নানান্ রকম গল্প করি, কত সব রাজা রুজির কথা, ভাজাভুজির কথা বলি, কত আহ্লাদ-আমোদের কথা বলি, কত আশা ভরসার কথা বলি, কতো কি! আর মন্দ দুষ্ট ছেলে যারা, আমার দেখাই পায় না তারা। কেবল লজ্জায় মুখ নীচু কোরে গুম্ হোয়ে বোসে থাকে। না হয়ত আমার বৈমাত্রভাই—নীচআমোদ শর্মা, তারই সঙ্গে বেড়ায়। আরে ছিঃ! তার কাছেও যায়! সে ছেলেদের মাথা খায়, আমি কি তাই করি?

আমার নাম জান্‌বার জন্যে তোমরা ব্যস্ত হোচ্চো? আমার ভারী মস্তো নামঃ—শ্রীল শ্রীযুক্ত বাবু পবিত্র-আমোদ-হৃদয়-বিনোদ-সুখা-লঙ্কার-গল্প-বাচস্পতি। আহা!! কেমন সুললিত নামটী!! না হবে কেন? কত ভট্টাচার্য, কত তার্কিক, ন্যায়বাগীশ সব একত্র হোয়ে তবে এই নামটী হোয়েছে! অমনি কি? হ্যাঁ হ্যাঁ হ্যাঁ!

আমার কাছে চুরোট নেই, তামাক নেই, লাল-চোকো সিদ্ধি নেই, মারোদ্দম্ গাঁজা নাই, বোতলপোরা মাতলামো নেই, কোন রকমের বকামি নেই ; সেই জন্যে অনেকেই আমায়

পছন্দ করে না। আবার আমার নানা দোষ—আমি ছাই পাঁশ পরনিন্দা টিন্দা করি না, সে জন্যও অনেকে আমায় দুচোখে দেখ্‌তে পারেন না। তা হোলে কি হয়? আমি যার জন্যে সৃজন হোয়েছি তাই কোরবো। কেমন ভাল ছেলেরা! তোমরা কি বল? যখন তোমরা পোড়ে শুনে ব্যস্ত হবে, ক্লান্ত হবে, একটী বার আমার বাসায় গিয়ে ডেকো, আমি বাহিরে এসে তোমাদের সঙ্গে দেখা দেবো। তার মধ্যে একটু কথা আছে, আমার গতি বিধি অনেক দূর। আহা! পৃথিবীর বালক বালিকারা অনেকেই আমার শিষ্য যজমান, এজন্যে প্রায়ই আমাকে বাহিরে থাকিতে হয়, তাই বাড়ীতে আমার অনেক ছেলে পুলেদের রেখে যাই। তাদের দেখা পেলেই আমার দেখা হবে, তারা আর আমি কিছু প্রভেদ নাই। তাদের মধ্যে জন কতকের নাম আমি তোমাদের বলিয়া দিই। সকলের মধ্যে প্রিয় ছেলে আমার একটী, তাহার নাম "শ্রীমান পরোপকার পরদুঃখ-দূরীকরণাচার্য" তার চেয়ে আর কাকেও আমি এত ভাল বাসি না। তার পরে আমার ১০১ এক শ এক পুত্র, তাদের সকলেরই নাম "শ্রীখেলাপ্রসাদ-শরীরচালন-বিদ্যাভূষণ।" তাহলে তো বুঝতেই পাচ্চো যে, তাস, পাসা, দাবাবোড়ে, অষ্টাকোষ্টে, প্রভৃতি কুড়ের ইষ্টি সর্বনাশের মূল খেলারা আমার বংশধর নয়। তার পর আমার আর কতকগুলি প্রিয় সন্তান আছে, তাদের মধ্যে প্রধানঃ—"শ্রীমতী চিত্রবিদ্যা-পরমানন্দসরস্বতী"। আর একটী মেয়ের নাম "শ্রীমতী জীবেদয়া পালিত" ইহাঁর কাজ হোচ্চে—ভাল ভাল পায়রা, হাঁস, গাভী, ছাগ, ময়ুর, হরিণ, খরগোষ, বেজী, বিড়াল প্রভৃতি গৃহপালিত জীব জন্তুদিগকে যত্নপূর্বক আদর ও স্নেহ করা, আহার দেওয়া, ঘুমুর পরাইয়া নাচান, ইত্যাদি ; —এসব জন্তুর মধ্যে আবার সর্বোপরি ভাল কুকুর। আর একজন ছেলে "শ্রীমান্ উদ্যান-সংস্কার শ্রমানন্দ"—ইহাঁর কার্য কেবল শুষ্ককে সরস করা, পতিতকে আবাদ করা, মাঠকে ফুলবাগান করা, মাটী ও জলকে স্বর্গের পদার্থ করা। ইনি দেবতাদেরও প্রিয়, কাজেই আমার বড় আদরের বস্তু।

ভাই ভাল ছেলেরা! তোমাদের কাছে আমি অনেকক্ষণ রহিলাম, এইবার পালাবো। কি জানি কে আবার বোক্‌বে! আর আমার ভাই অবকাশ বড় কম। তোমরা আজ অবধি দেখ দেখি, আমার সঙ্গে আলাপ করিয়া একবার দেখদেখি, কেমন পড়া ভাল তৈয়ের হবে, সুখে স্বচ্ছন্দে দিনটী কাট্‌বে, শরীর মন ভাল থাক্‌বে, পৃথিবীতেই তোমাদের আমি স্বর্গ এনে দেবো। আর যারা কুড়ে, বা আমার সৎমার ছেলের সেবা করে, কু-আমাদে দিন কাটায়, তারা উচ্ছন্ন যায়। খবরদার! ভাই, তার কথা শুনোনা। আমার কথা বুঝে দেখো। আজ আসি। তোমাদের সঙ্গে এখন এই পর্যন্ত। আসি ভাই! হাঃ হাঃ হাঃ হা!!

২ : ৭ : জুলাই ১৮৮৪, পৃ. ৯৫-৯৬।



# কুকুরে কুকুরে ভাব

প্রমদাচরণ সেন

বড় বড় সহরের কোলে, নদী বা সমুদ্রের ধারে, যেখানে জাহাজ আসিয়া লাগে, সেখানে অনেকটা যায়গা, নদী বা সমুদ্রের মধ্যে খানিক দূর পর্যন্ত ইট বা কাঠ দিয়া বাঁধান থাকে। এইরূপ স্থানকে "জেটি" বলে। জাহাজগুলি নাকি কূলে খুব কাছে আসিতে পারে না, কাজেই এইরূপ "জেটির" দরকার।

কোন এক সহরে এইরূপ এক জেটির শেষভাগে দুটী কুকুর রোজই শুইয়া থাকিত। নীচে তড়াক্ তড়াক্ করিয়া ঢেউ লাগিতেছে, বোধ হয় কুকুরগুলি তাহার শব্দে আমোদ পাইত বলিয়া সেখানে 'আড্ডা' করিয়াছিল। কিন্তু দুটী কুকুরের মধ্যে একটুও ভাব ছিল না। একই যায়গায় শুইবার জন্য দুটোতে ঝগড়া করিত, এবং ষণ্ডাটা রোগাটাকে তাড়াইয়া দিয়া সেই যায়গাটা প্রায়ই দখল করিয়া লইত। বেচারা রোগা কুকুর কি করে, চুপ করিয়া আর এক পাশে পড়িয়া থাকিত।

এইরূপে অনেক দিন যায়, এক দিন ঝগড়া করিতে করিতে দুটোই জলে পড়িয়া গেল। তখন খুব ঢেউ উঠিতেছিল ; তাহার মধ্যে পড়িয়াও রোগাটা সাঁতরাইয়া ফিরিয়া আসিল। কিন্তু বাছাধন ষণ্ডার জল খাইয়া প্রাণ যাইতে লাগিল। সে ভাল সাঁতার জানিত না, ঢেউ কাটিয়া যে তীরে উঠিতে পারিবে, এরূপ আশা রহিল না। এদিকে রোগা কুকুরটী উপরে দাঁড়াইয়া এই কাণ্ড দেখিতেছিল ; সে দেখিল তার শত্রু ডুবিয়া মরিতেছে। কুকুরেরা মনে মনে ভাল মন্দ ভাবে কি না, জানি না ; কিন্তু এই রোগা কুকুরটী শত্রুর এই দশা দেখিয়া ঝাঁপাইয়া জলে পড়িল এবং নিজে বিলক্ষণ সাঁতার জানিত বলিয়া সহজেই ষণ্ডাটার গলাতে ধরিয়া তাহাকে তীরে আনিয়া তুলিল। সেই দিন হইতে দুটী কুকুরের রাগারাগি চলিয়া গেল ; তাহাদের মধ্যে খুব ভাব হইল।



যাহা বলিলাম ইহার এক চুলও মিথ্যা নয়। একটা সামান্য কুকুর কেমন করিয়া আপনার শত্রুর সঙ্গে ভাব করিয়া লইল, আমরা বুদ্ধিমান হয়েও অনেকে তাহা বুঝি না। যে শত্রু, তাকে যদি খুব নাকাল, খুব জব্দ করিতে চাও, তাহা হইলে যতক্ষণ সে তোমার অপকার করিবে, ততক্ষণ তুমি তাহার উপকার কর দেখি, দেখিবে তাতে কি হয়! আমরা জানি, ইহা খুব শক্ত, কিন্তু চেষ্টায় সবই হয়, তবে একবার চেষ্টা করিয়া দেখিলে ক্ষতি কি ?

২ : ৭ : জুলাই ১৮৮৪, পৃ. ৯৮-৯৯।

# "এই সুখই বুঝি স্বর্গ"?

### মন্মথনাথ মুখোপাধ্যায়

নলিনকে আজ বাড়ী শুদ্ধ সকলে খুঁজিতেছে, কোথাও পাইতেছে না, বালক আজ নিজের পড়িবার ঘরে চেয়ারে বসিয়া করযোড়ে কি করিতেছে আর কাঁদিতেছে। মা টের পাইয়া তাড়াতাড়ি আসিয়া জিজ্ঞাসা করিলেন "কেন বাছা, কি হইয়াছে? কেহ কি মারিয়াছে, না গালি দিয়াছে?" নলিন মার কোলে উঠিয়া বলিল "না মা কেহ আমায় কিছু বলে নাই। আমি আজ খেলিতে খেলিতে ও পাড়ায় গিয়াছিলাম, গিয়া নারাণদের বাড়ীতে একটু বসেছি আর দেখি নারাণের মা, আহা! সে বোল্‌তে পারি না! বুড়ো রোগা, যেন মড়ার মতন ঠিক মা! একটা লাটী হাতে কোথা থেকে এলেন। দেখে আমার এমনি দুঃখ হ'ল তা আর বলা যায় না। তা আমি জিজ্ঞাসা করে জান্‌তে পারলাম, যে তিনি ভিক্ষা করিয়া আনিলেন। হাতে একটী ছোট ধামী, তাহাতে দুটীখানি চাল আর কোঁচড়ে দুটো আঁব। সেগুলি ঘরে রাখিয়া বসিয়া পড়িলেন। তার পর সেই চালগুলি সিদ্ধ করিয়া দুজনে সেই দুটী আঁব দিয়ে ভাত খেলেন, তখন বেলা ৫ পাঁচটা, মা। আমার তখন দুবার খাওয়া হইয়া গিয়াছে। মা, আমি শুনিলাম তাঁরা রোজ অমনি কোরে দিন কাটান। মা, তাঁদের এত কষ্ট, আর আমি কত সুখে, কত তরকারী, ডাল, ঝোল, দুধ, কত কি দিয়ে দুবার ভাত খাই। আর কত খাবার খাই। আর আমি তা খাব না। এখন অবধি আমার খাবার থেকে অর্ধেক আর তোমার খাবারের অর্ধেক মা! নারাণকে আর তার মাকে দিতেই হবে, এ না হ'লে আর আমি শুনবো না।" এই বলিয়া মার বুকের ভিতর মুখ লুকাইয়া কাঁদিতে লাগিল। তার পরের দুঃখে দুঃখ দেখিয়া মাও থাকিতে পারিলেন না। তিনিও খুব কাঁদিতে লাগিলেন। তার পর সন্ধ্যার সময় চাকরকে দিয়া এক ধামা চা'ল এক হাঁড়ি ডা'ল ও অন্যান্য কত সামগ্রী এবং প্রায় ৫০টী আম্র এই সকল লইয়া নলিন ও তাঁহার মা নারাণদের কুঁড়ে ঘরে এসে বসিলেন। তাঁহারা ব্যস্ত হইয়া কোথায় বসাবেন, কি কোর্‌বেন, কিছু ভেবে ঠিক কোর্তে পারেন না। নলিনের মা নারাণকে কোলে করিয়া আদর করিতে লাগিলেন, তাহার দুঃখিনী জননী তাহা দেখিয়া আনন্দে ও উপকারে মোহিত হইয়া যেন কি হইয়া গেলেন। ঝর্ ঝর্ করিয়া তাঁহার চক্ষু দিয়া আনন্দের জল পড়িতে লাগিল। তিনি ভক্তি ভরে নলিনের মার পায়ের তলায় আসিয়া পড়িলেন :—"মা তুমি কি দেবী না মানবী? কখনই মানুষ নও, নিশ্চিত তুমি দেবতা ; মানুষের মনে তো এমন দয়া কখন দেখি নাই। ঈশ্বর তোমার ভাল করিবেন।" নলিন নারাণের গলা ধরিয়া তাহার বুকে আপনার বুক চাপিয়া ধরিয়া বলিতেছিল :—"ভাই নারাণ! তুমি আমার ভাই, আমার মায়ের পেটের ভাই! আর তোমার কষ্ট কোর্তে হবে না। কাল থেকে তুমি আমাদের পাঠশালে যেও, আমি বাবাকে বোলে তোমার মাহিনা দিব।"

এইরূপে অনেক রাত্রি অবধি নারাণের মাকে শান্ত করিয়া সেই সব সামগ্রী তাহাদের ঘরে রাখিয়া নারাণকে কোলে লইয়া মুখমুম্বন করিয়া তাঁহারা বাড়ী গেলেন। আহা! সে রাত্রি গরিব নারাণ ও তাহার মার কি আনন্দ! সেদিন আবার নলিন ও তাহার মার আরও কত

বেশী আনন্দ! বাস্তবিক বলিতে কি, যে উপকার করে, যে দুঃখীর দুঃখ দূর করে, সে অসহায়ের সহায় হয়, যে অনাহারীকে আহার দেয়, তাহার অপেক্ষা সুখী আর কে আছে? যে উপকার পায় তাহার যে সুখ, তাহার অপেক্ষা হাজার গুণে সুখী সে যে উপকার করে।

সে রাত্রে নিদ্রা যাইতে যাইতে নলিন স্বপ্ন দেখিল যেন তাহারা খুব গরিব হইয়া গিয়াছে, খেতে পায় না, পথে শুইয়া রাত্রি কাটায়। আর নারাণ খুব বড় মানুষ হইয়াছে, একদিন সে পথে নলিনকে কাঙ্গাল বেশে দেখিয়া গাড়ী হইতে নামিয়া তাহাকে লইয়া বড়ী গেল এবং তাহার সমস্ত টাকা, সিন্দুক পোরা পোরা মোহর, রাশি রাশি সোণার গহনা, অগণ্য দাস দাসী, ঘোড়া গাড়ী সমস্ত নলিনকে দিয়া বলিল "ভাই! বাল্যকালে তুমি যে পরম উপকার করিয়াছ তাহার শেষ নাই। এক্ষনে তোমারই এ সব ; আমি তোমার ছোট ভাই, আজ্ঞার অধীন। আমাকে যা বলিবে তাই শুনিব। তুমি ও তোমার মা এ বাটীর প্রভু, আমরা তোমাদের দাস দাসী।" আহ্লাদে নলিনের স্বপ্ন ভাঙ্গিয়া গেল। সে মনে ভাবিল "ইহাই বুঝি সৎকর্মের পুরস্কার, এই সুখই বুঝি স্বর্গ!"

২ : ৭ : জুলাই ১৮৮৪, পৃ. ১০৩-১০৫।

## জ্ঞানই সূর্য

মন্মথনাথ মুখোপাধ্যায়



মরা কি কখন রাত্রি থাকিতে উঠিয়া বাহিরে আসিয়াছ? কখন কি ভোরে ঘোর ঘোর থাকিতে বাহির হইয়াছ? তাহা হইলে অবশ্য দেখিয়া থাকিবে যে যতক্ষণ অন্ধকার থাকে ততক্ষণ যেন আকাশের ও পৃথিবীর কেমন কেমন ভাব। ঝোপে ঝোপে, গাছতলায় অন্ধকার, যাইতে ভয় করে, কি জানি যদি তথায় সাপ টাপ থাকে ত কামড়াবে? পাছে কোন অনিষ্ট হয় এই ভয়ে সে সময় কোথাও যাওয়া যায় না, কোন কায কথা যায় না, কেবল চুপ করিয়া বসিয়া বা শুইয়া থাকিতে হয়। যেন আমরা চলিতে জানি না, যেন পৃথিবী আমাদের বেড়াবার স্থান নহে, যেন ঘরে থাকিবার জন্যই আমরা সৃষ্ট হইয়াছি। আর যেমন ক্রমে ক্রমে পূর্বদিক ফরসা হয়, যেমন ক্রমে ক্রমে সূর্য উঠিতে থাকে, অমনি অন্ধকার পৃথিবী ছাড়িয়া পলায়। আকাশের নক্ষত্রগুলি আর দেখা যায় না, সূর্যের উজ্জ্বল আলোকের অভাবে যাহারা, যে অগুন্তি নক্ষত্রগুলো মিট্ মিট্ কোরে জ্বল্‌ছিলো, তাহারা আর এখন সূর্যের প্রচণ্ড তেজ সহ্য করিতে না পারিয়া ক্রমে ক্রমে অদৃশ্য হইয়া পড়ে, আর তখন তাহাদিগকে খুঁজিয়াও পাওয়া যায় না। এদিকে সূর্যের সঙ্গে সঙ্গে আলোক পৃথিবী ছাইয়া ফেলে। কাজেই যে সকল গাছতলায় এতক্ষণ যাইতে পারিতেছিলাম না সেখানে যাইতে আর ভয় হয় না। যে সব স্থানে এতক্ষণ অন্ধকার ঘুট্ ঘুট্ করিতেছিল, সে সকল স্থানে এখন দিব্বি আলো ফুট্ ফুট্ করিতে লাগিল। কেমন সুন্দর! এই ত গেল, একদিকে অন্ধকার দুর হইল ; আবার আর একদিকে যেখানে কিছু নাই বোধ হইতেছিল, সেখানেও কত সামগ্রী দেখা দিল। কেমন সুন্দর শ্যামল বৃক্ষের পাতাগুলি—তাহাতে সূর্যের কিরণ পড়িয়া চিক চিক করিতেছে, কেমন সবুজ মখমলের বিছানার মত দূর্বাঘাস গুলি ভূমিতল ঢাকিয়া রাখিয়াছে, কেমন ছোট ছোট রাঙ্গা, সাদা, হলুদ, নীল নানা প্রকার বর্ণের

ফুল সকল ফুটিয়াছে তাহাতে আবার গুণগুণ করিয়া মৌমাছি উড়িয়া বেড়াইতেছে, আর মধ্যে মধ্যে বসিয়া ছোট শুঁড়টী দিয়া মধু চুষিয়া লইতেছে। কত শত পাখী, তারা সব এতক্ষণ বাসায় নিদ্রিত ছিল, এখন মহা আনন্দে বাহির হইয়া গান করিতে করিতে কচি কচি ছানাদের জন্য খাবার দ্রব্য আনিয়া ঠোঁটে করিয়া তাহাদের ছোট ছোট ঠোঁটের মধ্যে ঢালিয়া দিতেছে। এক শ, এক হাজার, কত জিনিষ সব দেখা যায়—যখন সূর্যটী আকাশে উঠে। আর যতক্ষণ তা হয়নি ততক্ষণ রাত্রি, অন্ধকার, কিছু দেখা যায় না।

মানুষের মনে জ্ঞানও ঠিক এইরূপ সূর্য্যের মত। যতদিন তাহার মনরূপ আকাশে জ্ঞান সূর্যের উদয় না হয়, যতদিন মনে জ্ঞান না জন্মে, ততদিন মন অন্ধকার থাকে, কিছু দেখা যায় না, কোন বস্তুর গুণাগুণ জানা যায় না। কাজেই মনে নানা প্রকার ভয় হয়। যে জানে না, যাহার কোন জ্ঞান নাই, সে ত মানুষই নয়। আবার যতদিন না জ্ঞান-সূর্য উঠে ততদিন মানুষের মনে নানা প্রকার কুচিন্তা, কুভাবনা, অনেক রকম কু-আশা, কত প্রকার লোভ, অসংখ্য নক্ষত্রের মত মনের আকাশকে ছাইয়া রাখে। যেই প্রকৃত জ্ঞানের উদয় হয় অমনি ঐ সকল নক্ষত্র আর জ্ঞানের জ্যোতি সহিতে না পারিয়া পলায়ন করে। তাই দেখা যায় অজ্ঞানাবস্থায় যাহারা দুষ্ট থাকে বড় হইয়া জ্ঞান লাভ করিয়া তাহারা ভাল হয়। অজ্ঞানে যাহারা অসচ্চিত্র থাকে জ্ঞান পাইলে তাহারা পণ্ডিত, বিবেচক ও সাহসী হয়। যত দিন মানুষের জ্ঞান থাকে না ততদিন কত জিনিষ মানুষ দেখিতে পায়না। মেঘ হয় কেন? পৃথিবী কি? গ্রহ উপগ্রহ কি? সূর্য কি? এ সকল বিষয় কিছুই না জানিয়া মূর্খ স্ত্রীলোকদের মতন কত কি ভুল ভ্রম লইয়া থাকে; তাহারা জ্ঞান লাভ করিয়া এ সকল বিষয় ঠিক বুঝিতে পারিয়া কত সুখ, কত আমোদ, কত আনন্দ প্রাপ্ত হয়।

তাই বলি "জ্ঞানই মনাকাশের সূর্য।" জ্ঞান না হইলে মানুষই হওয়া যায় না, জ্ঞান না হইলে মানুষ পশু দুইই সমান। জ্ঞান না পাইলে চরিত্র ভাল করা যায় না, কখনও সৎ হওয়া যায় না। জ্ঞান না পাইলে কোন কার্যই করা যায়না, কোন পথ চেনা যায় না। অতএব তোমরা সকল সুখ, সকল আহ্লাদ আমোদ, সকল আশা আকাঙক্ষা, সকল বিষয় অপেক্ষা এই সর্ব সুখের মূল, সকল কার্যের আদি, জ্ঞানকে লাভ করিবার জন্য ব্যস্ত হও। আলোক না থাকিলে, সূর্য না থাকিলে পৃথিবী যেমন, জ্ঞান অভাবে মনুষ্যও ঠিক তেমনি হয়। শিশুগণ! প্রাণপণে জ্ঞান লাভের জন্য মন দাও। "জ্ঞানই মনাকাশের সূর্য"।

২ : ৭ : জুলাই ১৮৮৪, ১০৮-১০৯।



# কোন জীবকে ক্লেশ দিও না।

**মন্মথনাথ মুখোপাধ্যায়**



গাছ তলায় অত লোকের ভীড় কেন? এত গোলমালই বা কিসের জন্য?—ঐ যে দেবন ছুটে আসছে? "কি হোয়েছে দেবন?"

দেবন :—"আর কি হবে? গুণধর ছেলে পাখীর ছানা ধর্তে গিয়ে নিজে ধরা পড়েছেন? আমাদের নগেন গাছ থেকে পড়িয়া হাত পা ভেঙ্গে বসেছেন, আর কি।" ছুটিয়া গিয়া দেখি যে নগেন চিৎ হইয়া পড়িয়া রহিয়াছে, চক্ষু বুজান, বুক ধুক্ ধুক্ কচ্ছে, মুখে জল দেওয়া হচ্ছে। প্রায় ৫০ জন লোক চারিধারে ঘিরিয়া "হায় হায়" করিতেছে। ডাক্তার আসিলেন, আসিয়া ঔষধ ব্যবস্থা করিয়া গেলেন ;—আশা বড় কম।

ও আবার কি? চীৎকার করিয়া কাঁদিতে কাঁদিতে আলুথালু কেশে, কে ও স্ত্রীলোকটী ছুটিয়া আসিতেছে? আহা! এই হতভাগিনী নগেনের জননী। মা আসিয়া যেই মৃতপ্রায় পুত্রের শরীর দেখিলেন অমনি মূর্ছিতা হইয়া মাটীতে পড়িয়া গেলেন। তখন তাঁহার প্রতি আবার সকলের দৃষ্টি পড়িল। তাঁহাকে চেতন করিবার জন্য সকলে ধাবমান হইল। এসব কি ব্যাপার? কিসের জন্য এত কাণ্ড? নগেন কি যুদ্ধে পরাজিত হইয়া প্রাণত্যাগ করিয়াছে? সে কি তাহার বাড়ীতে ডাকাত পড়িয়াছিল তাহাদিগকে তাড়াইয়া দিতে গিয়া আঘাত পাইয়াছে? সে কি গরিবের দুঃখ দূর করিবার জন্য নিজের প্রাণকে হারাইতে বসিয়াছে? তাহা হইলেত বুঝিতাম যে মরণ সার্থক, তাহা হইলে এত দুঃখ হইত না। তা ত নয়, সে যে নিরীহ পক্ষীর ছানাদিগকে ধরিয়া বৃথা কষ্ট দিয়া মারিয়া ফেলিবার জন্য গাছে উঠিয়াছিল। সে যে দুঃখিনী পক্ষিনীর স্নেহের ধন ছানাগুলিকে ডাকাতী করিয়া আনিবার জন্য গাছে উঠিয়াছিল। সে যে জননীর কোল শূন্য করিয়া জননীর নয়নতারা বাচ্ছা ধন চুরী করিতে গিয়াছিল। তাই আজ তাহার জননী নিজ হৃদয়ের ধন নগেনকে হারাইতে বসিয়াছেন। তাই আজ তাঁহার স্নেহের ধন পুত্রটীকে চিরদিনের তরে বিসর্জন দিতেছেন। অন্যায় করিয়া কাহারও সর্বনাশ করিতে গেলে প্রায় আপনারই সেই দশা উপস্থিত হয়। আহা! একটা কি? কত শতটা পক্ষীর বাসাই যে নগেন ভাঙ্গিয়াছে, তাহার ঠিকানা নাই। এত গুলি পক্ষীর হাহাকার রবে, এতগুলি নিরীহ জীবের যাতনায়, এতগুলি জননীর অভিশাপে, এতগুলি দীন হীন অসহায় পক্ষী শাবকের মৃত্যু সময়ের রোদনধবনি ঈশ্বরের কর্ণে প্রবিষ্ট হইয়াছে তাই, সেই মহাপাপের শাস্তি এতদিনের পর হইতেছে। ছি! ছি!! নগেনের আর দিবসে অন্য কর্ম ছিল না, কেবল টো টো করিয়া ঘূরিয়া পক্ষীর বাসা খুঁজিত। হৃদয়ে এক তিলও দয়া হইত না।

অনেক কষ্টে অনেক চেষ্টায় নগেনের এ যাত্রা প্রাণ গেলনা কিন্তু একটী হাত ও একখানি পা চিরকাল ভাঙ্গিয়া রহিল। বেশ শিক্ষা পাইয়া বাছাধন এখন এমনি শান্ত হইয়াছেন যে যেন আর সে নগেন নাই। এখন যেখানে দেখে কোন বালক বা বালিকা কোন জীবকে ক্লেশ দিতেছে, যেখানে দেখে কোন লোক পুষিবার জন্য পাখী লইয়া যাইতেছে, যেখানে দেখে কেহ পক্ষী পুষিতেছে, সেইখানে খোঁড়াইতে খোঁড়াইতে গিয়া উপস্থিত হইয়া আপনার হাত

ও পায়ের গল্প করে ও সকলকে ঐ নিষ্ঠুর কার্য হইতে থামাইতে চেষ্টা পায়। সর্বদাই বলে :— "আমাদের যেমন প্রাণ আছে, পশু পক্ষীদেরও ঠিক তেমনি আছে ; আমরা যেমন কষ্ট হইলে কাঁদি ও যন্ত্রণা ভোগ করি, তাহারাও তেমনি করে ; আমাদিগকে যিনি সৃষ্টি করিয়াছেন সমস্ত জন্তুকেই তিনি সৃজন করিয়াছেন ও নিয়ত আহারাদি প্রদান করিয়া তাহাদিগকেও প্রতিপালন করিতেছেন। স্বয়ং ঈশ্বর যাহাদিগকে মা হইয়া সর্বদা রক্ষা করিতেছেন, আমি কে—যে সেই বেচারা পক্ষী বা পশু শাবকদিগকে কষ্ট দিই?" নিজের গত জীবনের নিষ্ঠুরতা উল্লেখ করিয়া সর্বদাই আক্ষেপ করে ও বলে "হায়! হায়! কত যে বৃথা নিষ্ঠুরতা করিয়া জীব সকলকে ক্লেশ দিয়াছি। অনর্থক কত যে পাখীর প্রাণে যাতনা দিয়া বিনাশ করিয়াছি, তাহা বলা যায় না! এখন সমস্ত জীবন পশু পক্ষীদের কষ্ট দূর করিবার জন্য উৎসর্গ করিলেও এ পাপের সমুচিত প্রায়শ্চিত্ত হইবে না। যাহা হউক আমি কত দিন বাঁচিব, অসহায় পশু পক্ষী ও সমস্ত জীবের যাহাতে দুঃখের নাশ হয় তাহা করিব।" এইরূপে অতিশয় কাতর হইয়া দুঃখ করে ও রোদন করিতে থাকে। প্রতিদিন আহারের পর নিজ অন্নের প্রায় সমান ভাগ পশু পক্ষীদের জন্য রাখিয়া তাহাদিগকে স্বহস্তে আহার করায়। আহা! প্রাতঃকালে যখন তাহার খাবারের টুকরাগুলি পাইবার জন্য ৫০।৬০-টী কাক ও শালিক প্রভৃতি পাখী জমা হইয়া চুপ করিয়া বসিয়া থাকে ;—যেই নগেন বাহির হয়, অমনি সকলে মহা আনন্দে কলরব করিয়া যখন উড়িয়া তাহার নিকটে আসে, ও তাহার নিকট হইতে টুকরাগুলি তুলিয়া লইয়া আহ্লাদে আহার করে, তখন তাহা দেখিলে কতই না সুখ হয়! যখন বাড়ীর ছাগ ও বাছুরগুলির গলা ধরিয়া "যাদু, ধন, বাছা" প্রভৃতি কথা বলিয়া আদর করে, যখন সে পথে ঘাটে সর্ব স্থানে পশুপক্ষীদিগের দিকে চাহিয়া যত্ন করে, যেন সে তাহাদের কথা বুঝিতে পারে,—তখন যাহারা দেখে তাহাদের মনে বড় আশ্চর্য ভাব হয়।

মহা দুরন্ত দস্যু রত্নাকর কিরূপে পরম যোগী ঋষি বাল্মীকি হইয়াছিল তাহা তোমরা "সখাতে"ই পড়িয়াছ। এই আর একটা অদ্ভুত কাণ্ডও দেখিলে, সেই নিষ্ঠুর নগেন এখন প্রাণপণে পক্ষী ও পশুদিগের কষ্ট দূর করিতে ব্যস্ত। বাস্তবিক সে যে-সকল কথা বলে তাহা বিশেষ বিবেচনা করিয়া দেখা কর্তব্য। যথার্থই অবলা জীবদিগকে ক্লেশ দেওয়া মহাপাপ। আমরা ভরসা করি আমাদের পাঠকদিগের মধ্যে কেহ এরূপ নিষ্ঠুর নাই, যদি কেহও থাকেন তবে যেন নগেনের পরিবর্তন দেখিয়া শিক্ষা পান। আমরা শুনিলে পরম আনন্দিত হইব যে একটী পাঠকও তাঁহার নিষ্ঠুর অভ্যাস পরিত্যাগ করিয়াছেন।

২ : ৮ : আগষ্ট ১৮৮৪, পৃ. ১১৭-১১৯।



# খুকুর সাধ

মন্মথনাথ মুখোপাধ্যায়



মাদের খুকু বড় আদরের ধন। অনেক লোক আমাদের বাড়ীতে আসেন, সকলেরই সঙ্গে তার খুব ভাব। খুকু সকলের সহিতই মহা আনন্দে মনের সুখে দিন কাটায়। তার ভাল নাম আছে, খুবই ভাল নাম, তবু কি জানি আমরা সকলে কেমন তাকে "খুকু খুকু" বলিয়া ডাকিতে ভালবাসি। আহা! অমন মিষ্ট কথা বুঝি আর নাই! খুকুর বয়স এই সবে মাত্র তিন বছর। কিন্তু এরই মধ্যে সে এত কথা কয়, এত গল্প করে, এত আমোদ করে যে দেখিলে অবাক হইতে হয়। গায়ে একটুও গয়না নাই, পরে না। যদি কেউ জিজ্ঞাসা করে ত বলে "ও সব সোণার গয়না আমি প'রব না, বাবা আমাকে আকাশের তারাগুলোকে পেড়ে কণ্ঠমালা কোরে দেবে, আর মা বলেছে যে খুব বড় গোল পানা যে দিন চাঁদটী উঠিবে, সেই দিন সে খানাকে ছিঁড়ে এনে আমার জন্যে বাজু গড়িয়ে দেবে!"

খুকু এমনি ভাল লোক যে বাড়ীতে কোন লোক এলে অমনি তাঁহার সঙ্গে নানা রকম কথাবার্তা কহিয়া তাঁহার মন মুগ্ধ করিয়া দেয়। বাবার আসিতে যদি দেরী থাকে তবে সে লোকের কোন কষ্টই দেয় না। যদি তিনি বলেন "আমি যাই, তোমার বাবার দেরী হচ্ছে" তবে খুকু মহা দুঃখিত হইয়া বলে "না যেতে দেবোনা। আর একটু থাকুন না বাবু! থাকুন।" এই বলিয়া হয় একটা পান, নয় একখানা সাবান কি অন্য কিছু বাড়ীর ভিতর থেকে নিয়ে ছুটে আসে আর বলে "এইবার থাকুন আর একটু বাদেই বাবা আ'সবেন।" আরও বলে "দেখুন! ঐ যে নীচু গাছটী দেখ্‌ছেন ওটা আমি পুতেছি, আর ঐ গাছটীতে নিচু হোলে আপনাকে দেবো। আর আমি আপনাদের বাড়ী যাবো, গিয়ে আপনাদের, খুকীদের বেশ কোরে আমার কাপড়, গয়না, সব পরিয়ে দিয়ে আস্‌বো। কেমন?" এইরূপ কি চমৎকার যে তাহার কথাবার্তা, কি সুন্দর কি মনোহর তা আর বল্‌তে পারি না। আহা! যদি দেখবার হোতো তাহ'লে পাঠক পাঠিকা! তোমাদের সকলকে দেখাতুম কি মেয়ে! আবার এদিকে এমনি স্মরণ শক্তি যে "সখা"র পায়রামণি প্রভৃতি অনেক পদ্য মুখস্ত করিয়া ফেলিয়াছে। সে বলে আমি বড় হ'য়ে এ রকম গান লিখ্‌বো।"

তোমরা আর্শীবাদ কর ঈশ্বর কৃপায় খুকু আমাদের বেঁচে থাক্ ও বড়লোক হোয়ে দেশের বালকবালিকাদের উপকার করুক।

২ : ৮ : আগষ্ট ১৮৮৪, পৃ. ১২৫।



# চালনি বলেন ছুঁচ ভাই তুমি কেন ছেঁদা?

উপেন্দ্রকিশোর রায়



কোনারাম সম্মুখের লোকটীকে দেখাইতেছেন! তাঁর নিজের পীঠের দিকে একবার চাহিয়া দেখিলে হইত। নিজের দোষগুলিকে সকলেই পেছনে ফেলিয়া দিতে চায়। আমি চেঁচিয়া বলিলাম লোকনাথ বড় রাগী, আমি তাহাকে ভালবাসি না; বল দেখি ভাই, আমার সম্বন্ধে তুমি কিরূপ মনে করিতেছ? অন্যের ছেঁড়া মোজা দেখিয়া বিরক্ত হওয়ার আগে নিজের জুতার ভিতর চাহিয়া দেখা ভাল। আমি যতক্ষণ বসিয়া থাকিব, ততক্ষণ তুমি হাঁটিতেছ না বলিয়া আমার বিরক্ত হওয়ার অধিকার কি? আর যদি এমন হয় যে আমি হাঁটিতেছি, তাহাতেই বা কি হইল?

অন্যের তিলটীকে তাল করিবার পূর্বে নিজের তালটী ছুড়িয়া ফেলিয়া দেওয়া ভাল। গম্ভীর ভাবে বক্তৃতা করিলে কি হয়, পরক্ষণেই যদি বক্তা নিজের অসারত্ব হাতে কলমে বুঝাইয়া দেন, তবে লাভ কি হইল?—লাভ হইল যে, অন্য কেহ ঐ বিষয় নিয়া আমাকে কিছু বলিলে, আমি তাহাকে বলিব "আরও একজন একবার বলিয়াছিলেন।" আমার দোষ দেখিয়া তোমার কষ্ট বোধ হইয়াছে?—ভাল। কিন্তু কষ্ট পাইয়া যদি তুমি আসিয়া মুরুব্বী লোকের মতন আমাকে বকিতে থাক, তবে হয়তো লাভের মধ্যে এই হবে যে তোমাতে আমাতে যে ভালবাসাটুকু ছিল তাহা আর থাকিবে না। ক্লাশে একটী নূতন ছেলে আসিল—বেচারাকে যেন খেলার সামগ্রী পাইলে; অত বোকা বুঝি আর কেহ কখনও দেখে নাই! কিন্তু মনে পড়ে কি? তোমাকে যখন ধরিয়া বাঁধিয়া ইস্কুলে মাষ্টার মহাশয়ের কাছে দিয়া যাওয়া হইয়াছিল তখন তুমিও একটী জানোয়ারের মতন ছিলে কি না? অন্যের ত্রুটী নিয়া

হাসি তামাসা করা যাঁহাদের অভ্যাস, তাঁহাদের অনেকেরই দেখা যায় মেজাজটী বড় উগ্র— কথা কয় না। ইহাঁরা যদি অন্যের উপর ঢিল ছুড়িবার সময় নিজের গায় মারিয়া একবার পরীক্ষা করিয়া দেখেন তাহা হইলে বড় ভাল হয়। না হয় প্রতিপক্ষের পাটকেলটীর সময় যেন মুখ বিকৃত না করেন। বাস্তবিক ওরূপ লোকের ঐ ঔষধ—আমি বলিলাম "খক" তুমি বলিলে "থুঃ"। বেশ সমানে সমানে গেল। এরূপ বার কয়েক হইলেই দেখিবে আমার রোগ সারিয়াছে, আমি ভাল মানুষ হইয়াছি।

ভাল ঠাট্টা কয়জন করিতে পারে? কথা শুনিয়া হাসিলাম উপকারও হইল ; এরূপ কথা কয়জন বলিতে পারে? প্রায়ইতো দেখি, তুমি বলিলে, আমি হাসিলাম, আর যদু চটিল। আমাদের দেশের একজন প্রতিভাশালী লোক বলিয়াছেন—"কবির আমোদ, কিন্তু বিপিনের ক্লেশ, লোষ্ট্রক্ষেপী বালকের সুখে যথা ভেক।" তুমি তো এক কথা বলিয়া মজা করিলে ; আমি বেচারা যে তা হাড়ে জ্বলিয়া পুড়িয়া মরিলাম। ঠাট্টা মাঝে মাঝে ভাল লাগে, কিন্তু বিদ্রূপকে বড় ভয় করি। যিনি স্বভাবতঃ কাহারও মনে ক্লেশ না দিয়া নির্দোষ কথা বলিয়া আমোদ দেন, তিনি বড় ভাল লোক। আর যাহাদের দোষ সংশোধন করিবার ক্ষমতা নাই, কেবল বিদ্রূপ করিবার জন্য অন্যের সমালোচনা করিয়া থাকে, তাহাদের সম্বন্ধে ছেলেবেলা পড়িয়াছি "খলেরা কেবল পরের দোষই অন্বেষণ করে"—।

২ : ৮ : আগষ্ট ১৮৮৪, পৃ. ১২৬-১২৭।

## রাগ

উপেন্দ্রকিশোর রায়



বা! কি রাগ গো! বাবুর মুখের উপর রাগ হইয়াছে। তাইতো, মুখ ব্যাটার জ্বালায় বাবু এখন আর আর্‌শীর সম্মুখে চাইতে পারেন না। অমন মুখের আকার বাবু লোকের থাকে?—তাই বাবু রাগ করিয়া মুখকে জব্দ করিবার নিমিত্ত মুখের নাকটা কাটিয়া ফেলিতেছেন এবারে মুখ একাকার হইয়া যাইবেন।



রাগ হইলে বিচার শক্তি একটু কমিয়া যায়। আমরা কোন ফকিরের কথা শুনিয়াছি। ফকিরের এক শত্রু ছিল, তাহাকে জব্দ করিবার জন্য নিজের ছেলেকে বলিল "তুই আমাকে মারিয়া ওদের দরজায় ফেলিয়া রাখ"। ছেলে তাহাই করিল। বল দেখি জব্দ হইল কে? ছেলে বাবুদের অনেককে দেখিয়াছি, মার উপর রাগ হইয়াছে, সুতরাং সে দিনের মত আহার পরিত্যাগ করিলেন। পাকা লোক হইলে পাছে মা বিরক্ত করিতে আসেন, তাই গাছে উঠিয়া বসিয়া থাকেন! এই হইল মার শাস্তি। ক্ষুধা কিন্তু রাগ বোঝেনা, তাহার সময় হইলে সে হাজির হইবেই। রাগের ফল হইল ক্লেশ ; ক্লেশের ফল অনুতাপ।

সকলেই মাঝে মাঝে অন্যায় করিয়া বলিয়া থাকেন, "রাগের মাথায় করিয়াছি।" বলি, রাগের মাথাটা কি?—অর্থাৎ তখন বিচারশক্তি ছিলনা। ততক্ষণ আমি পাগল, সুতরাং আমার সাত খুন মাপ!! খুনটা নিজের উপর দিয়াই অনেক সময় হইয়া যায়। রাগের মাথায় যত কম কাজ করা যায় ততই ভাল। যদুর ছোট বোন তাহার ছবির বইএর একখানা পাতা ছিঁড়িয়া ফেলিয়াছিল, যদু "রাগের মাথায়" তৎক্ষণাৎ বইখানাকে উনুনের ভিতর রাখিয়া আসিল! এ রোগ অনেকেরই আছে।

রাগ হইলেই অনেকে মনে করেন যে তাঁহারা ইচ্ছা করিলে একটা কিছু করিয়া ফেলিতে পারেন, অন্যের তাতে কিছু বলিবার অধিকার নাই। রাগ হইলে অনেকে নিজেকেই কষ্ট দেন—আহা বেচারা!!

শেষে একটা কথা বলি। ভাই, রাগকে বিশ্বাস করিও না। রাগ যখন তোমার ভিতরে আসিবেন তখন খুঁজিলে দেখিবে যে বুদ্ধিটী পলায়ন করিয়াছে। রাগ আসিয়া তোমাকে তাঁহার করিয়া লইবেন। তখন আমি গাধা, গরু, ষাঁড়, মহিষ, যা কিছু হইনা কেন, তোমাতে আমাতে কোন প্রভেদ নাই।

তাই আজ বাবুর নাকের উপর চোট!!

২ : ৮ : আগষ্ট ১৮৮৪, পৃ. ১২৭।

## জীবন রক্ষক কুকুর

মন্মথনাথ মুখোপাধ্যায়



ঠক! ছবি দেখিয়া ও উপরের লেখা পড়ায় আমাদের মনের কথা বুঝিয়াছ কি? যদি না বুঝিয়া থাক, তবে বলি শুন। সুইজারলাণ্ড্ দেশে কেবলই পর্বত—যেমন আমাদের দার্জিলিং অমনি। তবে প্রভেদ এই যে সেখানকার অবস্থা বড় ভয়ানক। সেই প্রকাণ্ড আল্পস্ পর্বতশ্রেণীর চূড়া, দিন রাতই ভয়ানক শীত, অধিবাসীরা সদাই কাতর। তাহাতে আবার সেখানকার ঋতুর কিছুই ঠিক নাই। হয়ত দিব্য পরিষ্কার আকাশ, সুন্দর নীল আকাশে একখানিও মেঘ নাই, মনোহর বনফুলগুলি শোভা পাইতেছে, যেন কখনই নষ্ট হইবার নহে;—প্রফুল্ল মনে পথিক গান করিতে করিতে চলিয়াছে। ও হরি! কোথা থেকে হঠাৎ বোঁ বোঁ গোঁ গোঁ শব্দে একেবারে ঝড়!! শুধু কি ঝড়?



তার সঙ্গে সঙ্গে পর্বতের চূড়ার মত কি শাল গাছের ঝাঁকের মত ভয়ানক বরফরাশি আকাশকে ছাইয়া ছুটিতেছে, তাহার সম্মুখে কি বড় বড় বৃক্ষ, কি পর্বত-শৃঙ্গ কিছুই দাঁড়াইতে পারে না। ভারি বন্যা এলে যেমন ঘর বাড়ী ভাসাইয়া লইয়া যায়, একেবারে কুড়ি হাজার গোলা কামান থেকে সারবন্দি ছুড়িলে সুমুখে যেমন কিছুই থাকে না, সব ভাঙ্গিয়া লইয়া যায়, তেমনি সেই

ভয়ানক ঘূর্ণিবায়ুর সম্মুখে পড়িলে পাহাড়ের ধারও ভাঙ্গিয়া পড়িয়া যায়। ভয়ানক প্রতাপ! এমন ভয়ানক স্থান দিয়ে ঐ দেশের পথিকদিগকে প্রাণ হাতে করিয়া চলিতে হয়।

সেইখানে বার্ণার্ড্ নামক একজন ধার্মিক সাহেবের আশ্রম আছে, সেই আশ্রমের ধার্মিক পুরুষেরা এইরূপে বিপদগ্রস্ত পথিকদিগকে আশ্রয় দিয়া তাহাদের প্রাণরক্ষা ও আহারাদি দিয়া সর্বদাই সাহায্য করিতেন। ঐ ধার্মিক ব্যক্তিরা ইহাতেও সন্তুষ্ট না হইয়া মনে করিলেন হয়ত কত লোক তাঁহাদের কথা না জানিতে পারিয়া বিপদে মারা যায়, এজন্য তাহাদিগকে রক্ষা করিবার জন্য অনেক কুকুর পুষিয়াছিলেন। উহারা বেস শিক্ষিত হইয়া ইতস্ততঃ ঘূরিয়া বেড়াইত এবং যেখানে কোন বিপদাপন্ন লোক দেখিত তাহাকে উদ্ধার করিয়া আশ্রমে লইয়া আসিত। তাহাদের কাহারও কাহারও গলায় একটা করিয়া ঔষধের শিশি বাঁধা থাকিত, যদি কেহ চাহিত তবে উহা পান করিয়া বেস সবল হইয়া চলিয়া যাইতে পারিত। এই কুকুরগুলি এমন চমৎকার শিক্ষা পাইয়াছিল যে শুনিলে আশ্চর্য ও অবাক হইতে হয়। যদি কোন লোক মৃত প্রায় হইয়া এমন কি ৮ হাত কি দশ হাত তুষারে (গুঁড়ি গুঁড়ি বরফ) আবৃত হইয়া যাইত, ইহারা বুদ্ধি ও ঘ্রাণশক্তির বলে তাহাও বুঝিতে পারিত এবং দুইদিকের পা দিয়া ঘন ঘন বরফ আঁচড়াইয়া দূরে ফেলিয়া দিত ও শেষে সেই মৃত প্রায় দেহ বাহির করিয়া মনিবদের নিকট পৃষ্ঠে করিয়া লইয়া যাইত।

একদা একজন স্ত্রীলোক তাঁহার একটী পুত্রকে লইয়া এই পথ দিয়া যাইতেছিলেন। পথে রাত্রি হওয়ায় আর কোথায় স্থানআদি না জানায় তিনি ঐ স্থানের একটী কোণে পুত্রটীকে লইয়া শয়ন করেন। সুইজার্লাণ্ডের রাত্রি—একেবারে অসহ্য শীত, দুজনে ঘোর কষ্ট পাইতেছেন, মাঝে মাঝে পুত্রটী বলিতেছে—"মা! এখানে আমাদের সাহায্য করিতে কি কেউ নাই?" মা কি বলিবেন, আপনার যাতনায় ও মনে হতাশ হইয়া ভাবিতেছেন। মা হঠাৎ যেই একটু সরিয়া যাবেন অমনি সেই মহা উচ্চ পর্বতের উপর থেকে ভয়ানক এক গহ্বরে পড়ে গেলেন!! কেহই জানিতে পারিল না। হা দুর্ভাগ্য শিশু! মাও হারাইলে? শিশু কিছুই জানে না ; তখনও বলিতেছে—"মা! এখানে কি কেউ আমাদিগকে সাহায্য করিবে না?" আবার জিজ্ঞাসা করিল। কে উত্তর দিবে? শিশুটী তখন উঠিল, খুঁজিয়া দেখিল সে একা। উঃ! সেই পর্বতে, সেই অন্ধকারে, সেই শীতে, সেই তুষাররাশির মধ্যে সেই ভয়ানক স্থানে—সে একা!! দয়ালু পাঠক! স্নেহবতী পাঠিকা! তোমরা ভাবিয়া দেখ। সে বলিল "মা!—মা কোথা?" চীৎকার করিয়া ডাকিল "মা! মা গো!" পর্বতের শৃঙ্গে শৃঙ্গে বেড়াইয়া আঘাত লাগিয়া কথা তাহারই কাণে ফিরিয়া আসিল—"আ—ও"। সে আরও চেঁচাইয়া ডাকিল "ওগো মা!" দূরে, আরও দূরে তাহার ডাক বায়ুতে ভাসিয়া গেল, আর পর্বতের গা হইতে শব্দ আসিল "ও—আ"। পার্বতীয় বালক শেষে বুঝিল তাহার মা নাই, ও শব্দটা তালি মাত্র। তখন যে তাহার প্রাণ কি হ'ল সে কি লেখা যায়?

অসহায় বালক তখন আস্তে আস্তে সেই এক হাঁটু তুষারের মধ্য দিয়া বহু কষ্টে আবার রাস্তায় আসিবার চেষ্টা করিতে লাগিল,—যদি সেখানে কোন পথিক তাহাকে দেখিয়া সাহায্য করে। কিন্তু সে রজনীতে, সে অন্ধকারে, কে সে ভয়ানক পথে চলে? শীতে কাঁপিতে সে আর পারে না, সমস্ত দিনের পর ক্ষুধায় প্রাণ আকুল ; মাকে হারাইয়া মন তাহার দুঃখে পোরা, তাহার উপর আবার সহায়হীন। হতাশ হইয়া সে সেই খানে হাঁটু পাতিয়া বসিল, হাত দুখানি

জোড় করিয়া বুকে ধরিল, চক্ষু দুটী,—আহা! জলে ভেসে যাচ্ছে এমন চক্ষু দুটী,—উপর দিকে তুলিল ; আর অতি কাতর স্বরে, সরল প্রাণে, ব্যাকুল হয়ে বলিল "পরমেশ্বর! তুমি দয়াময়! এই দীন হীন, অসহায় বালকের আর তোমা বৈ কে আছে? আমার চেষ্টায় যা আছে করিলাম, পিতাগো! ওগো বিপদভঞ্জন! এইবার আমার সব বল চলে গেছে, এখন তুমি আমায় হাত ধরে রক্ষা কর! আমি দেখিছি, মা যখনই বড় বিপদে পড়্তেন, তিনি ত তোমাকে ছাড়া আর কাকেও ডাকেননি। আর তুমিও তাঁহার সব বিপদই দূর কর্তে। এখন পিতাগো! আমাকে রক্ষা কর।!"

এদিকে খুব তুষার পড়িতেছিল, ক্রমে তাহার প্রায়কোমর অবধি ডুবিয়া গেল। আমাদের দেশে যেমন কুয়াশা হয়, তুষারও তাই, তবে কুয়াশা সব জলকণা মাত্র। তুষার বরফকণা; কাজেই ভয়ানক শীতল। শীতে তাঁহার অঙ্গ সকল ক্রমে অবশ হইয়া এল। এমন সময়ে হঠাৎ বোঁ বোঁ রবে সেই পূর্বে বলা হইয়াছে যা, সেই রকম ঝড় ভয়ানক বেগে এসে পড়্ল। বেচারা ভয়ে শীতে নির্জীব হয়েছিল, ঈশ্বরের কাছে প্রার্থনা ক'রে যেন বল পেলে, অমনি তাড়াতাড়ি একটা ছোট গুহায় গিয়া লুকাইল। ঝড় সমস্ত তুষারগুলকে এখান থেকে ওখানে, ওখান থেকে সেখানে, এই রকম নেড়ে নেড়ে নিয়ে বেড়াইতে লাগিল। আর মড় মড় ক'রে গাছ সব ভাঙ্গিতে লাগিল, পর্বতের কোণগুলি পর্যন্ত ভাঙ্গিয়া ফেলিতে লাগিল, কিন্তু শিশুটীর কিছুই করিতে পারিল না। তবে বড়ই শীত বৃদ্ধি হইল। শীতে প্রায় সে অবসন্ন হইয়া পড়িতেছিল, এমন সময়ে তাহার মুখে যেন কাহার গরম নিশ্বাস লাগিল। অমনি চক্ষু খুলিয়া দেখে যে ভয়ানক একটা কুকুর! কুকুরটী কিন্তু খুব স্নেহভাবে তাহার গা হাত সব চাটিয়া আদর করিতে লাগিল ; দেখিয়া সে ভীত না হইয়া বরং সাহস পাইয়া উঠিয়া বসিল ও পরমেশ্বরকে অগণ্য ধন্যবাদ দিল। ক্রমে একটু সুস্থ হইলে কুকুরটা দাঁড়াইল। বালকও চেষ্টা করিল কিন্তু পারিল না। তখন সেই স্নেহপূর্ণ জীব উপুড় হইয়া শুইয়া এমন ভাব দেখাইল যেন সে বালককে আপন পৃষ্ঠে উঠিতে বলিতেছে। বালক তাহাই করিল, তখন হৃষ্টমনে পথ চিনিয়া কুকুর আপনাদের সেই আশ্রমের দিকে চলিল। ঝড়ও অনেকটা থামিয়াছিল। সে স্বচ্ছন্দে ঐ দেখ বালককে পিঠে করিয়া মন্দিরের দ্বারে আসিয়া চীৎকার করিয়া দ্বার খুলিতে বলিতেছে। ধন্য বুদ্ধি কুকুরের!! ধন্য দয়া ঈশ্বরের!!!

এই বালককে একজন ভদ্রলোক পরে ভরণপোষণ করিয়া মানুষ করিয়াছিলেন। কিন্তু সে কখনও মাকে ভুলে নাই।

২ : ৯ : সেপ্টেম্বর ১৮৮৪, ১২৯-১৩১।



# ঘড়ি

মন্মথনাথ মুখোপাধ্যায়


অতি প্রাচীণতম কাল হইতে ঘড়ি প্রচলিত হইয়া আসিতেছে। তোমরা মনে করিও না যে ঘড়ি তোমাদের ইংরাজ বাহাদুরেরাই নির্মাণ করিয়াছেন। যখন ইংরাজ নাম পর্যন্ত কেহ জানিত না, এদেশেতে ত নয়ই, কোন স্থানেই যখন ইংরাজ হয় নাই, তখনও এই দেশে ঘড়ি ছিল, এ দেশ সকলের চেয়ে পুরাতন, এবং আগে যখন সব দেশ, এসিয়া, ইউরোপ, আফ্রিকা, আমেরিকা—সমস্ত অজ্ঞান ছিল, অসভ্য বনের পশুর মত ছিল, তখনও আমাদের দেশের লোকেরা সুসভ্য ও মহা বুদ্ধিমান ছিলেন। তখন তাঁহারা সময় নিরূপণ করিবার জন্য যে কৌশল করিয়াছিলেন, তাহাকে যদি ঘড়ি বলা যায়, তবে তখনও নিশ্চয় ঘড়ি ছিল।

সে যাহা হউক, আসল কথা এই যে সময়টা দেখা নাকি চিরকালই দরকার, সময় দেখিবার জন্য তেমনি চিরকালই একটা না একটা উপায় অবলম্বিত হইয়াছিল। বিলাতের প্রাচীন রাজা 'আলফ্রেড় দি গ্রেট্' এক রকম বাতী ব্যবহার করিতেন সেই বাতী পুড়িতে যে সময় লাগিত সেই অনুসারে তিনি ঘণ্টা নিরূপণ করিতেন। আমাদের দেশে তিন রকম উপায় দেখা যায়। (১ম) কোন পরিষ্কার স্থানে একটা কাটী সোজা করিয়া পুতিয়া রাখা হয়, এবং প্রতিদিন সূর্যের গতি বুঝিয়া ঐ কাটীর ছায়া যখন যেখানে যেখানে পড়ে সেইখানে সেইখানে দাগ দিয়া রাখা হয়। তা হলেই এক বছর বাদে কাটীর ছায়া আবার ঘূরিয়া ঠিক প্রথম দিনের দাগে আসে। তার পর থেকে আবার ঘূরিতে আরম্ভ করে। কাজেই বেশ এক রকম মোটা মুটী সময় ঠিক করিবার উপায় হয়। ইহাকে সূর্য-ঘড়ি বা Sun-dial বলে। কিন্তু এতে সুবিধা হয় না, কেন না, যেদিন সূর্য মেঘে ঢাকা থাকে সেদিন, ও রোজ রাত্রে সময় দেখার উপায় থাকে না। আর একটা উপায় আছে তাহার নাম 'বালির ঘড়ি'। একটা ফুটো ওয়ালা বাক্সে ঝুরো বালি রাখা হয়, ঐ বালি ঝুর ঝুর ক'রে পড়িতে থাকে, যতক্ষণে সমস্ত প'ড়ে যায় ততক্ষণে এক ঘণ্টা হয়। আবার সমস্ত বালি কুড়াইয়া লইয়া বাক্সে পূরিয়া দেওয়া হয়। কিন্তু এও সুবিধা নয়। আরও এক রকম আছে তাহাকে জলঘড়ি বলে। একটা পাত্রে খানিকটা জল রাখা হয়, তাহাতে একটা পাৎলা বাটী ভাসাইয়া দেওয়া হয়, তাহার তলায় একটী ছোট ছিদ্র থাকে, ঐ ছিদ্র দিয়া একটু একটু করিয়া জল উঠিতে থাকে। বাটীর ভিতর দিকে বা বাহির দিকে কয়টী দাগ করা থাকে। ক্রমে যত অধিক জল বাটীর ভিতর উঠে ততই বাটী ভারী হইয়া ডুবিয়া যাইতে থাকে। এবং ঐ এক একটী দাগ পল, দণ্ড, প্রহর প্রভৃতি বুঝায়। পলের দাগ অবধি ডুবিলে এক পল্ হইল বুঝা যায়, দণ্ডের দাগ অবধি ডুবিলে দণ্ড হইল বুঝা যায়। আবার ৭৷৷০ দণ্ডে একটা প্রহরের দাগ থাকে, ঐ দাগে জল উঠিলে এক প্রহর হয় বুঝা যায়। সাধারণতঃ এক প্রহর হইলে বাটীটি ডুবিয়া যায়। অমনি একজন লোক যে পাহারা থাকে, সে সে-বাটীটি আবার ভাসাইয়া দেয় ;আবার, জল উঠিতে থাকে। এইরূপে দিন রাত্রি পাহারা রাখিয়া এই জল-ঘড়ির দ্বারা বেস এক রকম সময় নিরূপণ হয়।

এই দুই তিন জাতীয় ঘড়ি এখনও অনেক প্রাচীন মন্দিরে ও দেবালয়ে আমরা দেখিতে

পাই। কাশীতে এইরূপ একটী প্রকাণ্ড মান মন্দির আছে, সেখানে একটী বড় সুন্দর সূর্য-ঘড়ি আছে। অনেক বড় বড় জ্যোতির্বেত্তা সাহেব ইহা দেখিতে যান। আরও অন্যান্য অনেক স্থলে বালির ও জলের ঘড়ি দেখা যায়। কিন্তু প্রায় সকল স্থলেই এখন বিলাতী ঘড়ি ব্যবহার হয়; ইহাই এখন সর্বাপেক্ষা সুবিধার জিনিষ। ইহাতে দিন রাত্রি পাহারা দিতে হয় না; কোন গোলই নাই, কেবল মধ্যে মধ্যে এক একবার দম দিলেই হইল। তাহাও আবার বড় বড় ঘড়িগুলার কেবল ৭ দিন অন্তর একদিন। মাসে একদিন, বৎসরে একদিন দম এমন ঘড়িও আছে শুনিয়াছি। দেখ দেখি কেমন সুবিধা! এই সব ঘড়ির ভিতর ত সাধারণেই কত কৌশল, এক একটাতে আবার এমনি আশ্চর্য ব্যাপার যে শুনিলে অবাক হইয়া যাইতে হয়। কোন কোনটার ১৫ মিনিট বাজে, কোনটার ঘণ্টা বাজিবার সময় একটা পরী আসিয়া নাচিয়া গাইয়া তারপর একটা দণ্ড দ্বারা একটা ঘণ্টা বাজাইয়া আবার নাচিতে নাচিতে যায়। কোনটায় ফি সেকেণ্ডে সেকেণ্ডে একজন কুলী দাঁড়াইয়া একটা মুগুরের দ্বারা একটা চাঁই-এর উপর ঠক্ ঠক্ ক'রে মারে আর যারা দেখে তাদের মুখ পানে চায়। কোনটার বা ঘণ্টা বাজার সময় একটা কোকিল পাখী বাহির হইয়া 'কু' 'কু' ক'রে শব্দ করে, তাই ঘণ্টা বাজান হয়। আর কত লিখিব? এক রকম ঘড়ি আছে তাহাদিগকে 'এলার্মিং' ক্লক বলে; এগুলো বড় উপকারী। দম দিয়ে ঠিক ক'রে রাখিয়া শোও, ঠিক যটার সময় তুমি মনে করিবে তটার সময় রাত্রে এমনি 'ঘন্ ঘন্' শব্দ করিবে যে তুমি অমনি ধড়মড়িয়ে উঠে না পড়ে থাকতে পার্‌বে না। বাঙ্গালায় এদের বলে ঘুম ভাঙ্গানে ঘড়ি। ছাত্রদের এটা ভারী উপকারী। দামও বেশী নয়। আজ কাল এ রকম একটা ভাল ঘড়ি ১০।১৫ টাকায় পাওয়া যায়, ৫৲ টাকাতেও ছোট রকম পাওয়া যায়। 'ওয়াচ্' অর্থাৎ ট্যাক ঘড়িও আজ কাল যে কতরকম তার ঠিক নাই। তাদের মধ্যে দু-দল, কতকগুলোর বেশ ঢাকনি আছে, তাদের বলে "হন্টিং," আর যাদের ঢাকনি নেই তাদের বলে "ওপ্‌ন্ ফেস্।" শেষের গুলিতে বেশ সুবিধা, পকেট থেকে বাহির করিলেই দেখা যায় কটা বেজেছে। খুব দাম দিয়ে কিনিলে এক রকম ওয়াচ্ আছে তারা বেস বাজে। যখন ইচ্ছা, রাত্রে অন্ধকারে ঘুম ভাঙ্গিলে একটা স্থানে একটু টিপিয়া ধরিলেই কটা বেজেছে, কত মিনিট হয়েছে তা পর্যন্ত বলে দেয়। মানুষের বুদ্ধির যথার্থই সীমা নেই। তোমরা বড় হ'য়ে যদি এ বিষয়ে বুদ্ধি খরচ কর তা'হলে হয়ত আরও কত শত আশ্চর্য আশ্চর্য কৌশল যে বাহির ক'রবে তার ঠিক কি? পারবে?

সে যাহা হউক, কিন্তু আজিকার এত কথার পর একটী কথা তোমাদের বলিতে ইচ্ছা করে—যে, সময় বড় দরকারী, এত দরকারী যে সে বিষয় এখানে বলাই অনাবশ্যক। এমন যে দরকারী সময় তাহার দিকে সর্বদাই খুব সাবধান হইয়া চলা আবশ্যক, যেন একটুও ফাঁকি দিয়ে চলে যায় না। যে টুকু যাবে তা আর ফিরে পাওয়া যাবে না এমন যে দরকারী জিনিষ, আমাদের মতে যার চেয়ে আর দামী জিনিষ নাই—তার জন্য যদি কিছু খরচ করা দরকার হয়, তাও সন্তুষ্ট মনে করা উচিত। আজ কাল যারা শ্রেষ্ঠ জাতি সেই ইংরেজদের দেশে প্রায় প্রত্যেক গাড়োয়ান, কি মুটেমজুর, এমন কি সামান্য জুতোসেলাইওয়ালারও প্রায় ঘড়ি থাকে। তারা জানে যে সময়ই তাদের জীবন, আবার সময়ই তাদের জীবন ধারণ অর্থের উপায়। ২৪ ঘণ্টায় যাদের এত খরচ, তার ফি ঘণ্টায় অত টাকা আয় হচ্ছে কি না দেখা চাই। এই জন্যেই তারা এত বড় জাত। তাই আমরা ইচ্ছা করি, আমাদের দেশের বালক বালিকারা

সকলেই ঘড়ির এ মহৎ গুণ জানিয়া এক একটী ঘড়ি ব্যবহার করেন। অনেক ছেলে দেখি প্রায়ই দেরী করিয়া স্কুলে আসেন, আবার অনেকে ৯টার সময় অবধি এসে বসে থাকেন। কাজেই,—ঘড়ি নেই কি করেন, সময় ঠাওরাইতে পারেন না। রেলের গাড়ীতে যাইতে অনেকেই দেখিয়াছি ঠিক সময়ে ষ্টেশনে যান না ; কাজেই তাঁহাদিগকে 'ট্রেণ মিস্' করিয়া ৩।৪ ঘণ্টা অনাহারে হয়ত ষ্টেসনে বসিয়া অনর্থক কষ্ট পাইতে হয়। ঘড়ি থাকিলে এ সব হয় না। আমাদের দেশের লোকেরা যখন সকলে ঘড়ি ব্যবহার করিতে শিখিয়া সময়ের মূল্য বুঝিবে, তখনই বাস্তবিক দেশের উন্নতি হইবে। ছাত্রদিগের পক্ষে ইহা বিশেষভাবে আবশ্যক। ৪ খানি বই পড়িতে হইবে, এত টুকু সময় আছে, তাহার মধ্যে ঠিক ভাগ করিয়া পড়িলে তবে পড়া ঠিক হইবে নহিলে হয় না। এই সব নানা কারণে ছাত্রদের ঘড়ি নিতান্ত আবশ্যক। আজ কাল দামও খুব কম। আশা করি আমাদের পাঠক পাঠিকাগণ এক একটী ঘড়ি ব্যবহার করিবেন। কিন্তু সাবধান! যেন নষ্ট না হয়। আরও সাবধান! যেন ঘড়ি আছে বলিয়া কারো অহঙ্কার না হয়।

২ : ৯ : সেপ্টেম্বর ১৮৮৪, পৃ. ১৩১-১৩৩।

## আমি দুখী কেন

খেলাতচন্দ্র বন্দ্যোপাধ্যায়



পাড়ার ভূষণ ভারি গরিবের মেয়ে। তার মা ছাড়া আর কেউ নেই। সে যখন খুব ছেলে মানুষ তখন তার পিতার মৃত্যু হয়। গ্রামের এক ধারে একখানি কুঁড়ে ঘর আছে, তাইতে দুজনে থাকে; আর ভরণ পোষণের ভার তার মার উপর। ভূষণ বাড়ীতে বসিয়া খেলা করে, কি ঘরের কোন কাজ কর্ম করে, আর তার মা ভিক্ষা করিতে যায়। একদিন তাহার বড় ইচ্ছা হইল যে, সে ওপাড়ার ছেলেদের সঙ্গে বিকালে খেলা করিতে যাইবে। অনেক ভাবিয়া চিন্তিয়া সে যাওয়াই স্থির করিল। গ্রামের ওপাড়াতে অনেক বড় মানুষের বাস, আর তাদের আদরের ছেলে মেয়েরা খেলা করে। ভূষণ সেদিন বৈকালে তাদের কাছে যাইতে যাইতে দূর হইতে তাদের খেলা হইতেছে দেখিতে পাইল, ও তাহার মনে বড়ই আহ্লাদ হইল। সে ধীরে ধীরে অগ্রসর হইতেছে এমন সময়ে তাদের একজন ছেলে যেমন তাহার দিকে তাকাইতেছে ভূষণ অমনি তাহার মুখ পানে চাহিয়া দাঁড়াইয়া পড়িল। এমন সময় সে ছেলেটী বলিয়া উঠিল "ওরে ভাই ওপাড়ার ভিখারীর মেয়ে ভূষী আমাদের সঙ্গে খেলা করতে আস্‌ছে।" আর সব ছেলেরা অমনি উচ্চৈস্বরে হাসিয়া বলিয়া উঠিল "কি? ভিখারীর মেয়ে হয়ে আমাদের সঙ্গে কোন্ লজ্জায় খেলা কর্‌তে আস্‌ছে রে!—আ মরণ! পর্তেও একখান কাপড় যোটে নি!—ও ভাই! দেখ্ দেখ্ একখানা ছেঁড়া নেকড়া, প'রে এসেছে।" এই বলিয়া কতকগুলা ছেলে তার পিছে পিছে তাড়া করিল। আর—আহা!—বেচারী ভূষণ প্রাণপণে ছুটিল। তার কাণ, মুখ, লাল হইয়া উঠিয়াছে, চোক দিয়া ঝর ঝর করে জল পড়্‌ছে, আর দুঃখিনী ভূষণ উর্দ্ধশ্বাসে ছুটিতেছে!—পাঠক পাঠিকাগণ! ইহাকে দেখিয়া তোমাদের কি একটুও দুঃখ হয় না? যাহা হউক সে এই প্রকারে ছুটিতে ছুটিতে ঘোষালদের দীঘির ধারে আসিয়া উপস্থিত

হইল, ও সেইখানে বসিয়া হাঁটু দুখানির উপর মাথাটী রাখিয়া কাঁদিতে লাগিল। তার বুক তখন কেমন করিতেছে তা সেই জানে, আহা! তার আর কেউ নাই, কেবল শোক দুঃখে সান্ত্বনা পাইবার এক মা আছে, তিনিও আবার নিকটে নাই। সে মনের এত কষ্ট কাকেই বা বলিয়া একটু সুখী হয়?—সে বোধ হয় মনে করিতেছিল যে "আমি মার কোলে বসিয়া আছি"।—কাঁদিতে-কাঁদিতে সন্ধ্যা হইল, ক্রমে রাত্রি হইল। দিব্যি চাঁদ উঠিয়াছে ; আকাশে মেঘ নাই। আর সেই দীঘির ধারে বসিয়া ভূষণ কাঁদিতেছে, আর কেহ কোথাও নাই। সে কিন্তু রাত্রি হইয়াছে জানিতে পারে নাই। এদিকে ভূষণের মা সমস্ত দিন ভিক্ষা করিয়া বাটী আসিয়া দেখেন ভূষণ অন্য দিনের ন্যায় বাড়ী নাই। তখন তিনি তাহাকে খুঁজিতে বাহির হইলেন। অনেক যায়গা খুঁজিয়া কোথাও পাইলেন না। অবশেষে তাঁহার মনে পড়িল, যে ভূষণ মাঝে মাঝে ঘোষালদের দীঘির ধারে বেড়াতে যায়। অতএব সেই দিকেই খুঁজিতে লাগিলেন। সেখানে গিয়া দেখেন, ভূষণ হাঁটুর উপর মাথা রাখিয়া কাঁদিতেছে ; তিনি কিছু না বলিয়া তাহার পশ্চাতে দাঁড়াইলেন।

ভূষণ এইরূপে কাঁদিতেছে এমন সময় হঠাৎ তাহার মনে হইল—"আমি দুঃখী কেন?" অমনি তার কান্না থামিয়া গেল, সে পূর্বের সমস্ত অপমান ভুলিয়া গেল, আর আস্তে আস্তে বলিতে লাগিল—"আমি দুঃখী কেন? আমি ছেঁড়া কাপড় পরিয়া আছি, আর তারা না হয় ভাল ভাল কাপড় পরিয়া আছে ; এইজন্য কি আমি দুখী? কেন? এতে ত আমার কোন কষ্ট নাই। যখন শীত করিবে তখন আমাদের সেই ছেঁড়া কাঁথা খানি গায়ে দিব। তবে ছেঁড়া কাপড়ে আমার দুঃখ কিসের? তাদের না হয় বড় বড় বাড়ী আছে তা থাকিলেই বা! আমাদের ত বেশ কুঁড়ে ঘর খানি আছে। অতো বড় বাড়ী আমাদের কাজ কি? কেবল মা আর আমি বইত নয়? তবে আর কি? আমরা কুঁড়ে ঘরখানিতে ত বেস্ থাকি? ওতে আমাদের কোন কষ্ট নাই। তাদের ভাল বিছানা আছে আমাদের তা নেই। তা হ'ক—আঃ! আমি শীত করলে মার বুকের ভিতর গিয়া শুয়ে থাকি! তার চেয়ে আবার ভাল বিছানা! আমার তায় কাজ নাই ; পরমেশ্বর আমার মা'কে বাঁচিয়ে রাখুন। তাঁর বুকই আমার সবচেয়ে ভাল বিছানা। তাদের টানা পাখা আছে। বেস্, আমার তা কাজ নাই। সন্ধ্যাকালে যখন মা আর আমি আমাদের ঘরের পাশে ঘাসের উপর বসে থাকি তখন কেমন বাতাস হয় ; তার কাছে আবার টানাপাখা? টানাপাখায় নাকি তেমন বাতাস হয়? তাদের অনেক টাকা আছে। তা থাক্ ; আমাদের টাকা নাই বটে—কিন্তু কেন? টাকায় কাজ কি? আমার মা সমস্ত দিন ভিক্ষা করে এনে রাখেন, আর সকালে ও সন্ধ্যাকালে আমায় রেঁধে দেন, বেস্ত খেতে পাই ; তবে টাকায় কাজ কি? তাদের সব ঝাড় লণ্ঠন আছে। তা ওসব আমাদের কাজ কি? আমাদের একখানি ঘরে একটী প্রদীপ জ্বলে। আর যখন বাহিরে বসি তখন কেমন চাঁদের আলো হয়—আহা কেমন! ঝাড় লণ্ঠন নাকি অমন হয়? তাদের অনেক চাকর চাকরাণী আছে, গাড়ি ঘোড়া আছে। তা সে সব ত আমাদের দরকার নেই। মা যখন রাঁধেন আমি যা পারি তাঁহাকে সাহায্য করি। তার পর তিনি ভিক্ষা করিতে যান, আমি খেলা করিতে যাই। তবে আর কি? চাকর চাকরাণী ও সব আমাদের দরকার? তবে আর আমাদের কিসের অভাব? আচ্ছা, তাদের সব বাপ্ আছে, আমার বাবা নাই। এই বলিয়া ভূষণ কিছুক্ষণ চুপ করে রহিল ; তাহার পর একটু উচ্চ স্বরে বলিয়া উঠিল—"কি আমার বাপ্ নাই?—আমার পিতা পরমেশ্বর! আমার বাপ্ জগতের

রাজা !!" এই বলিয়া সে লাফাইয়া উঠিল, ও আহ্লাদে মত্ত হইয়া বলিয়া উঠিল—"তবে নাকি আমি দুঃখী?—আমি রাজার মেয়ে।" তখন ভূষণ দেখিতে পাইল, তাহার মা তাহার পশ্চাতে দাঁড়াইয়া আছেন। অমনি সে লাফাইয়া তাঁহার কোলে উঠিল ও গলা জড়াইয়া ধরিয়া বলিল "মা! আমরা দুঃখী কিসে?" তাহার মা তখন তাহার মুখচুম্বন করিয়া জিজ্ঞাসা করিলেন "কেন মা! তুমি আজ এখানে এসব কথা ভাবিতেছিলে? ভূষণ বলিল "মা! আজ আমি ওপাড়ার ছেলেদের সঙ্গে খেলা করিতে গিয়াছিলাম, তারা আমাকে দুঃখী বলে অপমান করিয়া তাড়াইয়া দিয়াছে। তা মা আমি দুঃখী কিসে? তারা না হয় ভাল কাপড় পরে, আর আমি ছেঁড়া কাপড় পরি ; তারা কোটা বাড়ীতে থাকে, আর আমি তোমার সঙ্গে কুঁড়ে ঘরে থাকি ; তারা ভাল বিছানায় শুয়ে থাকে, আমি মা ছেঁড়া কাপড় প'রে তোমার বুকের ভিতর কেমন শুয়ে থাকি। মা! এতে যে আমার বড় সুখ হয়? আবার তাদের টানাপাখা আছে ; আমাদের তা নেই। তা নাই থাক্‌ল মা! বৈকালে কেমন তোমাতে আমাতে আমাদের ঘরের পাশে ঘাসের উপর বসে বাতাস খাই। তাদের টাকা আছে ; তা আমাদের টাকা কাজ কি মা? আমরা বেস্ খেতে পাই। তবে বড় মান্‌ষী ক'রে অহঙ্কার দেখাবার দরকার কি? সে কি ভাল? না সে আরও পাপ! ওপাড়ার ছেলেরা ত বড়মানুষ ; তাদের ব্যবহার দেখ্‌লে কি আর তাদের মত হ'তে ইচ্ছা যায় মা? আমাদের, তাদের মত চাকর চাকরাণী নেই। ঝাড় লণ্ঠন নেই, গাড়ী ঘোড়া নেই, তা নাই থাক্‌ল মা! চাকর, গাড়ী এ সব আমাদের কাজ কি? আর ঝাড় লণ্ঠনের বদলে দেখ দেখি কেমন চাঁদ রহিয়াছে। আহা কেমন! মা! ও চাঁদ ত আমাদের। তুমিই ত বলিয়াছ আমাদের পিতা পরমেশ্বর এ সব তৈয়ার করেছেন, সব মানুষ ত আমাদের ভাই বোন, বা! আমাদের এত ভাই এত বোন! তবে আমাদের কিসের দুঃখ মা?"

এত ছোট বালিকা ভূষণের মুখে এই সকল কথা শুনিয়', তাঁহার আহ্লাদে বুকের ভিতর কি হইতে লাগিল ও চক্ষু দিয়া ঝর ঝর করিয়া জল পড়িতে লাগিল ; তিনি ভূষণকে বুকের উপর চাপিয়া লইলেন ও পরমেশ্বরকে ধন্যবাদ দিলেন। তার পর ভূষণের মুখচুম্বন করিয়া বলিলেন "ভূষণ মা! তুমি ঠিকই ভাবিয়াছ। আমরা কিসের দুঃখী? আমরা ত দুঃখী নই। টাকা থাকিলেই কেবল মানুষ সুখী হইতে পারে না। এক দলের লোক আছেন তাঁহারা খুব ধনী ও অনেক গাড়ী ঘোড়া, ফুল-বাগান, চাকর চাকরাণী, ঝাড় লণ্ঠন, গদি বিছানা, ইত্যাদি মহা ধূমধামের মধ্যে থাকেন। কিছুরই অভাব নাই, মহাসুখ। আর এদিকে দুঃখীদিগকে ভুলিয়া গিয়াছেন। সমস্ত ধন লইয়া আপনি সুখ ভোগ করেন আর থাকেন, আর কোন কাজ নাই। আর এক শ্রেণীর লোক, তাঁহারাও খুব ধনী, ইচ্ছা করিলেই সকল প্রকার সুখভোগ করিতে পারেন ; কিন্তু তাঁহারা এ সুখকে সুখ মনে করেন না। তাঁহারা মনে করেন "এ সুখ কত দিনের জন্য! যখন এ পৃথিবী হইতে চলিয়া যাইব, তখন সকলেই সমান হইব ; অতএব বাস্তবিকই "সকলে ভাই বোন।" কাজেই তাঁহারা সমস্ত ধন আপনারা ভোগ করিতে পারেন না। ঈশ্বরের ইচ্ছা মনে করিয়া তাঁহাদের বাড়ীর চারিদিকে যে সকল দরিদ্র লোক হাহাকার করিতেছে তাহাদিগকে আপনার ভাবিয়া নিজের সুখ ফেলে তাহাদেরি দুঃখ দূর করিবার জন্য ব্যস্ত হন"।

ওদিকে যাঁহারা খুব গরিব, আমাদের মত, কি আমাদের চেয়েও, তাঁহাদের মধ্যেও একদল ধন নাই বলিয়া দুঃখিত নন। তাঁহারা তোমার মতের লোক। তাঁহারা মনে করেন তাঁহাদের পিতা ঈশ্বর এবং সকলেই তাঁহাদের ভাই বোন। তাঁহারা তাঁহাদের কিছুই অভাব দেখিতে

পান না। তাঁহাদের ছোট কুটীর খানিকেই রাজার বাড়ী মনে করেন। চন্দ্র তাঁহাদের ঝাড় লণ্ঠন হয়। বনের মধ্যে সুন্দর সুন্দর ফুল ফোটে ; তাঁহারা সেই গুলিকেই তাঁহাদের ফুল বাগান মনে করেন। তাঁহাদের নিজের পা দুটিই তাঁহাদের গাড়ী ঘোড়া হয় ; তাঁহাদের হস্তই তাঁহাদের চাকরের কার্য করে। এইরূপে সেই কুঁড়েটীর মধ্যে যে সকল সুখভোগ করেন তাহাই রাজ-সুখ মনে করেন। আবার, যখন তাঁহারা ভাবেন যে জগতের রাজা পরমেশ্বর তাঁহাদের পিতা ও তাঁহারা রাজপুত্র ও রাজকন্যা তখন তাঁহাদের আর সুখের সীমা থাকে না।

আবার একদল লোকের কথা শুন ; তাহারাও ইহাদের মত গরিব কিন্তু তাঁহারা আর এক রকম। তাহারা টাকা নাই বলিয়া বড় দুঃখিত। সর্বদা টাকার অন্বেষণে বেড়ায় ও হয় ত তাহার নিমিত্ত কত পাপ কার্য পর্যন্ত করিতে প্রস্তুত। তাহারা জানে না যে সুখ তাহাদের কুঁড়ে ঘরের মধ্যেই রহিয়াছে।

তবে এখানে চারি দলের লোক দেখা যাইতেছে। ১ম দল খুব বড় মানুষ, গরিব দুঃখীকে দয়া করে না, আপনাদের সুখের জন্যই ব্যস্ত ; আর মনে করে যে তাহাদের সকল ধনই তাহাদের নিজের সুখের নিমিত্ত। ২য় দলের লোকও খুব বড়, কিন্তু আপনাদের সুখের দিকে তত দৃষ্টি নাই। তাঁহারা ঈশ্বরকে পিতা জানিয়াও সব মানুষকে ভাই বোন জানিয়া সকলের দুঃখ দূর করিবার চেষ্টা করেন। ৩য় দলের লোক আমাদের মত কিম্বা আমাদের চেয়ে গরিব, কিন্তু সর্বদাই সন্তুষ্ট। তাঁহারা আপনাদিগকে রাজপুত্র ও রাজকন্যা মনে করেন এবং তাঁহাদের কিছুই অভাব নাই। ৪র্থ দলের লোকও খুব গরিব, কিন্তু সর্বদাই অসন্তুষ্ট ; আর কোথায় সুখ, কোথায় ধন করিয়া বেড়ায়। এই চারিদলের মধ্যে তুমি কাহাকে সুখী ও কাহাকে দুঃখী মনে করিবে? নিশ্চয়ই দ্বিতীয় ও তৃতীয় দলের লোককে সুখী বলিবে। তবে বেস্ দেখা গেল যে, কেবল টাকা থাকিলে লোক সুখী হইতে পারে না—আরও কিছু চাই। আবার অত্যন্ত দরিদ্র হইলেও দুঃখী হয় না, যদি তাহার সেই বস্তু থাকে।

তবে সেই বস্তু কি? এমন কি বস্তু আছে যাহার অভাবে অতুল ঐশ্বর্যের মধ্যেও লোক বাস্তবিক সুখ পায় না ; এবং অতি দরিদ্র হইলেও, যাহা থাকিলে মানুষ খুব সুখী হইতে পারে? সে বস্তুটী এই—ঈশ্বরকে পিতা জানিয়া ও সকল মানুষকে ভাই বোন জানিয়া তাঁহার উপর নির্ভর করা, ও সকলকে ভালবাসা। ইহা যাহার আছে, অত্যন্ত দরিদ্র হইলেও সে কেন দুঃখী হইবে? তখন ভূষণ মার কোলে বাড়ী যাইতে যাইতে ভাবিল "যথার্থই ত, আমি দুঃখী কেন?" আমরা বলি "না ভূষণ! তুমিই যথার্থ ধনী।" পাঠক পাঠিকাগণ! কি বল?

২ : ৯ : সেপ্টেম্বর ১৮৮৪, পৃ. ১৩৪-১৩৭।



## "বাবা আমায় রেখে গেছেন"

কুমারী * দেবী



মরা বোধ হয় সকলেই জান যে, জাহাজে ঠিক বাড়ীরই মত তলা থাকে। বড় বড় বাড়ীতে কেমন একতলা, দুতলা, তিনতলা থাকে তেমনি জাহাজেও একতলা, দুতলা, তিনতলা প্রভৃতি তলা থাকে। জাহাজে এমনও অনেক যায়গা আছে যেখানে কেহ বড় একটা যাওয়া আসা করে না। একবার একখানি জাহাজের এক কোণে ৮।৯ বৎসরের একটী ছোট ছেলে দুই তিন দিন ধরিয়া চুপ করিয়া । তার কাছে কিছু খাবার ছিল, সে ক্ষুধা পাইলেই তাহা বাহির করিয়া খাইত। দুই দিন তাহাকে কেহই দেখিতে পায় নাই। তারপর চারিদিনের দিন যখন জাহাজ সমুদ্রে আসিয়া পড়িয়াছে, তখন একজন তাহাকে দেখিতে পাইয়া কাপ্তেনের কাছে গিয়া বলিল "মহাশয়! জাহাজের নীচের তলায় একটী ছেলে কোণে লুকাইয়া বসিয়া আছে, সে আমাদের জাহাজের লোক নয়। দেখিবেন আসুন।" কাপ্তেন এই কথা শুনিয়া তাহার সঙ্গে গিয়া দেখিলেন ছেলেটী কোণে চুপ করিয়া বসিয়া আছে, দেখিয়া তাহাকে বাহির হইয়া আসিতে বলিলেন। তাহাকে দেখিয়া কাপ্তেনের অত্যন্ত রাগ হইয়াছিল। তিনি রাগে চীৎকার করিয়া বলিলেন "তুই কোথা থেকে এলি? তুই না ব'লে কেন এ জাহাজে চড়্‌লি? দুষ্ট ছেলে! বল্‌ কেন তুই এখানে লুকাইয়া রহিয়াছিস্‌? বল, শীঘ্র বল্‌ এখানে কেন?" বালক ভয়ে কাঁপিতে কাঁপিতে বলিল "বাবা আমায় রেখে গেছেন।"

কাপ্তেন। কি? মিথ্যা কথা! বাবা তোকে রেখে গেছেন? বল্‌ কেন এখানে এলি?

বালক। কাপ্তেন! বাবা আমায় রেখে গেছেন।

কাপ্তেন। ফের? ফের? "বাবা আমায় রেখে গেছে'? এবার ও কথা বলেছিস্‌ কি মেরেই ফেল্‌ব।

বালক। না কাপ্তেন! বাবা আমায় রেখে গেছেন।

কাপ্তেন রাগে চারিদিক অন্ধকার দেখিতে লাগিলেন। চোক্‌ কান দিয়া আগুণ বাহির হইতে লাগিল। রাগে মাথা হইতে পা পর্যন্ত থর্‌ থর্‌ করিয়া কাঁপিতে লাগিল। তিনি সজোরে বালকের ছোট ছোট রোগা দুখানি হাত ধরিয়া অত্যন্ত ঝাঁক্‌ড়াইতে লাগিলেন, আর সিংহের মত চীৎকার করিয়া বলিলেন "ফের ও কথা! আবার মর্‌তে সাধ গিয়েছে? আবার ও কথা বল্‌বি কি মেরেই ফেল্‌ব। বল্‌ হতভাগা, এলি কেন?"

বালক কাঁপিতে কাঁপিতে কাঁদ কাঁদ হয়ে বলিল "আমি আসি নাই, বাবা রেখে গেছেন।"

কাপ্তেন। তবে কি মর্‌বি? মর! নিয়ে এস দড়ী। আর এর মৃত্যু উপস্থিত। কে বারণ করে?

পার্শ্বের লোকেরা কাপ্তেনের ব্যবহারে অত্যন্ত অসন্তুষ্ট হইয়াছিল ; কেহ তাহাকে ফাঁসিতে ঝুলাইতে অগ্রসর হইল না। কাপ্তেন ফের চীৎকার করিয়া বলিলেন "তবে কেহ দিবে না? আমিই দিব।" এই বলিয়া যাই তাহার দুই হাত ধরিয়া উঁচু করিয়াছেন অমনি ছেলেটী বলিয়া উঠিল "কাপ্তেন! আমাকে মারবেন? আমি সত্যই বলিয়াছি, বাবা আমায় রেখে গেছেন। তা মরিবার আগে ঈশ্বরের কাছে প্রার্থনা করিতে হয়। তবে আমি প্রার্থনা করি?"

কাপ্তেন। কর্।

বালক হাত দুখানি জুড়িয়া চক্ষু দুটী বন্ধ করিয়া কাঁদিতে কাঁদিতে ভগবানের নিকট এই প্রার্থনা করিল "হে ঈশ্বর! আমি যে সত্য বলিতেছি তুমিত তা সব জান। আমি যদি মরি তবুও হে ঈশ্বর! সত্য কথাই বলিব। আমি জানি সত্য বলিলে তুমি ভালবাস। তবে আমি মরি। তুমিত আমায় ভালবাস, মরিলে তোমার কাছে যাব, তাহলে আমার কিসের দুঃখ?" প্রার্থনা শুনিয়াই কাপ্তেনের পাষাণ মন গলিয়া গেল। তাঁহার মনে এক আশ্চর্য ভাব আসিয়া উপস্থিত হইল। তিনি অবাক হইয়া রহিলেন। তাঁর কথা যেন কে বন্ধ করে দিল। বালকটী বাঁচিয়া গেল। তবে নাকি মিথ্যা কথা না হইলেও চলে না? তবে নাকি ভগবান প্রার্থনা শুনেন না? তবে নাকি ঈশ্বর আমাদের ভালবাসেন না? তবে নাকি সত্য কথার পুরস্কার নাই? নাই?? কে বলিল নাই? আছে! সত্য কথা বলি ত ভয় নাই! সত্যেরই জয় হয় জানিও। সত্যসত্যই এই ছেলেটীর পিতা তাহাকে এই জাহাজে লুকাইয়া রাখিয়া গিয়াছিলেন। গরিব মানুষ, ছেলেকে খাইতে দিবার ভয়ে তাহাকে জাহাজে রাখিয়া যান; মনে করিয়াছিলেন যে জাহাজ সমুদ্রে বাহির হইয়া পড়িলে আর তাহাকে ফিরাইয়া দিতে পারিবে না, কাজে কাজেই তাহাকে একটা কাজ দিয়া খাইতে দিবে। কাজেও তাহাই হইল। বালকের মৃত্যু হইল না।

২ : ৯ : সেপ্টেম্বর ১৮৮৪, পৃ. ১৪৩-১৪৪।

## খুঁতধরা ছেলে

উপেন্দ্রকিশোর রায়



বিলাতে চারিটী ভাই একদিন এক যায়গায় বসিয়া কথাবার্তা কহিতেছিল। তাহাদের আলাপের বিষয় কে কি করিবে। সকলেরই মনে ইচ্ছা, একটা কিছু হওয়া চাই। সকলের 'একটা কিছু তো আর একরকম হয় না। তাই চার ভাই চার রকম কথা বলিল।

একজন বলিল—"আমি ইটের কারবার করিব। তাহাতে টাকা হইবে, আর ইট দিয়া আমার একখান বাড়ী করিব।"

আর একজন বলিল—"দূর হ, তোর নেহাত ছোট নজর, আমি তোর চাইতে বেশী একটা কিছু হ'ব—আমি ইঞ্জিনিয়ার হ'ব। কত লোক আমার কাছে ঘরবাড়ীর নক্সা করিয়া নিতে আসিবে; কত লোকের বাড়ী-ঘর বাঁধিয়া দিব। আমি একটা "দশজনের একজন" হইব। বলিস্ কি, আমার নামে একটা স্ট্রীট যদি না হয়, তখন দেখিস।"

তৃতীয় ভ্রাতা—"বিল্ডার, কন্ট্রাক্টর, ইঞ্জিনিয়ার সব বাজে লোক। তোরা হ'বি চিনির বলদ। আমি কি করিব জানিস্। আমি অন্যের কাজ নিয়ে ছুটোছুটী করিতে যাইব কেন। সব কাজে আমার নিজের বুদ্ধি খাটবে। সব নূতন ফ্যাসানে বাড়ীঘর করিব। আমার সব এমন হইবে যাহা কেহ কখন দেখে নাই।"

শেষ ব্যক্তি উঠিয়া বলিল "তোরা যাহাই করিস্ ভাই, এমন কিছু করিতে পারিবি না যাহার উপর আমার বক্তৃতা না চলিবে। উত্তম হইল; দেখ্ দেখি। তোরা যাহা করিবি, আমি তাহার দোষ ধরিব। আমার কাজের আর অভাব কি?"

চারি ভা'য়ের পরামর্শ ঠিক হইল। একজন ইটের কাজ করিয়া কিছু টাকা করিল। ইট দিয়া তাহার একটী বাড়ী হইল। তা ছাড়া এক দুঃখিনী বুড়ীকে ঐ ইট দিয়া আর একটী ঘর করিয়া দিল। কন্ট্রাক্টর ইঞ্জিনিয়ার ইত্যাদি মহাশয়ও কথামত কাজ করিলেন। মিউনিসিপালিটিকে খোঁচাইয়া নিজের নামে একটী স্ট্রীট পর্যন্ত কেমন করিয়া করিয়া লইয়াছেন। তিনিও একটা কিছু হইয়াছেন। তৃতীয় বেচারা নূতন ধরণে বাড়ী করিতে গিয়া চাপা পড়িয়া মরিল। খুঁতধরা মহাশয়ের তো কথাই নাই। তাহার কাজ ফুরায়ও না। মরিবার সময় পর্যন্ত সে সন্তোষজনক রূপে প্রশংসার সহিত কর্তব্য কাজ করিয়া গেল।

একদিন স্বর্গের দরজায় দরোয়ান দেবতা বসিয়া রহিয়াছেন। সে প্রকাণ্ড দরজা। বিশ্বকর্মার হাতের তৈরি। বুঝিতেই তো পার ; স্বয়ং বিশ্বকর্মা ঠাকুর যাহা করিয়াছেন সে কেমন সুন্দর। এত সুন্দর যে আর কি বলিব! দরজায় প্রকাণ্ড প্রকাণ্ড দুখানা কাচ লাগান। তাহার ভিতর দিয়া দরোয়ান ঠাকুর কে আসিল দেখিতে পান। কিন্তু সম্প্রতি তিনি তাহা করিতেছিলেন না। অনেক কাল হইল স্বর্গে লোক আসে না ; তাই আজ কাল কাজের ব্যস্ততা কিছু কম। দেবতা দরজা খুলিবার হীরার হ্যাণ্ডেলে হাত ঝুলাইয়া সোণার টুলে বসিয়া ঝিমাইতেছেন। এমন সময় কড়াৎ কড়াৎ করিয়া দরজায় ঘা মারিবার শব্দ হইল। বাহির হইতে একজন লোক বলিতেছেন—

"অনুগ্রহ করুন মহাশয়, আমি ভিতরে আসিতে প্রার্থনা করিতে পারি?—দরজা গুলিতো মন্দ নয় ; কিন্তু স্বর্গের দ্বার বন্ধ থাকিবে কেন? দরজাগুলি আরো বড় হওয়া উচিত।"

"তুই কেরে, পৃথিবীর লোক ক্যাচ্ ম্যাচ্ করিয়া কথা কহিতেছিস্?"

"অত মোটা সুরে বলিতেছেন কেন?—আমি স্বর্গে যাইতে চাই।"

"বটে? তুই করিয়াছিস্ কি?"

"আমি খুঁতধরা কাজ করিয়াছি। আমার তিন ভাই যে কাজ করিয়াছে তাহার সমস্ত দোষ আমার নোট বহিতে লিখিয়া আনিয়াছি। যে ইট পোড়াইয়াছিল সে আর দুই মণ কয়লা কম খরচ করিলে সুরকীওয়ালা সহজেই খোওয়া করিতে পারিত। যার নামে স্ট্রীট হইযাছে সে এত রোগা যে অত বড় স্ট্রীটে তাহার কিছু দরকার নাই। যে চাপা পড়িয়া মরিয়াছে—"

"আরে থাম্ থাম ; ও সব কি কাজ? তুই নিজের হাতে কি করিয়াছিস্?"

"এই সব নোট লিখিয়াছি।"

"দূর হ ব্যাটা, তুই কি আর কোন কাজই করিস্ নাই? কেবল দোষ ধরা কাজই করিয়াছিস?"

"আর স্মৃতি পুস্তিকায় তাহা লিখিয়াছি।"

"যা, যা! তোর এখানে আসিবার হুকুম নাই। "আউ পচারির কাঙ্কু, জগনাথঙ্কু—" বলিয়া দরোয়ান দেবতা গান ধরিলেন। আমাদের সমালোচক দেখিলেন যে এত পথ খরচ, রেল-ভাড়া, গাড়ী ভাড়া করিয়া আসিয়াও কোন ফল পাইলেন না। বিরক্ত হইয়া মনে করিলেন যে কাগজে লেখা উচিত 'স্বর্গে ভাল অভ্যর্থনার বন্দোবস্ত নাই'। গাড়ী পাইতে অনেক দেরী, সুতরাং ইত্যবসরে দরজার দোষগুলি টুকিয়া রাখিতে লাগিলেন। দরজার কথা শেষ হইলে সাহেব দ্বারী ঠাকুরের গানের এক মজার বর্ণনা লিখিতেছিলেন, এমন সময় দেখিলেন যে, যে বুড়ীকে তাঁহার ভাই ঘর করিয়া দিয়াছিল, সে আসিতেছে! তিনি আশ্চর্য হইয়া জিজ্ঞাসা করিলেন—

"ও বুড়ী! তুই কেমন করিয়া আসিলি?"

"তাই তো বাপু, আমি তো কিছু জানি না। আমি গরিব দুঃখিনী বুড়ী, এমন তো কিছুই করি নাই যাহাতে এখানে আসিতে পারি।"

"তুই কি কোন কাজই করিস্ নাই? আমি তো সমালোচনা করিয়াছি।"

"আমার আর তো কিছুই মনে হয় না। তবে একদিন আমার বাড়ীর কাছে পুকুরে জমা বরফের উপরে পাড়ার সকলে খেলা করিতে গিয়াছিল। যাইবার সময় আমাকে সকলেই দেখিয়া মিষ্টি কথা কহিয়া গেল। আমি ভয়ানক কাতর ছিলাম। কিছুকাল পরে দেখি, আকাশে এক রকম মেঘ দেখা দিয়াছে। ওরূপ মেঘ আমার জন্মে আমি আর একবার দেখিয়াছিলাম। তখন দুই মিনিটের মধ্যে সমুদায় বরফ ফাটিয়া গিয়াছিল। আমার মনে বড় ভয় হইল। এখনই এতগুলি লোক ডুবিয়া মরিবে ভাবিয়া আমার চক্ষে জল পড়িতে লাগিল। আমি কি করি। রোগে মরি, উঠিবার শক্তি নাই, ডাকিলেও কেউ আমার কথা শুনিবে না। তখন আমি আস্তে আস্তে অনেক কষ্টে বাহিরে আসিয়া আপনার ঘরে আগুন লাগাইয়া দিলাম। সকল লোক বুড়ী পুড়িয়া মরিল মনে করিয়া দৌড়িয়া আসিল। আমি তারপর কি হইল বিশেষ জানি না। কেবল মাত্র একবার জিজ্ঞাসা করিলাম "কার কিছু হয় নিতো?" একজন লোক বলিল 'না, আমরাও আসিয়াছি আর বরফ ভাঙ্গিয়া গিয়াছে।' তারপর আর কিছু জানিনা। কে যেন আমাকে এখানে আনিয়াছে।"

বুড়ীর কথা শুনিয়া দরোয়ান দেবতা স্বর্গে খবর দিলেন। আর দলে দলে দেবতারা আসিয়া "এসো এসো বুড়ী এসো" বলিয়া আদর করিয়া বুড়ীকে স্বর্গের ভিতর লইয়া চলিলেন। কিন্তু বুড়ী সমালোচকের দিকে চাহিয়া কাঁদিতে লাগিল ; বলিল :—"ওর ভাই আমাকে বাড়ী করিয়া দিয়াছিল, আমার থাকিবার যায়গা ছিলনা। ও মুখ কালো করিয়া ফিরিয়া যাইবে, আর আমি কোন্ প্রাণে তোমাদের সঙ্গে স্বর্গে যাইব? আমার মনে বড় লাগে। আমাকে তোমরা স্বর্গে নিও না। এ বেচারা তাহা হইলে বড় কষ্ট পাবে।"

তখন দেবতারা সমালোচককে বলিলেন, "অলস! অপদার্থ! যা! বুড়ীর জন্য তোকে স্বর্গে নিয়া যাওয়া হইল। তুই জীবনটা কেবল সমালোচনা করিয়াই কাটাইলি, ভাল কাজ কিছুই করিলি না। তোর মতন লোক আর এর পূর্বে স্বর্গে যায় নাই।"

দেবতারা তার পর বুড়ীর সঙ্গে সমালোচককেও টানিয়া স্বর্গে নিয়া চলিলেন। সমালোচক হতবুদ্ধি হইয়া রহিল। একবার মাত্র বলিল। 'টানিয়া লওয়া বুঝি তোমাদের অভ্যাস নাই। ভাল করিয়া টানা হইতেছে না। এমনি ক'রে বুঝি টানে?"

ঢেঁকি যেখানেই যাক্, তার ধান ভানা কাজ ঘোচেনা ; আমাদের সমালোচক ভায়া স্বর্গে গিয়াও খুঁত ধরিতে ব্যস্ত, আর কিইবা করে, একটা কাজ তো চাই? কতকগুলি ছেলে আছে, তারা কেবলই খুঁত ধরে ; পরের দোষ দেখিয়া তাহার নিন্দা করার চেয়ে নিজের দোষ শোধরাইয়া পরের গুণ দেখা ভাল।

২ : ১০ : অক্টোবর ১৮৮৪, পৃ. ১৪৫-১৪৭।



# মার্কিন মহিষ

প্রমদাচরণ সেন

সুন্দরবনের বড় বড় জঙ্গলে, যেখানে সাপ বাঘের আড্ডা, যেখানে গাছের ডালে ডালে বুনোপাখীর মজলিশ, যেখানে নদীতে হাঙ্গর, কুমীর হাঁ করিয়া থাকে এবং অনেক সময় ডাঙ্গা পর্যন্ত মানুষকে তাড়া করিয়া যায়,—সেইখানে বড় বড় বুনো মহিষের দল আপনার মনে চরিয়া বেড়ায়। দেখিতে কালো ভূতের মত, মস্ত ঢাকের মত মাথার মাঝে দুপাশে দুটো চোখ মিটির মিটির করিতেছে, দেড় হাত দু হাত লম্বা এক একটা শিং ;—সেই শিং নাড়িতে নাড়িতে মাঝে মাঝে এক একবার বাছুরের মত শব্দ করিতে করিতে, যমের মত জানোয়ারগুলো যখন গাছপালা ভাঙ্গিয়া, নদী খাল সাঁতরাইয়া ক্ষেত আবাদ নষ্ট করিয়া চলিতে থাকে, তখন বাঘেরও প্রাণ উড়িয়া যায়, কুমীরেরও মুখ কালো হইয়া যায়,—আর আশে পাশে যে সব মানুষ থাকে, তাদেরতো কথাই নাই! তারা যে কোথায় গিয়া রক্ষা পাইবে তাহা ভাবিয়া পায় না। এই সব দেখিয়া শুনিয়া



আমাদের সংস্কৃত শাস্ত্রকারেরা বলিয়াছেন যে মহিষ বাহন। না হবে কেন! দেবতাটীও যেমন, বাহনটীও তেমনি।

কিন্তু আমাদের দেশের গয়লারা যে মহিষ পোষে, তাহা দেখিয়া বুনো মহিষ যে কি তাহা বোঝা যায় না। আবার আমাদের দেশের বুনো মহিষ দেখিতে যেরূপ ভয়ানক, তাহা দেখিয়াও আমেরিকা বা মার্কিনদেশের মহিষের চেহারা ঠিক করিয়া উঠা যায় না। ইংরাজীতে মার্কিন মহিষকে বাইসন্ বলে। সে বৎসর চিয়ারিণী সাহেবের সার্কস্ ব' ঘোড়ার নাচে একটা বাইসন্

আসিয়াছিল। আমরা সেটাকে দুবার দেখিয়াছি। সেটা দেখিতে আমাদের মহিষের মত উচু বটে, কিন্তু গায়ে এত জোর, যে সার্কসের প্রদর্শনী চক্র অর্থাৎ গোলাকার ঘেরা যায়গা হইতে প্রায় ১৫।১৬ জন লোককে টানিয়া লইয়া চলিয়া গেল, কেহই তাহাকে দড়ী ধরিয়া রাখিতে পারিল না।

আমেরিকা দেশে এমন সকল স্থান আছে যেখানে কেবলই মাঠ ধূ-ধূ করিতেছে, এবং তাহাতে কেবলই লম্বা লম্বা ঘাস। ঘাসগুলি বুঝি কম লম্বা মনে ভাবিতেছ? বড় সোজা কথা নয় ; সে গুলো এত লম্বা যে মানুষ ডুবিয়া যায়, এবং একবার তাহার মধ্যে গিয়া পড়িলে, দিক ঠিক করিয়া গ্রামে ফিরিয়া আসা কষ্ট। এই ঘাসবনে ব্যাঘ্র, গোবাঘা, প্রভৃতি মহাশয়েরা সুখে বাস করিয়া থাকেন। আমাদের মার্কিন মহিষ মহাশয়ও এইখানে থাকিতে ভালবাসেন। পাহাড়ে বা কোন জঙ্গলে থাকিতেও তাঁহার আপত্তি নাই তবে তিনি কেবল এই চান যে স্থানটী এমন হইবে যেন মানুষগুলো গিয়ে তাঁহাকে বিরক্ত না করে। মানুষগুলো কি তা শোনে না বোঝে!

সেই ঘাসবনে, সেই পাহাড়ময় স্থানে, সেই ভয়ানক জঙ্গলে মানুষ ঘোড়ায় চড়িয়া মহিষ ধরিতে যায়। মহিষ ধরিতে গিয়া মানুষও দু একবার ধরা পড়েন—কখনও প্রাণ যায়, কখনও হাত পা ভাঙ্গিয়া রক্ষা পান। মহিষ কি সহজে ধরা দেয়! দলে দলে শিকারী ঘোড়ায় চড়িয়া, দড়ী হাতে করিয়া আসিতেছে দেখিলেই মহিষেরা দলশুদ্ধ দৌড়িয়া পলাইতে থাকে, কিন্তু ঘোড়ায় চড়িয়া যাহারা আসিতেছে, তাহাদের সহিত দৌড়িয়া পারিবে কেন? শিকারীরা শীঘ্রই নিকটে আসিয়া পড়ে। তাহাদের হাতে যে দড়ী থাকে, তাহার এক পাশ ঘোড়ার গলায় বা শিকারীর কোমরে বা হাতে বাঁধা আর এক পাশে ফাঁসী করা ; শিকারীদের হাতের এমন কৌশল যে সময় বুঝিয়া যাই দড়ীটা ছুঁড়িয়া দেয়, অমনি তাহা মহিষের গলায় বা পায়ে জড়াইয়া ফাঁসী লাগিয়া যায়। এ দিকে দড়ীর আর এক দিক শিকারীর কাছে বা সচরাচর ঘোড়ার গলায় বাঁধা আছে। সেই দড়ী ধরিয়া ঘোড়া মহিষকে টানিয়া লইয়া যায়। মার্কিন মহিষ দেখিতে যত ভয়ানক, তত সাহসী নয়। দলছাড়া হইয়া সহজেই ভয় পেয়ে উঠে, কাজেই শিকারীরা যেমন টানিয়া লইতে থাকে তেমনি সঙ্গে সঙ্গে যাইতে থাকে,—তবে দু একটা দু একবার ধস্তাধস্তি করিয়া, দু এক ঘা না খাইয়া ও না দিয়া মানুষের বশে আসে না। ফাঁসি দিয়া ধরিবার নিয়ম আজ কাল বড় একটা নাই ; এখন অসভ্যের তীর ধনুকে এবং সুসভ্যের গোলা গুলিতে অতি সহজেই মার্কিন মহিষের পশু-জন্ম শেষ হয়। মার্কিন মহিষের হাড়, মাংস, চামড়া প্রভৃতি প্রায় সমস্ত জিনিষই কোন না কোন কাজে লাগে, এই জন্যই মানুষ অত কষ্ট করিয়া মহিষ শিকার করে।

মার্কিন মহিষ পরমেশ্বরের এক আশ্চর্য সৃষ্টি, তিনি যে কত স্থানে কত চমৎকার দ্রব্যের সৃষ্টি করিয়াছেন, তাহার সীমা কি। আমরা যে ছবি দিলাম তাহা দেখিলে ওরূপ জীব যে সত্য সত্যই আছে, তাহা কি সহজে বিশ্বাস করিতে পারা যায়? কিন্তু পরমেশ্বরের সৃষ্টিতে সকলই সুন্দর, সকলই চমৎকার। আমরা যতই দেখিতে থাকি, ততই আশ্চর্য বোধ হইতে থাকে, আর মনে হয়, এ পৃথিবীতে কত কি আছে, আমরা তাহার কিছুই জানিনা।

২ : ১০ : অক্টোবব ১৮৮৪, পৃ ১৪৭-১৪৯।

# মিছা কথা কহিও না

মন্মথনাথ মুখোপাধ্যায়


ধন কখন মিছা কথা কয়না। তাহার অন্য অনেক দোষ থাকিতে পারে বটে, কিন্তু এ পর্যন্ত কেহ তাহাকে মিছা কথা কহিতে শুনে নাই। সুতরাং তাহার সমস্ত দোষ থাকিলেও গ্রামের লোক তাহাকে একটু ভাল বাসে। তাহার পিতা দেশে থাকেন না, এজন্য বিনা যত্নে, বিনা চেষ্টায় ছেলেটী দুষ্ট হইয়া পড়িয়াছে। এবার তাহার বাপ বাড়ী আসিয়া তাহাকে আদর করিয়া অনেক ভাল ভাল জিনিস কিনিয়া দিলেন, আরও বলিলেন যে সে যাহা চাহিবে তাহাই দিবেন যদি সে মন দিয়া পড়াশুনা করে ও তিনি যাহা বলিবেন তাহা শুনে। সাধন স্বীকার করিল। তিনি নূতন নূতন বেশ রঙ্গীন বৈ কিনিয়া দিলেন ও বাড়ীতে বসিয়া পড়িতে বলিলেন। গ্রামের ৪।৫ জন ভাল ছেলে ভিন্ন আর কাহারও সহিত খেলা করিতে নিষেধ করিলেন। এইরূপে কয়েক দিন কাটিয়া গেল, সাধন মন দিয়া পড়ে, পড়া হইলে ঐ সকল ভাল ছেলেদের সঙ্গে খেলা করে ও উত্তম উত্তম কাপড় চোপড় পরে, উত্তম উত্তম খাবার খায়। মনে খুব আহ্লাদ। দুষ্ট ছেলেরা তার পিতার ভয়ে আর নিকটেও যায় না।

এক দিন তাহার পিতা কোথা যাইবেন, তাই যাইবার সময়ে বেশ্ করিয়া সাধনকে বলিয়া গেলেন। সমস্ত দিনে যে সকল কার্য করিতে হইবে তাহা দেখাইয়া দিলেন, বিশেষ করিয়া বলিলেন যেন সব কুচরিত্র বালকদের সঙ্গে খেলিতে না যায়। তিনি চলিয়া গেলে ঐ সকল দুষ্ট বালক সুবিধা পাইয়া চারিদিক হইতে উঁকী মারিতে লাগিল, শীস্ দিতে লাগিল ও নানা রূপে সাধনকে ডাকিতে লাগিল। সে প্রথম প্রথম শুনিয়াও শুনিল না, পিতার উপদেশ মনে করিয়া সে সকল ছেলেদের দিকে চাহিলও না। অনেক ক্ষণের পর একবার যেই সেদিকে ফিরিয়াছে, অমনি তাহারা সকলে বলিল "একবার নামিয়া আইস, একটা কথা শুনিয়া যাও।" সে যাইতে অস্বীকার করিল, তখন তাহারা পুনঃ পুনঃ বলিতে লাগিল "কেবল একটী কথা শুনিয়া যাও।" এক শ বার এই কথা বলিতে বলিতে সাধনের মনে হইল, একবার ত যেতে হানি নাই। খেলিতেই নিষেধ, দেখা করিতে ত মানা নাই। এই মনে করিয়া সে বাহিরে আসিল। তখন ঐ সকল বালকেরা মায়া কান্না কাঁদিতে কাঁদিতে বলিতে লাগিল "কি ভাই! একেবারে আমাদিগকে ভুলিয়া গেলে? একটীবারও কি আমাদের দেখা দিতে নাই? এতদিনের ভাব কি একেবারে চিরকালের জন্য গেল? তুমি পড় না, তাতে ত আমরা বারণ করি না, কিন্তু তুমি না হলে আমাদের খেলাই হয় না। আমরা তোমায় ছাড়িয়া থাকিতে পারিব না।" ইত্যাদি কত সব কথা বলিয়া কাঁদিতে লাগিল। বালক সাধন মহা বিপদে পড়িল। তাহার এমন সাহস হইল না যে সে বলে "না ভাই তোমরা মন্দ, তোমাদের সঙ্গে খেলিব না, তোমরা ভাল হও, তার পরে খেলিব।" এ না বলিয়া সে বলিল "বাবা বকেন, তোমাদের সঙ্গে বেড়াইতে তিনি নিষেধ করিয়াছেন।" অমনি তাহারা বলিল "আজি ত আর তিনি বাড়ী নাই, চলনা কেন যাই। আজ আমরা চাটুর্য্যেদের বড় বাগানে চড়াইভাতী করিব, আজ তোমার নিমন্ত্রণ। সেখানে যেতেই হবে।" সাধন চুপ করিয়া রহিল। দুষ্ট বালকেরা সুবিধা বুঝিয়া "হৈ হৈ" শব্দে সকলে

চীৎকার করিয়া তাহাকে কাঁধে করিয়া লইয়া গেল। সে অনেক বলিল "মাকে বলিয়া আসি", কিন্তু তাহার কথা ছেলেদের গোলে ডুবিয়া গেল।

বাগানে আজ মহা ধুম ধাম। ২০।২৫ জন ছেলে মহা আমোদে খাওয়া দাওয়ার আয়োজন করিতেছে। এক দিকে জন কতক ছেলে কি বাটিতেছে, কোথাও কজন বেশ্ মনের আনন্দে বসিয়া গল্প করিতেছে, এক কোণে ৪ জন বালক দাঁড়াইয়া কাঠ ভাঙ্গিতেছে, কোথাও বা চাল ডাল সব ধুইতেছে। সব ব্যস্ত, সব আনন্দিত, সব খুসী। এত আমোদের ভিতরে পড়িয়া আর কতক্ষণ সাধন মলিন মুখে থাকিবে? তাহার ভয় ক্রমে দূর হইল ; "যা হবার তা হবে এখন, এখন ত আমোদ করা যাক।" সেও তাদের সঙ্গে মিশিয়া খুব মাতিয়া গেল। আর আর ছেলেরা তাকে খুকী করিয়া ভুলাইয়া রাখিবার জন্য আরও বেশী যত্ন করিতে লাগিল। তাহার মনের তখন আর এক ভাব। এতদিন আলাদা থাকিয়া পিতার সৎকথায় যে কিছু উপকার হইয়াছিল, তাহা সব যেন বন্যার জলে ভাসিয়া গেল। তাহার তখন ইচ্ছা হইতে লাগিল যে তাহার বাপ আর বাড়ীতে না আসেন, আর সে মনের আনন্দে সঙ্গীদের সহিত খেলাধূলা করে। উঃ! কুসঙ্গের কি ভয়ানক ক্ষমতা! কুসঙ্গে কি সর্বনাশই হয়! পিতার এত সৎ উপদেশ, এত ভালবাসা, এত যত্ন, এত ভাল ভাল খাবার দেওয়া, সব ভাসিয়া গেল! দুষ্ট বালকদের সঙ্গে পড়িয়া সাধন আবার মজিল।

আমরা ছেলেবেলা একটা গল্প শুনিয়াছিলাম যে একজন ঘেসেড়া ঘাস কাটিতে গিয়া হঠাৎ একটা কেউটে সাপের ছানার সম্মুখে পড়ে, সাপটী তাহার আঙ্গুলে কামড়ায়। সে অমনি ঝাঁ ক'রে তাহার ঘাস কাটা খুর্পা দিয়া আঙ্গুলটী কাটিয়া ফেলিল, কাজেই বিষ আর না উঠিতে পারায় সে বাঁচিয়া গেল। আঙ্গুলটী বিষে জ্বরিয়া সেখানে পড়িয়া রহিল। কদিন পরে আবার সেখানে আসিয়া দেখিল যে সেই আঙ্গুলটী তথায় রহিয়াছে ; নির্বোধ ঘেসেড়া মনে করিল এখন আঙ্গুলটী আবার জোড়া দিলে হয়। এই মনে করিয়া যেমন তাহা সেই কাটা যায়গায় জোড়া দিয়াছে, অমনি সেই বিষ উঠিয়া তৎক্ষণাৎ তাহার মৃত্যু হইল। হায়! হায়!! বুদ্ধির দোষে বেচারা মারা গেল, প্রাণটী হারাইল। অবোধ সাধনেরও ঠিক সেই দশা হইল। কুসঙ্গের বিষে তাহার সর্বনাশ হইত হঠাৎ সে সঙ্গ ছাড়িয়া দিয়া তাহার বাঁচিবার আশা হইল ; অমনি আবার লোভে পড়িয়া যেই সে কুসঙ্গে আসিয়া জুঠিল, আর তখনি আবার সেই পুরাণ বিষ তাহার মনে চড়িয়া সর্বনাশ করিল, সে আবার যে সেই হইয়া দাঁড়াইল!!

খুব আমোদে দিন ত কাটিল। খাওয়া দাওয়া শেষ হইল। সকলে বাড়ী গেল। এইবার সাধনের মহাবিপদ। এতক্ষণের পর তাহার চৈতন্য হইল, এতক্ষণের পর তাহার পিতার স্নেহ মনে পড়িল, যাইবার সময় প্রাতে যে কথা বলিয়া গিয়াছিলেন তাহা স্মরণ হইল, তাহার বুক "ধপ্-ধপ্" করিতে লাগিল। মুখ শুকাইয়া গেল, ঘন ঘন নিশ্বাস পড়িতে লাগিল। মনের মধ্যে যে তাহার কি হইতে লাগিল, তাহা তোমরা বুঝিয়া লও। "যদি বাবা বাড়ী আসিয়া থাকেন, আমাকে খুঁজিয়া পান নাই। গিয়া কি বলিব? কি করিব? কি হইবে? হায়! হায়!! কেন গেলাম? কি ছাই আমোদ করিলাম? কেন গেলাম? কি করিলাম?" সে আর বাড়ীর দিকে যাইতে পারে না। পথের ধারে দাঁড়াইয়া কাপড়ের এক কোণ লইয়া দাঁতে চিবাইতেছে আর মাটির দিকে চাহিয়া আছে, চক্ষু দিয়া টপ্ টপ্ করিয়া জল পড়িতেছে।

তাহার ছোট বোন্ বাহিরে আসিল, তাহাকে জিজ্ঞাসা করিল "বাবা বাড়ী এসেছেন?"

সে বলিল "না"; তখন অনেক ভরসা হইল। চক্ষু মুছিয়া চোরের মতন আস্তে আস্তে পড়িবার ঘরে গিয়া যে কার্য দিয়া গিয়াছেন তাহা করিবার চেষ্টা করিতে লাগিল। কিন্তু সে হবে কেন? একদিনের কায কি কখন এক ঘণ্টায় হয়? হইল না।

একটী দুষ্কার্য করিলে আরও শত দুষ্কর্ম করিতে ইচ্ছা হয়। সাধনের তাহাই হইল। একে পড়া হয় নাই, তাহাতে আবার বদ্ ছেলেদের নিকট গিয়াছে, বাবা শুনিলে মহা রাগ করিবেন, হয়ত একেবারে সব কাড়িয়া লইয়া দূর করিয়া দিবেন। ভয়ানক রাগ হইবে। তাহার চেয়ে সাধন একটা সোজা উপায় দেখিল। যা হবার তা ত হইয়াছে। এখন আর কখন এমন করিবে না, কিন্তু আজিকার মত এখন বাঁচে কিরূপে? মিছা কথা। কি? মিছা কথা? যাহা কখন কহে নাই? যে দোষ কখন হয় নাই?—কাজে কাজেই!! সাধনের পাপের চূড়ান্ত হইল! সর্বনাশ পূর্ণ হইল!! পিতা আসিলে সমস্ত মিথ্যা কথা বলিয়া ঢাকিয়া ফেলিল!

কিন্তু বলিবার সময়ে তাহার মনের অবস্থা কিরূপ ছিল বুঝিতেই পারিতেছ? বুকের ভিতরে কে যেন ঢেকী পাড়িতেছিল, মনের মধ্যে যেন একটা নরক ঢাকা রহিল। সেদিন রাত্রে তাহার ঘুম হইল না, চক্ষের জলে বালিশ ভাসিয়া গেল, সমস্ত রাত কাঁদিয়া কাটাইল। আর সাধনের মুখে হাসি নাই, আর তাহার মনে সুখ নাই। সে ঘটনা প্রায় এক মাস হইয়া গিয়াছে, আজিও সে এক বারও হাসে নাই, শরীর শুকাইয়া মৃতপ্রায় হইয়া গিয়াছে। সকলেই মনে করে, তাহার কি কঠিন রোগ হইয়াছে, সর্বদাই অন্য মন হইয়া ভাবে। কদিনের মধ্যে কি যেন হইয়া গেল। তাহার পিতা একদিন খুব আদর করিয়া কাছে বসাইয়া জিজ্ঞাসা করিলেন, কেন সে এরূপ হইতেছে? অনেক কষ্টে বালক সমস্ত বলিয়া ফেলিল। "হু হু" করিয়া চক্ষের জলে বুক ভাসিয়া গেল, সে একেবারে পিতার পদতলে পড়িল এবং সমস্ত বলিয়া শাস্তি চাহিল। পিতা অত্যন্ত সন্তুষ্ট হইয়া তাহাকে সাবধান করিয়া ভগবানকে মনে মনে ধন্যবাদ দিলেন। সেই অবধি সাধনের জীবন নূতন হইয়া গেল। এখন সেই বালক একজন মান্যগণ্য দেশের বড়লোক। তাহার চরিত্রের গুণে সে অঞ্চলের অধিকাংশ লোক ধর্মের পথ গ্রহণ করিয়াছেন। বালক বালিকাগণ! কি শিখিলে? কখন ভুলিও না।

২ : ১০ : অক্টোবর ১৮৮৪, পৃ. ১৪৯-১৫২।

## একটী বালকের প্রয়োজন

প্রমদাচরণ সেন



মকৃষ্ণ লাহা কোম্পানীর দোকান সহরের একটী বড় দোকান। দোকানের কর্তা রামকৃষ্ণ বাবু একজন খুব বড়লোক ; তাই যখনই তাঁহার দোকানের দরজায় দেখা গেল যে তাঁহার চিঠিপত্র বিলি করিবার জন্য একজন বালকের প্রয়োজন, অমনি দলে দলে গরিবের ছেলেরা চাকরীর জন্য আসিতে লাগিল। যখনই কোন ছেলেকে চাকরী দেওয়া হয়, অমনি বিজ্ঞাপনটা তুলিয়া লওয়া হয়। রাস্তা দিয়া যত লোকজন যাতায়াত করে, তারা মনে করে, বুঝি লাহা কোম্পানীর লোক যুঠিয়াছে—ওমা! এক দিন, দেড় দিন, কখনও দুদিন পরে আবাব সেই বিজ্ঞাপন ঝুলিতেছে;—

"আমাদের দোকানের চিঠিপত্র বিলি করিবার জন্য একটী বালকের প্রয়োজন, ভিতরে

অনুসন্ধান কর।"

লোকে বিজ্ঞাপন দেখিয়া বলাবলি করে "এদের কি রকম লোক চাই? এত দিনেও পাওয়া গেল না? তবে বুঝি একেবারে দেবতার মত লোক চায়—হুঁ—তা আর পেতে হয় না!" এদিকে রামকৃষ্ণ বাবুর মতলব বুঝিয়া উঠা যায় না ; কেবল চিঠি বিলি করিতে এমন কি বিদ্যাবুদ্ধি চাই, যে তাঁর লোক যোঠে না?—তবে বোধ হয় তাঁর আরও কিছু কাজ করাইয়া লইবার ইচ্ছা আছে!

কেদারনাথ ঘোষ নামক একটী বালক লাহা কোম্পানীর এই মতলব সকলের আগে বুঝিতে পারিয়াছিল। তাহাকে প্রথম দিন চাকরী দেওয়া হইলে সে চিঠিপত্র বিলি করিতে লাগিল ; তাহার পরদিন সকাল বেলা, রামকৃষ্ণ বাবু ডাকিয়া বলিলেন—"দেখ কেদার! তেতলার সিঁড়ীর নীচে আঁধার কামরাতে একটা খুব লম্বা বাক্স আছে ; সেই বাক্সটার মধ্যের জিনিশগুলো গুছিয়ে রাখগে তো।" কেদার মনে মনে চটিল, কিন্তু কিছু না বলিয়া আঁধার কামরাতে গেল। ঘরটী বাস্তবিক আঁধার নয়, তবে কিছু আলো কম। কেদার গিয়া দেখে প্রকাণ্ড একটা লম্বা বাক্স, প্রায় দশ মণ বোঝা হবে, আর তার মধ্যে ভাঙ্গা প্রেক, মর্চেধরা স্ক্রু, বড় বড় গজাল, এই সব রহিয়াছে। কেদার দুই একবার নাড়িতে চাড়িতে তাহার ভিতর হইতে একটা ইঁদুরের বাচ্চা বাহির হইয়া পড়িল। "ই—মা গো! আমার কর্ম নয়"—বলিয়াই কেদার তিন লাফে সিঁড়ী পার হইয়া নীচে আফীশ-ঘরে গিয়া বসিয়া শিশ দিতে লাগিল। কিছুক্ষণ পরে রামকৃষ্ণ বাবু আসিয়া জিজ্ঞাসা করিলেন—"কিহে! এর মধ্যেই হয়ে গেল।" কেদার বলিল "কিছু কর্‌বার নাই—সব ভাঙ্গা মর্চেধরা জিনিশ? আর ওসব করবার জন্যেতো আমায় রাখা হয়নি।" রামকৃষ্ণ বাবু হাসিয়া বলিলেন—"ওঃ আমি ভেবেছিলাম, তোমাকে যা ব'লব তাই ক'রবে। তা যাক্! এই চিঠিগুলো ডাকে দিয়ে এসো।"—কেদার চিঠি লইয়া ডাকে দিতে গেল। যাইতে যাইতে ভাবিল "উচিত কথায় সকলেই জব্দ ; বুড়োটাকে দুটো উচিত কথা বলেছি, আব অমনি সোজা ; হি! হি! এমন না কর্‌লে কি আর কাজ চলে?" সেইদিন বিকাল বেলা আফীশ বন্ধ করিয়া বাহির হইবার সময় রামকৃষ্ণ বাবু কেদারের মাহিনা বুঝাইয়া দিলেন এবং বলিলেন—"কাল থেকে তুমি আর এসোনা।" কেদার অবাক্! কিছু বলিতেও পারিল না, কারণ রামকৃষ্ণ বাবু তাড়াতাড়ি চলিয়া গেলেন। পরদিন প্রাতে দোকানের দরজায় আবার বিজ্ঞাপন ঝুলিল—"বালকের প্রয়োজন।"

আর একটী বালক আসিল, তাহার নাম দীননাথ দাস। সেও প্রথম দুই দিন বেশ চিঠিপত্র বিলি করিল ; তিন দিনের দিন রামকৃষ্ণ বাবু তাহাকে আঁধার ঘরে বাক্স গোছাইতে পাঠাইলেন। বালক খানিকক্ষণ বসিয়া গোটাকতক পরিষ্কার প্রেক, স্ক্রু, প্রভৃতি লইয়া নীচে আসিল এবং রামকৃষ্ণ বাবুকে বলিল—"মহাশয় এই কটা ভাল জিনিশ পাওয়া গেল—আর সব নষ্ট হয়ে গেছে, সেগুলো কি গোছাব?"—রামকৃষ্ণ বাবু বলিলেন, "সেই গুলোইতো গোছাতে বলেছিলাম।" সেইদিন সন্ধ্যা বেলা দীননাথের চাকরী গেল। দীননাথ বাবুকে জিজ্ঞাসা করিল "আমার দোষ কি?" বাবু কিছুই উত্তর করিলেন না। তাইতো! পাঠক পাঠিকা হয়তো মনে করিতেছেন "এ কি রকম মজার লোক রে বাপু!" যাহা হউক, পর দিন প্রাতে রাস্তার লোক দেখিল আবার বিজ্ঞাপন ঝুলিতেছে।

এইবারে আর একটী বালকের কপাল খুলিল, ইহার নাম যদুপতি ভট্টাচার্য্য। যদুপতি

আগের দুটী বালককেও চিনিত না এবং আঁধার ঘরের বাক্সের কথাও জানিত না। সে আসিয়া একদিন বেশ কাজ করিল। পরদিন প্রাতে তাহাকে আঁধার ঘরে পাঠান হইল। যদুপতি সেখানে গিয়াই জিনিশগুলি গোছাইতে আরম্ভ করিল। যে জিনিশটা একটু পরিষ্কার করিলেই নূতনের মত হয়, সেগুলি পরিষ্কার করিয়া এক এক রকম জিনিশ এক সঙ্গে রাখিতে লাগিল। দেখিতে দেখিতে বেলা ১১টা বাজিয়া গেল, কিন্তু সমস্ত জিনিশ আর পরিষ্কার হয় না, এত কাজ! নীচে থেকে বাবু ডাকিলেন—"যদু! হয়েছে?"—বালক বলিল, "আজ্ঞে, এখনও অনেক বাকী।" বাবু বলিলেন—"আচ্ছা! তবে এখন থাক্ ; খাওয়া দাওয়া ক'রে এসে আবার কর্‌বে এখন।" যদুপতি তাহাই করিল। প্রায় সন্ধ্যা হইয়া আসিল, বাবু যদুপতিকে ডাকিতে যাইবেন, এমন সময় বালক নীচে গেল,—তাহার মাথা দিয়া দর্ দর্ করিয়া ঘাম পড়িতেছে। বাবু বলিলেন—"কিহে! হ'ল?" বালক মাথা হেঁট করিয়া উত্তর করিল "আজ্ঞে, যতদূর পারি করেছি! আর বাক্সটার সব নীচে এইটা পেয়েছি, নিন।" রামকৃষ্ণ বাবু দেখিলেন একথান মোহর ;—বলিলেন, "জঞ্জালের বাক্সই সোনা রাখবার যায়গা বটে! আচ্ছা, আজ বড় পরিশ্রম হয়েছে, আবার কাল এসো।" বালক চলিয়া গেলে রামকৃষ্ণ বাবু একটা লণ্ঠন হাতে করিয়া উপরে গেলেন। সে আঁধার ঘরে প্রায় কেহই যায় না—ঘরের মধ্যে মাকড়শার জাল, আরশুলার পাল, আর ইন্দুরের দল। মধ্যের বাক্সে পঁচিশ বছরের জঞ্জাল জমিয়া রহিয়াছে। রামকৃষ্ণ বাবু গিয়া দেখিলেন, বালক বাক্সের সমস্ত জিনিশ বাহির করিয়া, টিনের পাত দিয়া বাক্সে ঘর করিয়াছে ; এবং এক এক ঘরে এক এক রকম জিনিশ রাখিয়া তাহার গায়ে লিখিয়া দিয়াছে—"ভাল স্ক্রু", "ছবি রাখবার গজাল", "চাবিকাটি", "ছোট প্রেক—একটু বাঁকা", "চেপ্‌টা লোহা, কি করে জানিনা", 'মর্চেধরা স্ক্রু", "বঁটির মা কি যেন" ইত্যাদি। রামকৃষ্ণ বাবু দেখিয়া আনন্দে হো! হো! করিয়া হাসিলেন এবং মনে মনে বলিলেন—"এই ছেলেই চাই। যে এই সব সামান্য বিষয়েই এতো মনোযোগী, সে তো বড় বিষয়ে আরও মনোযোগী হবেই।"

রামকৃষ্ণ বাবুর দোকানে আর বিজ্ঞাপন ঝুলিল না। যদুপতি ভট্টাচার্য্য রামকৃষ্ণ লাহা কোম্পানীর দোকানে চিঠি বিলি করিবার কাজে নিযুক্ত হইল, কিন্তু তাহাকে বেশী দিন এ কাজ করিতে হয় নাই। রামকৃষ্ণ বাবুর মতলব এতদিনে বোঝা গেল ; তিনি চিঠি বিলি করিবার জন্য লোক চাহিয়াছিলেন বটে, কিন্তু চিরকাল তাহাকে দিয়া চিঠি বিলি করাইতে চাহেন নাই। যদুপতি ভট্টাচার্য্য কালে দোকানের একজন প্রধান বাবু হইল, এবং রামকৃষ্ণ বাবু মরিয়া গেলে, দোকানের একজন কর্তা হইয়া মহাসুখে দিন কাটাইতে লাগিল। রামকৃষ্ণ বাবু যতদিন বাঁচিয়া ছিলেন, যদুপতিকে পুত্রের ন্যায় ভাল বাসিতেন এবং লোকে যখন তাঁহাকে জিজ্ঞাসা করিত "এ লোকটা কোথা থেকে এসে আপনার ভালবাসা পেয়ে ব'স্‌লো" তখন তিনি হাসিয়া উত্তর করিতেন—"আঁধার ঘরের জঞ্জালের বাক্স থেকে!"

বাস্তবিকই যে সামান্য কাজে মনোযোগী, তাকে বড় কাজে দিয়া বিশ্বাস করা যায়। আর যে সামান্য কাজ সামান্যভাবে করে, তার কপালে কি আছে, সে কথা যারা ভুগিতেছে তাহাদের জিজ্ঞাসা করিও।

২ : ১১ : নভেম্বর ১৮৮৪, ১৬১-১৬৩।

# একটা কিছু

প্রমদাচরণ সেন



হুবাজারের চৌরাস্তার ধারে অনেকদিন হইল একদিন একটী বালক দাঁড়াইয়া "চাই দেশলাই, পয়সায় দুটো দেশলাই"—বলিয়া চীৎকার করিতেছিল। ছেলেটীর মুখ দেখিলে বোধ হয় যেন সে কাহাকেও ঠকাইতে জানে না। বালকটী প্রায় সন্ধ্যা পর্যন্ত সেই চৌরাস্তায় দাঁড়াইয়া দেশলাই বিক্রী করিল এবং কাজ শেষ হইলে আপনার মনে গুন্ গুন্ করিয়া গান করিতে করিতে বাড়ী চলিল।

কলিকাতার একটা বিশ্রী গলিতে গোষ্টবিহারীর বাড়ী। বালক বাড়ী যাইবার সময় পথ হইতে কিছু খাবার কিনিয়া লইল, এবং তাহা খুব সাবধানে কাপড়ে বাঁধিয়া, কত পয়সা লাভ হইয়াছে, তাহাই ভাবিতে ভাবিতে পথ চলিতে লাগিল। কিন্তু এ ভাবনায় ওই দেখ উহার মুখে আহ্লাদের হাসি দেখা যাইতেছে, "এই পয়সা দিয়ে একটা কিছু ক'রব"—বালক মনে মনে ইহাই ভাবিতেছে আর আপনার মনে হাসিয়া খুন হইতেছে।

পচা নর্দমার উপরে কাঠ ফেলা তাহার উপর দিয়া যাইতে ভয় করে, পাছে টিপ্ করে পড়িয়া যাই, কিন্তু বালক গোষ্ঠ অনায়াসে তাহার উপর দিয়া চলিয়া যাইতে লাগিল এবং খানিক চলিয়া একখানি ছোট খোলার ঘরের সুমুখে দাঁড়াইল। তখন সে আস্তে আস্তে দরজাটী খুলিয়া সেই ভাঙ্গা ঘরে ঢুকিয়া গেল এবং দেশলাই ঘষিয়া একটা আলো জ্বালিল। বালকের পায়ের শব্দ শুনিয়া ঘরের মধ্য হইতে একটী বালিকা বলিয়া উঠিল "কে দাদা এলে? দেখ দাদা! আজ আমি সূয্যি একটু দেখেছি, সেই সাদাপানা দেখ্‌তে না?" বালিকার নাম লক্ষ্মীমণি, সে অন্ধ, আজ সূর্য দেখিতে পাইয়াছে বলিয়া তাহার বড় আনন্দ ; কিন্তু দাদা বই তারতো আর কেউ নাই, কাহাকে এ সুখের খবর দিবে? তাই দাদা আসিবামাত্র তাঁহাকে খবর দিল। গোষ্ঠ মহা আনন্দিত হইয়া বলিল—"বটে? বটে? এই আর বেশী দিন নয়—আর ৭দিন দেশলাই বিক্রী কর্‌তে পার্‌লেই আমার সবশুদ্ধ ৪৲ টাকা হবে, তা হলেই তোমাকে চোখের ডাক্তারের কাছে নিয়ে নতুন চোখ বসিয়ে এনে দেব।" এই কথা বলিতে বলিতে বালক ভগিনীর নিকটে ছুটিয়া গেল এবং তাহার মুখে চুমো খাইয়া বলিল, "এসো, খাবে এসো।" অন্ধ বোন, চলিতে পারে না,—গোষ্ঠ লক্ষ্মীর হাত ধরিয়া তাহাকে একখানা ভাঙ্গা আসনে বসাইল এবং খানিকটা গরম দুধ ও খাবার তাহাকে খাইতে দিল। বালিকা দুধ খাইতে খাইতে বলিল "দাদা! এ যে বেশ মিষ্টি দুধ ; তুমিও খাবে?" গোষ্ঠ বলিল "দুর পাগ্লী! পুরুষ ছেলেয় আবার দুধ কি খাবে, পুরুষ ছেলেরা জল খেয়েই বড় হয়।" ইহার পর গোষ্ঠও নিজে কিছু খাইল, পরে দুইভাইবোনে পাশাপাশি শুইয়া নিদ্রা গেল।

ইহার পর আর ৭ দিন চলিয়া গেলে আট দিনের দিন প্রাতঃকালে গোষ্ঠবিহারী লক্ষ্মীমণির হাত ধরিয়া সেই পচাগলি হইতে বড় রাস্তায় বাহির হইল। চোখের ডাক্তার ভাল কে? তিনি কোথায় থাকেন? কত টাকা দিতে হয়? এসব খবর বালক আগেই জানিয়া রাখিয়াছিল। আজ বড় রাস্তায় বাহির হইয়াই বালক এক হাতে বহু কষ্টের ধন চারিটী টাকা মুটো করিয়া এবং আর এক হাতে অনেক ভালবাসার ধন আপনার অন্ধ ভগিনীকে ধরিয়া ডাক্তারের বাড়ীতে গেল।

বড় ডাক্তারের বড় কারখানা; সদর দরজার কাছে একটা ঘরে একখানা দড়ির খাটিয়ায় বসিয়া ফোঁটা কাটা, পেট মোটা একটা দর্‌ওয়ান 'কাহেকা রামুয়ারে বলিয়া কি যেন পড়িতেছিল। বালক বালিকাকে বাড়ীর মধ্যে ঢুকিতে দেখিয়াই আমাদের দর্‌ওয়ানজী আরও চেঁচাইয়া সুর করিয়া পড়িতে লাগিলেন। গোষ্ঠ একটু নিকটে গিয়া ডাক্তার বাবু আছেন কিনা জিজ্ঞাসা করিল। দ্বারবান বলিল—"কোন হ্যায় রে!" গোষ্ঠ আবার বলিল "ডাক্তার বাবু বাড়ীতে আছেন?" তখন দ্বারবান মহাশয় দাড়ী চুমরাইয়া, ঢেকুর তুলিয়া, বলিলেন—"তুহার লোকের জন্যে ডাংতার কাঁহা মিল্‌বে রে? টাকা চাই। ভাগ্‌ ভাগ্‌।" বেচারা লক্ষ্মীমণি বিপদ বুঝিয়া দাদার হাত শক্ত করিয়া জড়াইয়া ধরিল। গোষ্ঠ কাঁদ কাঁদ হয়ে বলিল "ওগো তোমার পায়ে পড়ি; এই দেখ, বেচারী লক্ষ্মী দুটী চোখে দেখ্‌তে পায় না।" লক্ষ্মীর মুখ দেখিয়া দ্বারবানের একটু দয়া হইল, সে তখন বয়ের পাতা মুড়িয়া "রহো হামি দেখে" বলিয়া ডাক্তার বাবুকে খবর দিতে গেল।

গোষ্ঠ এবং তাহার ভগিনীকে অনেকক্ষণ দাঁড়াইতে হইল না। খানিকক্ষণ পরেই দ্বারবান আসিয়া তাহাদিগকে একটা ঘরে লইয়া গেল, একটু বসিয়া থাকিতে থাকিতেই ডাক্তার বাবু আসিলেন। বালক ভগিনীর সমস্ত কথা বলিয়া বলিল "বাবু! আপনি একে দুটো নতুন চোখ্‌ বসিয়ে দিন।" ডাক্তার বাবু গোষ্ঠের কেউ নাই শুনিয়া এবং কেমন করিয়া টাকা উপার্জ্জন করিয়াছে জানিতে পারিয়া অত্যন্ত দুঃখিত হইলেন এবং খুব যত্ন করিয়া লক্ষ্মীর চোখ পরীক্ষা করিলেন। পরীক্ষা শেষ হইলে তাঁহার মুখে হাসি দেখা গেল—বলিলেন "কোন ভয় নাই। একে সরকারী ডাক্তারখানায় গিয়া থাকিতে হবে। ব্যারাম কিছু শক্ত নয়, বোধ হয় এক মাসেই ভাল হবে।" গোষ্ঠ বলিল—"আমি সেখানে যেতে পাব?" ডাক্তার বাবু বলিতেছিলেন—"তাও কি হয়?" কিন্তু লক্ষ্মী যে ভাবে ভাইকে ধরিয়া ছিল, তাহা দেখিয়া বলিলেন—"দেখ্‌ব, যেতে পার কিনা।" তখন গোষ্ঠ টাকাগুলি খুলিয়া ডাক্তার বাবুকে দিতে গেল, কিন্তু তিনি নিলেন না, বলিলেন "রেখে দাও, লক্ষ্মীকে ভাল ভাল খাবার, খেলনা, কি আর কিছু কিনে দিও। ভাল ছবিও দিতে পার, কিছুদিন পরে দরকার হবে।"

একমাস পরে একদিন গোষ্ঠ লক্ষ্মীমণির হাত ধরিয়া ডাক্তারখানা হইতে বাহির হইল। এ লক্ষ্মী যেন সে লক্ষ্মী নয়, চমৎকার চক্ষু ফুটিয়াছে, চারিদিকে বাড়ী ঘর, গাড়ী ঘোড়া, গাছপালা দেখিয়া বালিকা আনন্দে নাচিতে নাচিতে চলিল। বাড়ীর কাছে পৌঁছিয়া বিকাল বেলা আকাশের সুন্দর বর্ণ দেখিয়া বালিকা বলিল—"দাদা! দেখ, দেখ, কি সুন্দর।"—গোষ্ঠ লক্ষ্মীর চক্ষুতে চুমো খাইয়া বলিল—"আমার কাছে সব চাইতে এই চোখ দুটীই ভাল।"—বালক সেই যে সে দিন টাকা রোজগার করিয়া 'একটা কিছু' করিবে ভাবিয়াছিল, এতদিনে তাহার সেই 'একটা কিছু' করা হইল,—তাহার ভগিনীর সুন্দর চক্ষু ফুটিল। বাড়ীতে আসিয়া লক্ষ্মীমণি দেখে দাদা তাহার জন্য নানারূপ খেলনা, ভাল ভাল ছবি, কিছু ভাল খাবার এই সব জোগাড় করিয়া রাখিয়াছে। তখন তাহার আহ্লাদ দেখে কে!

কিন্তু একজন ভদ্রলোক এ পচা বাড়ীতে তাহাদিগকে অধিক দিন থাকিতে দিলেন না। ডাক্তার বাবু বালক বালিকাকে নিজের বাড়ীর কাছে আনাইয়া সর্বদা চোখে চোখে রাখিয়া মানুষ করিতে লাগিলেন। ডাক্তার বাবু ও তাঁহার স্ত্রীর দয়ায় দুই ভাই ভগিনী সৎপথে থাকিয়া মহাসুখে দিন কাটাইতে লাগিল।

২ : ১১ : নভেম্বর ১৮৮৪, পৃ. ১৬৩-১৬৫।

# হাইকোর্ট

প্রমদাচরণ সেন

দি যাহারা দোষী তাহারা শাস্তি না পায়, তাহা হইলে দেশে যে কত পাপ বাড়ে, তাহার কি শেষ আছে ? যাহাতে বলবান লোক দুর্বলের উপর অত্যাচার করিতে এবং দোষী লোক নির্দোষী লোককে সুখে স্বচ্ছন্দে থাকিতে বাধা দিতে না পারে, যদি তাহা দেখিবার লোক না থাকিত, তাহা হইলে কি কোন দেশে মানুষ থাকিতে পারিত? এই জন্যই সকল সভ্য দেশে রাজা আছে, কর্তা আছে, আইন আছে, এবং বিচারক বা জজ আছে। তবে এক দেশে এবং আর এক দেশে তফাৎ এই যে, এক দেশে হয়ত রাজা যাহা ইচ্ছা করেন তাহাই আইন হয়, এবং তাহাই সকলকে মানিয়া চলিতে হয় ; আর এক দেশে হয়ত দশে মিলিয়া নিজেদের সুবিধার জন্য একটা সভা করিয়া, সেই সভাতে যাহা



স্থির করেন তাহাই আইন হয় ; আবার কোথাও বা রাজার অধীনে তাঁহার মন্ত্রীরা বা তাঁহার প্রতিনিধিরা রাজার হুকুম লইয়া সাধারণ লোকের সুবিধা হইবে মনে করিয়া যাহা করেন তাহাই আইন হয়। আইন যেরূপই হউক না কেন তাহার উদ্দেশ্য সকলের মঙ্গল করা। কিন্তু কখনও কখনও দেখা যায়, যে একটা আইনে উপকার না হইয়া অপকার হইতেছে; তখন বুদ্ধিমান মন্ত্রীরা বা রাজার লোকেরা সে আইন বদলাইয়া অন্য আইন করেন, কিন্তু যতদিন একটা আইন 'চলতি' থাকে, ততদিন সকলকে সে আইন মান্য করিয়া চলিতে হয়, তাহা না হইলে কি মানুষ এক সঙ্গে চলিতে পারে? যে যাহা খুসী করিবে, অথচ সকলে মিলিয়া মিশিয়া থাকিবে, ইহা

কখনও হয় না। আইন দুষ্ট লোক, অত্যাচারী লোক প্রভৃতিকে যেন বাঁধিয়া রাখিয়াছে। আইন বলিতেছে এই কাজ খারাপ, যে করিবে তাহাকে শাস্তি পাইতে হইবে, যাঁহার জিনিশ তাঁহাকেই দিতে হইবে, নির্দোষীকে ছাড়িয়া দেওয়া হইবে, এবং অত্যাচারীকে দমন করিতে হইবে।

কিন্তু শুধু আইন থাকিলে তো হয় না ; কে অন্যায় কাজ করিতেছে, কে আইন ভাঙ্গিতেছে, তাহা দেখেই বা কে? আর তাহার বিচারই বা কে করে। সকল দেশেই পুলিশ বা মাজিষ্ট্রেট বা শাসনকর্তা আছে, জজ বা বিচারপতি আছে। তুমি ডাকাতি করিয়াছ বলিয়া একটা কথা উঠিয়াছে, পুলিশ শুনিতে পাইয়াই তোমাকে ধরিল, ধরিয়া তোমার ডাকাতী করার কি কি প্রমাণ আছে, তাহার সহিত তোমাকে মাজিষ্ট্রেটের কাছে পাঠাইল। সেখানে মাজিষ্ট্রেট বিচার করিয়া তোমাকে জজের নিকট পাঠাইলেন, এদিকে তুমি বুঝিতেছ তুমি নির্দোষী, কিন্তু জজ ওদিকে ঠিক করিয়া বসিলেন, তুমি ভয়ানক দোষী, কেবল লুঠপাট করিয়াছ, তাহা নহে, অনেক মানুষও মারিয়াছ। জজ বলিলেন "তোমাকে চিরকালের মত দেশ হইতে চলিয়া যাইতে হইবে। সমুদ্রের মধ্যে একটা বুনো দ্বীপে, (আন্দামান দ্বীপে) স্ত্রী পুত্র, মা বাপ, ভাই বোন ছাড়িয়া তোমাকে কয়েদী হইয়া থাকিতে হইবে।" তুমি দেখিলে তোমার প্রতি অবিচার হইল, তুমি জজের অপেক্ষা বড় যাঁহাদের আদালত, তাঁহাদের নিকট 'আবার বিচার হউক', এই প্রার্থনা করিলে। এই সর্বাপেক্ষা বড় আদালতের নাম হাইকোর্ট।

পুনর্বার বিচার করিবার প্রার্থনাকে ইংরাজীতে আপীল (Appeal) বলে। সমস্ত বাঙ্গালা দেশের মধ্যে সব চেয়ে উচ্চ আদালত হাইকোর্ট। নীচে অন্যান্য আদালতে অবিচার হইয়াছে মনে হইলে লোকে হাইকোর্টে আপীল করে। হাইকোর্টের বিচারপতিরা প্রায়ই বিদ্বান, বুদ্ধিমান লোক ; তাঁহারা সমস্ত বিষয় তন্ন তন্ন করিয়া না দেখিয়া মত দেন না। তাঁহাদের বিচারের উপরে আর কাহারও কথা চলে না, তবে ইচ্ছা করিলে বিলাতের প্রিভি কৌন্সিল নামক সভা এবং আমাদের দেশের গবর্ণর জেনেরল্ অর্থাৎ বড়লাট বাহাদুর হাইকোর্টের বিচারও উল্টাইয়া দিতে পারেন।

আমরা হাইকোর্টের একটা ছবি দিলাম। হাইকোর্ট হইবার পূর্বে মুসলমানী ধরণের দুটী আদালত ছিল,—সেই দুটী মিশিয়াই বর্তমান হাইকোর্ট হইয়াছে।

হাইকোর্টে অনেকদিন হইতে একজন করিয়া বাঙ্গালী জজ আছেন। এই সকল বাঙ্গালী মহাত্মাদিগের মধ্যে মৃত দ্বারকানাথ মিত্র এবং বর্তমান জজ রমেশচন্দ্র মিত্রই বিশেষ বিখ্যাত। দুজনেই সুপণ্ডিত, অতিশয় বুদ্ধিমান, এবং ঘোর সাহসী। মৃত মহাত্মা দ্বারকানাথের গল্প শুনিয়াছি যে একবার একটা বিচারে ১২ জন জজ এক সঙ্গে বসিয়াছিলেন, তাহার মধ্যে তিনি একলা বাঙ্গালী আর সব সাহেব। মোকদ্দমায় কোন্ পক্ষ দোষী কোন্ পক্ষ নির্দোষী এই কথা লইয়া তাঁহার সহিত এগার জন সাহেব জজের মতের অমিল হয়। দ্বারকানাথ তাহাতে ভয় না পাইয়া এমনি বুদ্ধির সহিত সকলকে বুঝাইতে লাগিলেন, যে শেষকালে সাহেবেরা তাঁহার মতে মত দিলেন। গল্পটা সত্য কি মিথ্যা তাহা জানি না ; তবে এটা নিশ্চিত যে তিনি সিংহের ন্যায় সাহসী ছিলেন, কাহারও চোখ রাঙ্গানিতে ভয় পাইবার লোক ছিলেন না। আর আমাদের বর্তমান জজ মান্যবর রমেশচন্দ্র মিত্র মহাশয়ও খুব সাহসী, তাহার প্রমাণ পাওয়া গিয়াছে। সম্প্রতি কোন বিষয় লইয়া গবর্ণমেন্ট হাইকোর্টের মত চান ; তাহাতে অধিকাংশ সাহেব জজ এক দিকে এবং রমেশ বাবু একলা অন্য দিকে মত দিলেন।

হাইকোর্টের জজ দুই প্রকার ; এক যাঁহারা বিলাতে মাজিষ্ট্রেটী (Civil Service) পরীক্ষায় পাশ হইয়া আসিয়া পরে জজ হন ; আর বারিষ্টার অর্থাৎ কৌন্সলী বা উকীলদের মধ্য হইতে উপযুক্ত লোক বাছিয়া যাঁহাদিগকে জজিয়তি দেওয়া হয়। আমাদের রমেশবাবু উকীল জজ। মাজিষ্ট্রেটী বা সিবিল জজ এবং বারিষ্টার বা কৌন্সলী জজ বাঙ্গালীদের মধ্যে কেহ নাই। তবে এর পরে কেহ কেহ হইতে পারেন।

সম্প্রতি শুনিতেছি, হাইকোর্টে আরও কয়েকজন নূতন জজ হইবেন ; তাঁহাদের মধ্যে কেহ বাঙ্গালী থাকিবেন কিনা বলিতে পারি না।

হাইকোর্টের জজ হওয়া খুব গৌরবের কথা তাহাতে সন্দেহ কি? কিন্তু এ গৌরব কি কেবল টাকাতে হয়? কখনই না। দেশের কত হাজার হাজার লোক ন্যায় বিচার পাইবে বলিয়া আমার দিকে চাহিয়া আছে, নির্দোষীকে মুক্তি দিতে হইবে এবং দোষীকে শাস্তি দিয়া দেশের মধ্য হইতে পাপের কাঁটা তুলিয়া ফেলিতে হইবে,—আমার দ্বারা এই কার্যের সাহায্য হইবে, ইহাতেই আমার জজিয়তির গৌরব, নতুবা আর কিসে?

শেষকালে একটা কথা বলি। আমরা হাইকোর্টের সিংহাসনে জজ হইয়া বসি আর নাই বসি, আমরা সকলেই যে বিচারক এবং সকলেই যে বিচারিত হইতেছি, ইহা যেন আমাদের স্মরণ থাকে। যেমন আমরা দোষ করিলে বাপ মা শাস্তি দেন বা দাদা বিচার করেন, তেমনি পুঁটী বা ভোঁদা বা কেবলা বা অন্য কোন ছোট ভাই বোন দোষ করিলে আমরাই বিচার করি। তখন যেন মনে থাকে যে যার যতটুকু দোষ তার ততটুকু শাস্তি হওয়া উচিত, নির্দোষী যেন শাস্তি না পায় এবং অল্পদোষে যেন বেশী শাস্তি না হয়। মনে রাখিও, একজন বড়লোক বলিয়া গিয়াছেন—

"স্বর্গও যদি চূর্ণ হইয়া যায়, তথাপি ন্যায়কে রাজত্ব করিতে দাও"

২ : ১১ : নভেম্বর ১৮৮৪, পৃ. ১৬৫-১৬৮।



# বোকা রামমোহন

**প্রমদাচরণ সেন**



মরা এক বৎসর পূর্বে (গত বৎসরের ডিসেম্বর মাসের সখায়) হাবা গঙ্গারামের কথা লিখিয়াছি। তখনই বলিয়াছিলাম, আমাদের দেশে লোকে যারা বোকা তাহাদিগকে 'বোকা রামমোহন' বলিয়া ঠাট্টা করিয়া থাকে। আমরা অনেক কষ্টে এই বোকা রামমোহনের কতকগুলি গল্প জানিতে পারিয়াছি, তাহাই আজ পাঠক পাঠিকাদিগকে বলিব।

বোকা রামমোহন বাঁকুড়া জেলার এক ভট্টাচার্যের ছেলে। রামমোহনের বড় ভাইয়ের নাম হরিমোহন। তিনি বেশ্ লেখাপড়া জানেন। যেখানে তাঁহাদের বাড়ী সেখান হইতে ১০ ক্রোশ দূরে এক রাজার বাড়ীতে হরিমোহন সভা পণ্ডিত। তিনি ছয় মাস নয় মাসে এক আধবার বাড়ীতে আসিতেন। ছোট ভাই রামমোহনই বাড়ীর কর্তা। বাড়ীতে একটী বিধবা ভগ্নী আর একটী চাকর, হরিমোহনের স্ত্রী ও গোপাল নামে একটী ছেলে। তাহারা কখনও ওখানে কখনও হরিমোহনের শ্বশুর বাড়ীতে থাকেন। একবার গোপালের মামার বাড়ী হইতে খবর আসিল গোপালের মার বড় ব্যারাম। রামমোহন খবর পাইয়া বলিলেন—"এইখানে আসতে বলগে যাও।" যে খবর আনিয়াছিল সে বলিল " বিছানা ছেড়ে চলতে পারেন না, কেমন করে আসবেন?" রামমোহন উত্তর করিলেন "তা বিছানা ছেড়ে আসতে কে বলেছে বিছানা শুদ্ধই আসুন না।"—পাশে বিধবা ভগ্নী দাঁড়াইয়া ছিলেন তিনি বলিলেন—"বলিস কি আহাম্মকের মত? আজই খেয়ে দেয়ে দাদার কাছে খবর নিয়ে যা। তিনি যা বলেন তাই করতে হবে।" রামমোহন কিছু থত মত খাইয়া বলিল "আচ্ছা আচ্ছা, আমি যাচ্ছি কিন্তু তোমাদের বাপু! যেন কেমন বুদ্ধি! বিয়ে না, শ্রাদ্ধ না নেমন্তনের বিদায় না, খপ্ করে খবর দিতে গিয়ে হাজির হব, দেখে শুনে দাদা কি বলবে?" এই বলিয়া রামমোহন যাইবার আয়োজন করিতে পাড়ায় গেলেন।

পাড়ার কেশব ভাণ্ডারী অনেক যায়গায় ঘুরিয়াছে এবং অনেক রকম খবর রাখে। আমাদের রামমোহন এই কেশব ভাণ্ডারীর কাছে পরামর্শের জন্য আসিলেন এবং বলিলেন "ভাণ্ডারী দাদা একবার দাদার কাছে যেতে হবে ; কেমন করে যাওয়া যাবে বলতো।"—ভাণ্ডারী বলিলেন "এই খাওয়া দাওয়া ক'রে হেঁটে গেলে, তুমি যেরকম চল, তাতে রাত দেড় প্রহরের সময় যেতে পারবে। আর যদি ঘোড়ায় যাও তা'হলে একপ্রহর বেলা থাকতে যেতে পার। এখন যেটা তোমার সুবিধা।" রামমোহন বলিলেন—"তবে ঘোড়াতেই যাব।" গাঁয়ের এককোণে ফকীরে হাড়ির বাড়ী ও তাহার ভাল একটা ঘোড়া আছে, শুনিয়া রামমোহন তাহার নিকট গেলেন। ফকীর যখন শুনিল রামমোহন তাহার ঘোড়ার জন্য আসিয়াছেন, তখন সে তাড়াতাড়ি সুন্দর ঘোড়াটী সাজাইয়া রামমোহনের সঙ্গে সঙ্গে বাড়ী পর্যন্ত রাখিয়া গেল।

রামমোহনের বিশ্বাস ছিল, সকলেই ঘোড়ায় চড়িতে পারে! রামমোহন মাথায় চাদর বাঁধিয়া, হাতে ছড়ি লইয়া লাফাইয়া ঘোড়ায় উঠিয়া বসিল। ঘোড়াও আস্তে আস্তে চলিতে লাগিল। ফকীরে হাড়ি খানিকদূর পর্যন্ত সঙ্গে গিয়া ফিরিয়া আসিল। যতক্ষণ সে সঙ্গে ছিল

ততক্ষণ ঘোড়াটী চলিয়াছিল। কিন্তু আর চলে না। কি রকম লোক পিঠে চাপিয়াছে, তাহা বুঝিতে পারিয়া ঘোড়া পেছনে হটিতে লাগিল এবং মাঝে মাঝে একটু চলিতে লাগিল। রামমোহন ভাবিলেন "স্রোতের উল্টাদিকে নৌকা পড়িলে যেমন গুণ টানিয়া নৌকা চালাইতে হয় ঘোড়ারও বুঝি সেইরকম করিতে হয়। এই ভাবিয়া রামমোহন ঘোড়া হইতে নামিয়া ঘোড়ার লাগাম ধরিয়া ঘোড়াটাকে এবং নিজের 'জালার' মত শরীর এই দুটোকে চালাইয়া লইয়া চলিলেন। ঘোড়া দেখিল মজা মন্দ নয় ; সেও সুবিধা বুঝিয়া যখনই রামমোহন পিঠে চাপিতে যায় তখনই দুষ্টামি করিয়া পেছনে হাটিতে থাকে। বেচারা রামমোহন কি করেন, কাজেই গুণটানা গোছ করিয়া রাত্রি প্রায় দুই প্রহরের সময় দাদার বাড়ীতে পৌঁছিলেন। তাহার পরদিন রামমোহন বাড়ী ফিরিলেন ; আসিবার সময় ঘোড়াটা বেশ চলিয়া আসিল। বাড়ীতে আসিয়া ঘোড়া ফিরাইয়া দিয়াই রাম ভাণ্ডারী দাদার কাছে গেলেন এবং চোখ লাল করিয়া বলিলেন—"তোমাকে বুদ্ধিমান বলে তোমার পরামর্শ নিতে এসেছিলাম ; তা বেশ্ পরামর্শই তুমি দিয়েছিলে। ঘোড়ায় গেলে কখনই হেঁটে যাবার আগে যাওয়া যা না আবার মধ্যে থেকে গুণ টেনে প্রাণ যায়। কেশব ভাণ্ডারী সমস্ত শুনিয়া হাসিয়া বলিল "ঘোড়ার পিঠে মানুষই চড়ে তাই জানতাম ; কিন্তু ঘোড়ার পিঠে গরু চাপিলে ঘোড়া চলিবে কেন?"

গোপালের মার ব্যারাম সারিয়া গেল। কিন্তু তিনি অনেক দিন বাপের বাড়ীতে আছেন। একবার খবর লওয়া প্রয়োজন এই মনে করিয়া রামমোহনের ভগ্নী একদিন রামমোহনকে ডাকিয়া বলিলেন—"দেখ অনেক দিন হইল গোপালদের খবর পাই না। তুমি এক কাজ কর, তারা কে কেমন আছে খবর জেনে এসো। এই দুটী টাকা নেও, পথ থেকে তাদের জন্যে যা হয় কিছু কিনে নিয়ে যেও।" রামমোহন টাকা দুটী চাদরে বাঁধিয়া ভাইয়ের শ্বশুর বাড়ীতে চলিলেন। যাবার সময় ভগ্নী বলিয়া দিলেন "দেখ, তুমিতো যে বোকা, ভদ্রলোকদের বাড়ীতে যাচ্ছ, বেশী কথা ব'লে ফ্যাচ ফ্যাচ করে বকনা ; তারা যেটী জিজ্ঞাসা করিবে তুমি সেইটীরই উত্তর দিও ; অনেক কথা ব'লনা—মাথা হেঁট করে থাকবে ; তারা পাঁচটা কথা বলিলে তুমি একটা বলিবে, বুঝিলে?" রামমোহন একে পুরুষ মানুষ তাতে নিজের খুব বুদ্ধি আছে এই তাঁহার বিশ্বাস—কাজেই একজন মেয়ে মানুষ মুখ নেড়ে বোকা বলে উপদেশ দেয় ইহা তাঁহার বড়ই কষ্টের কারণ হইল। তিনি ভগিনীর কথায় বলিলেন—"বুঝেছিগো বুঝেছি এমনিই বোকা পেয়েছ সব ঠিক ক'রে আসব।"

এই বলিয়া রামমোহন বাড়ীর বাহির হইলেন। পথে গিয়া মনে হইল গোপালের জন্য 'যা হয় কিছু' কিনে নিয়ে যেতে দিদি বলিয়া দিয়াছেন। তাই, একটা বাজারের কাছে গিয়া রামমোহন এক দোকানে জিজ্ঞাসা করিলেন "ওগো তোমাদের এখানে 'যা হয় কিছু' পাওয়া যায়? দোকানদার একজন নাপিত, ভয়ানক দুষ্ট লোক, সে বলিল "পাবেন কিন্তু সে দামী জিনিষ দোকানে রাখি না বাড়ীতে আছে। দুটাকা ক'রে পড়বে। আপনার কতটুকু চাই।" রামমোহন বলিলেন "এক সের"। নাপিত বলিল—"একটু বসুন, আমার বাড়ী কাছে, ওই দেখা যায় ; এখনি নিয়ে আসছি।" এই বলিয়া নাপিত মনে মনে হাসিতে হাসিতে বাড়ীতে গেল এবং কতকগুলো চুল এবং নখ একসঙ্গে একটা হাড়িতে পুরিয়া তাহার মুখে ভাল ক'রে ন্যাকড়া জড়াইয়া দিল। পরে সেই হাঁড়িটা হাতে করিয়া দোকানে আসিয়া রামমোহনকে দিল। রামমোহন বলিলেন—"ঠিক ওজনে দিয়েছ তো?" নাপিত বলিল "ও আর দেখতে হবেনা।

বাড়ীতে গিয়ে মেপে নেবেন।" রামমোহন এই কথাতেই সন্তুষ্ট হইয়া নাপিতকে দুটী টাকা দিয়া চলিতে লাগিলেন।

অবশেষে রামমোহন দাদার শ্বশুর বাড়ীতে পৌঁছিলেন এবং পৌঁছিয়াই হাঁড়িটা বাড়ীর মধ্যে পাঠাইয়া দিলেন। গোপালের মা হাঁড়ি খুলিয়াই অবাক, বুঝিলেন "ঠাকুরপো তামাসা করিয়াছেন।" কিন্তু এদিকে যে ঠাকুরপোকে নাপিতের পো তামাসা করিয়াছে তাহাতো আর তিনি জানেন না। রামমোহন বাহিরে বসিয়া আছেন, এমন সময় একটা স্ত্রীলোক ভিতরবাড়ী হইতে আসিয়া তাহাকে জিজ্ঞাসা করিলেন "পথে আসতে" কোন কষ্ট হয়নি তো? গোপালের বাপ কেমন আছেন?—রামমোহন ভগিনীর কাছে শুনিয়া আসিয়াছিলেন "পাঁচটা কথা বলিলে তবে একটা কথা বলিতে হয় ;" মোটে একটা কথা বলা হইয়াছে, এর মধ্যে কথা বলিলে এরা বোকা মনে করিবেন। কাজেই রামমোহন চুপ করিয়া মনে মনে কটা কথা হয় তাহাই গুণিতে লাগিলেন—"এই এক।" স্ত্রীলোকটী আবার বলিলেন "কথা কওনা যে গোপালের বাপের কোন অসুখ হয়নিতো।" রামমোহন এবারেও চুপ মনে মনে গুণিলেন "এই দুই।" স্ত্রীলোকটী কিছু ভয় পাইয়া মনে মনে বলিলেন "ওমা! একিগো! তবে কি কিছু ভালমন্দ হ'ল নাকি?" রামমোহন মাথা হেঁট করিয়া গুণিলেন "এই তিন" ; তখন মেয়ে মহলে ভয়ানক কান্নার ধূম পড়িয়া গেল। শব্দ শুনিয়া পাড়ার অনেক লোক আসিয়া যুটিল। রামমোহন দেখিলেন পাঁচটার অনেক বেশী কথা চলিতেছে, তখন তিনি মুখ খুলিয়া একজনকে জিজ্ঞাসা করিলেন "এত কান্না কেন?" তিনি বলিলেন "বলেন কি মশাই? গোপালের মা বিধবা হ'ল,—ওর চাইতে কি আর কিছু কষ্ট আছে?" রামমোহন বুঝিলেন গোপালের মার বড় একটা বিপদ ঘটিয়াছে বড় দুঃখ হইল কাঁদিতে কাঁদিতে বাড়ীতে চলিয়া আসিলেন, আসিয়াই দিদিকে দেখিয়া চীৎকারস্বরে কাঁদিতে কাঁদিতে রামমোহন বলিয়া উঠিলেন—"দিদি সর্বনাশ! সর্বনাশ হয়েছে! গোপালের মা বিধবা হয়েছে।" দিদি নিঃশ্বাস ছাড়িয়া বলিলেন "রক্ষা কর! আরে আহাম্মক! তাও কি কখনও হয়?" রামমোহন তখন চোখের জল মুছিয়া বলিলেন—"তোমার বিশ্বাস না হয়, নাই মানলে কিন্তু আমি স্বচক্ষে দেখে এলাম গোপালের মা বিধবা হয়েছে বলে বাড়ীর সকলে কাঁদছে!" ভগিনী কিছু বিরক্ত হইয়া বলিলেন "ও অলুক্ষণে কথা আর বলিসনে। দাদা বেঁচে আছেন গোপালের মা কি ক'রে বিধবা হবে?" রামমোহন কিছু থতমত খাইয়া বলিলেন, "দাদা বেঁচে আছেন তাতেই কি একজন মেয়েমানুষ বিধবা হবে না? ভাল দাদাতো বেঁচে আছেন, তা হলে তুমি বিধবা হ'লে কেন?"—তখন তাহার ভগিনী তাহাকে বিলক্ষণ তাড়া দিয়া সমস্ত বুঝাইয়া দিলেন এবং একখানা পত্র লিখিয়া কেশব ভাণ্ডারীকে দিয়া তখনই গোপালের মামার বাড়ীতে পাঠাইয়া দিলেন।

সেই অবধি রামমোহনের নাম 'বোকা রামমোহন' হইয়া গেল এবং সেই অবধি লোকে নির্বোধকে গালাগালি দিতে গিয়া 'বোকা রামমোহনের' নাম করিতে লাগিল।

২ : ১১ : নভেম্বর ১৮৮৪, পৃ. ১৮০-১৮২।

# দুষ্ট বাঘ

উপেন্দ্রকিশোর রায়



কটা বাঘ রাজবাড়ীর সিংহ দরজার সম্মুখে একটা খোঁয়াড়ে বদ্ধ ছিল। রাজারবাড়ীতে কত লোক যায়, বাঘ সকলকেই হাত জোড় করিয়া বলে "দোহাই দাদা! তুমি বড় ভাল লোক ; তোমাকে আমি বড় ভালবাসি ; আমাকে বাহির করিয়া দাও।" কেহই কিন্তু দরজা খুলিয়া দেয় না। অবশেষে এক ফলারে বামন রাজবাড়ীতে ভিক্ষা করিতে যাইতেছিল, তাহাকেও ঐ কথাগুলি বলিল। ঠাকুর বলিল "তুমি বাঘের জাত, তোমাকে কি বিশ্বাস করিতে আছে? আমি দরজাটী খুলিলেই তুমি আমাকে ফলার করিয়া বসিবে।" বাঘ বলিল "না ভাই তোমাকে কি ফলার করিতে আছে। তুমি কত ভাল লোক। রাজার বাড়ীতে নিরামিষ খাইয়া খাইয়া আমি বৈষ্ণব হইয়া গিয়াছি আমি আর এখন মাংস খাই না। দোহাই ঠাকুর মশাই! তোমাকে দশ হাজার টাকা দিব দরজাটা খুলিয়া দাও।"

ইহা শুনিয়া ঠাকুর একবার বিশ্বাস করিল, একবার অবিশ্বাস করিল, তারপর দরজা খুলিয়া দিল। বাঘ বাহির হইয়াই বলিল "ঠাকুর তোমাকে খাইব।" শুনিয়াই তো ঠাকুরের প্লীহা কাঁপিয়া গেল। ভাবিয়া চিন্তিয়া অবশেষে ঠাকুর বলিল "আচ্ছা ভাই! আমার তিনজন সাক্ষী আছে তারা যদি বলে তবে খাইও।" বাঘ স্বীকৃত হইল, দুজনে কতদূর গেলে পর ঠাকুর একটা বটগাছ দেখাইয়া বলিল "এই আমার একজন সাক্ষী।" এই কথা বলিয়া বটগাছকে জিজ্ঞাসা করিল "ভাইরে, উপকারীর অনিষ্ট কি কেউ করে।" বটগাছ বলিল "করে বইকি? সকলেই করে। এই দেখ আমার ছায়ায় কত পরিশ্রান্ত পথিক লোক বসিয়া ঠাণ্ডা হয়। আবার তাহারাই যাইবার সময় আমার ডাল ভাঙ্গিয়া লইয়া যায়।" বাঘ বলিল "কি ঠাকুর?" ঠাকুর একটু বিপদে পড়িল। আর দুজন সাক্ষীও যদি ঐরূপ বলে তাহা হইলেই ত গেল।

আর কতদূর যাইয়া একটা ক্ষেতের আলকে জিজ্ঞাসা করিল "বল দেখি ভাই, উপকারীর অনিষ্ট কে করে?" আল উত্তর করিল "সকলেই করে। দুই চাষার ক্ষেতের মধ্যে আমি থাকি। বাড়ী ঘর কিছুই নাই। বৃষ্টিতে ভিজিয়া আর রৌদ্রে শুকাইয়া তাহাদের একজনার ক্ষেত আর একজন যাহাতে না লইয়া যাইতে পারে তাহাই করি। তবু হতভাগাদের কেমন বুদ্ধি দু-পাশে দুই বেটা লাঙ্গল দিয়া আমার গা কাটিয়া নিজের ক্ষেত বাড়াইতে চায়। তুমি ঠাকুর কেমন বোকা। কোন দিন কি কাহারও উপকার করিয়া ঠক নাই।" বাঘ একটু হাসিয়া জিজ্ঞাসা করিল "ঠাকুর মশাই কেমন বুঝ?" ঠাকুর কি করে ; সে চুপ করিয়া থাকিল।

আর কতক দূর যাইয়া এক শেয়ালের সঙ্গে সাক্ষাৎ হইল। শেয়াল বাঘের গন্ধ পাইয়া উদ্ধশ্বাসে দৌড়িয়াছে। বামণ অনেক ডাকাতে সে একবার ফিরিয়া দাঁড়াইল। বলিল "কাছে আসিয়া কাজ নাই। যাহা বলিতে হয় ঐখান হইতেই বল।" ঠাকুর তাহার অবস্থা সমুদায় খুলিয়া বলিল। শেয়াল মনোযোগ দিয়া শুনিয়া একটু মাথা নাড়িয়া বলিল "বড় বোকার কর্ম করিয়াছ ঠাকুর ! তোমার মোকদ্দমাও বড় কঠিন ; বোধ হয় মামারই (বাঘ শেয়ালের মামা একথা সকলেই জানে) জিৎ হইবে। কিন্তু না দেখিয়া শুনিয়া আমি কোন রকম মতই দিতে

পারিব না। এই মোকদ্দমার সুবিচার করিতে হইলে, ইনি কোথায় কিরূপ ভাবে বদ্ধ ছিলেন, আর তুমিই বা কিরূপে দরজা খুলিলে সমস্ত স্বচক্ষে দেখা আবশ্যক। সুতরাং আমার মত, ঐ স্থানে পুনরায় যাইয়া মামাকে পুনরায় খোঁয়াড়ে যাইতে দেখিয়া সব মীমাংসা করা হউক।"

এই পরামর্শ স্থির হইলে পর তাহারা তিনজনে সেই খোঁয়াড়ের কাছে আসিল। বাঘ খোঁয়াড়ের ভিতর গেল। শিয়াল স্বহস্তে খিল আঁটিয়া দিল। তারপর ঠাকুরকে রাজবাড়ীতে যাইয়া দৈ চিড়ে খাইতে উপদেশ দিয়া যোড় হাতে মামাকে বলিল "মামা সেলাম।"

এই গল্পটি হইতে আমরা এক উপদেশ পাই যে দুষ্ট লোকের উপকার করিলেও তাহার নিকট হইতে ভাল ব্যবহার পাইব এরূপ আশা করা যায় না। খারাপ লোকের সঙ্গে বন্ধুতা করিও না।

আজ বাঘের সম্বন্ধে একটী মিথ্যা গল্প বলিয়া তোমাদিগকে একটু আমোদ দিতে চেষ্টা করিলাম, সম্পাদক মহাশয় অনুমতি করিলে এবং সময় হইলে ভবিষ্যতে আর একদিন সত্য গল্প বলিতে ইচ্ছুক রহিলাম।

২ : ১২ : ডিসেম্বর ১৮৮৪, পৃ. ১৮৮-১৯০।



# বাগানেতে খেলা

শ্রীমতী হিরন্ময়ী দেবী

১

বাগানে ফুটেছে ফুল—
কত বরণের আহা!
কি সুন্দর সাজিয়াছে,
বলিতে না পারি তাহা ;

২

কেউ সাদা ধপ-ধপে,
কেউ রাঙ্গা টুক টুক,
কেউবা শতেক রং
কারোবা সোণার মুখ।

৩

ধীরে ধীরে বহে বায়ু,
ধীরে মেঘ খেলিতেছে,
গাছের আড়ালে হোথা
চাঁদ উঁকি মারিতেছে।

৪

বালক বালিকা দুটি।
খেলিছে মনের সুখে,
করিতেছে ছুটাছুটী,
হাসিটী না ধরে মুখে।

৫

"আয় হেথা আয় বোন,
দেখ হেথা দেখ চেয়ে
বকুলের ফুলে আহা!
তলাটী ফেলেছে ছেয়ে।"

৬

"আমি দাদা এক ছড়া
গাঁথি ভাই তবে মালা ;
তোমারে পরায়ে দিয়ে
আবার করিব খেলা।"

৭

"ওই দিক পানে চেয়ে,
একবার দেখ বোন!
গোলাপ একটী ফুটি
রূপে আলো করি বন।"

৮

"আহা কি সুন্দর ফুল,
দাওনা আমারে পাড়ি?
মাকে গিয়ে দিব আমি,
যখন যাইব বাড়ী।"

৯

মেঘ সনে চাঁদ হোথা
খেলিতেছে লুকোচুরী ;
বালিকা, খেলিতে সাধ,
ডাকিল আদর করি—

১০

"এস চাঁদ, মেঘ সনে
শুধু লুকোচুরী খেল,
খেলিবে মোদের সাথে
কত খেলা আরও ভাল?"

১১

"মিছে ডেকে কাজ নাই
আসিবে না, বোন! শশী ;
রাখিবারে কথা তোর
(ওই) তারাটী পড়িল খসি!"

•

২ : ২ : ফেব্রুয়ারী ১৮৮৪, পৃ ৩০।

## কওনা কথা, কাকাতুয়া!

শ্রী নিঃ শিলং



কওনা কথা কাকাতুয়া! চাওনা একটীবার!
অমন তর ঘাড়্টি গুঁজে, চুপটি করে চক্ষু বুজে,
আজ কেন রয়েছ যাদু! মুখটি করে ভার!
আস্‌লে আমি তোমার কাছে, রঙ্গ কর নেচে নেচে
কত খেলা খেল তুমি,—আজ কেন বিরসে
মন্‌টি-মরা হয়ে আছ একটী পাশে বসে!
বল বল কি হয়েছে, কে তোমারে কি বলেছে,
তাইতে এমন অভিমানে হচ্চো জ্বলে খুন্?
তোল পাখী ঘাড়টি তোল, বারেক দুটী চক্ষু খোল
বুকটি কেমন করে তোমার মুখ্‌টি দেখে চুণ!
মায়ের কাছে পড়া নিতে, তোমায় যাদু খাবার দিতে
একটুখানি তিলের তরে হয়ে গেছে বেলা,
তাইতে কিরে এমন করে, বসে আছ রাগের ভরে,
মুখটি বুজে চুপটি করে ভুলে সাধের খেলা?
ছি ছি ছি ছি লজ্জা বড়, দুষ্ট ছেলে এমন তর
একটু খানি ছুতোয়-নাতায় মুখটি করে ভার!
সেই কারণে সবাই মিলে নিন্দা করে তার!
এই দেখ ধন! বাটি ভরে, খাবার নিয়ে তোমার তরে
মুখটি পানে চেয়ে আছি দাঁড়িয়ে কত বেলা ;
ছোট খাট ঠোঁট্‌টি দিয়ে, খাওনা যাদু নিয়ে নিয়ে,
আর কেন দুখ দাওরে মনে, কথায় করে হেলা?
তোল যাদু মুখটি তোল, বারেক দুটী চক্ষু খোল,
রাগ করোনা রাগ করোনা একটী কথা কও
যাদু একটী কথা কও!
ছোট খাট ঠোঁট্‌টি দিয়ে খাবার তুলে লও!

২ : ৪ : এপ্রিল ১৮৮৪, পৃ. ৫৯।

## বালকের মন (প্রাপ্ত)

*(ঠাকুরমার মৃত্যু দেখিয়া মাতার প্রতি বালকের উক্তি)*

বিপিনবিহারী সেন

১

"কেনমা! ঠাকুমা আজি উঠানে শুইয়া?
কেনবা রেখেছ ওঁরে কাপড়ে ঢাকিয়া?
হাত পা নড়েনা কেন, শুষ্ক কাষ্ঠ খণ্ড যেন,
পড়িয়া আছেন হায়! কেহ নাহি ধরে—
কেন সবে ধরাধরি আনেনাকো ঘরে?

২

"ওকি মা! চোখের পাতা পড়ে না যে আর—
বহেনা নিশ্বাস কেন বল দেখি তাঁর?
যাওনা মা ত্বরা করি, লয়ে এস হাত ধরি
জ্বরে বুঝি অচেতন হয়েছেন হায়—
যাও না মা! যাও যাও! ধরি তব পায়।

৩

"একি মা! কাঁদিছ তুমি কাহার লাগিয়া!—
চোখের জলেতে বুক যেতেছে ভাসিয়া।
লওমা আমারে কোলে, দুঃখ তব যাবে চলে;
ঠাকুমা উঠিবে নিজে জ্বর গেলে পরে
হবেনা তোমার তাঁকে ধরে নিতে ঘরে।"

৪

চুম্বিলা জননী তায় তুলিয়া আদরে
দুখের মাঝারে সুখ উদিল অন্তরে—
বলিলেন "বাপধন! নন উনি অচেতন ;
পরাণ উড়িয়া গেছে, আঁধার করিয়া
কে আর নাচাবে তোরে আদরে ধরিয়া?"

৫

"কেনমা অমন কথা বলিছ, আমারে?
এই যে দাঁড়ায়ে আছি ঠাকুমার ধারে,—
আছে কি প্রাণের পাখা? তাহলে যেত যে দেখা;
ধরিতাম জোরে তারে দুই হাত দিয়া,
দিতাম বক্ষেতে তাঁর আবার ভরিয়া।"
হায়রে! অবোধ শিশু! ঠাকুমা তোমার—
গেছে চলি ; মিছে সাধ। আসিবে না আর।

২ : ১১ : নভেম্বর ১৮৮৪, পৃ. ১৭২।

## ধাঁধা

১। তিনটী জেলের মেয়ে কচ্ছপের ডিম লইয়া বাজারে বিক্রয় করিতে গেল ; একজন ৫০, দ্বিতীয় জন ৩০ এবং তৃতীয় জন মোটে ১০টি লইয়া গেল। প্রথমে ডিমের যে দর ছিল, তাহার পর তাহা অপেক্ষা অনেক চড়িয়া গেল। সকলেই এক দরে বিক্রয় করিল, যখন বাজার নরম ছিল, তখন নরম দরে এবং যখন চড়া হইল, তখন চড়া দরে, এইরূপে দুই দরে তাহাদের সমস্ত বিক্রয় হইল।—ঘরে ফিরিয়া যাইবার সময় তাহারা দেখে সকলের সমান পয়সা হইয়াছে। কেমন করিয়া হইল বল দেখি?

২। দুটী অক্ষরে আমার নাম, শুনিলে মনে হয় আমাকে দেখা যায় না, অথচ দিনরাত খোলা থাকি, আমি একটী সহর। আমার ঘরে অনেক মুসলমান বাস করে, আমার স্কুল কালেজে অনেক ছেলে মানুষ হল। বলত আমি কে?

৩। বলত কোন পশুর গলা কাটিয়া একটু না দিলেই, দিব্যি একটী বাচ্ছা হয়?
৪। একটী ছোট গোয়ালের মধ্যে দুটী গরু বাঁধা, একটী পূর্ব দিকে আর একটী পশ্চিম দিকে। ছোট ঘর, ঘুরাইয়া বাঁধিবার যো নাই। এখন বল দেখি কোন্ যায়গায় খড় রাখিলে দুটো গরুতেই খেতে পাবে?

২ : ১ : জানুয়ারী ১৮৮৪, পৃ. ১৪-১৫।

গতবারের প্রশ্নগুলির উত্তর।

১। প্রথম দর ৭টা করে পয়সায়, দ্বিতীয় দর তিন পয়সায় প্রত্যেকটা। প্রথম বারে প্রথম দরে প্রথম বালিকা ৪৯টা, দ্বিতীয় বালিকা ২৮টা, তৃতীয় বালিকা ৭টা। বাকী গুলি দ্বিতীয় বারে দ্বিতীয় দরে বিক্রীত হইল। প্রত্যেকের দশ পয়সা করিয়া লাভ হইল। ২। ঢাকা। ৩। ছাগল। ৪। গরু দুটী মুখোমুখি বাঁধা আছে গোলমাল কি?
[হাসাড়া স্কুলের হরিচরণ সেন প্রথমটীর অন্যরূপ উত্তর দিয়াছেন। তাঁহার উত্তরও ঠিক হইয়াছে।]

নূতন।

১। ১২৬ কে এমন চারভাগ কর, যে প্রথম ভাগে ২ যোগ করিলে, দ্বিতীয় ভাগ থেকে ২ বাদ দিলে, তৃতীয় ভাগকে ২ দিয়া গুণ করিলে, চতুর্থভাগকে ২ দিয়া ভাগ করিলে যোগফল, বিয়োগ ফল, গুণফল, ও ভাগ ফল চারিটীই সমান হবে।
২। সে কোন্ ব্যবসায়, যার সর্বোৎকৃষ্ট জিনিষগুলিকেও লোকে পায়ের তলে মাড়ায়?
৩। এক গাছের ডালে ৭টা পাখী বসেছিল। একজন দুষ্ট ছেলে ঢেলা ছুঁড়িয়া দুটী পাখীকে মারিয়া ফেলিল। ডালে আর কটা পাখী রহিল?
৪। যাহার অৰ্দ্ধেকের চতুর্থাংশ পাঁচ টাকা, তাহার পঞ্চমাংশের চতুর্গুণ যত, তাহার ৫ গুণ কত মোহর? (১৬ টাকায় এক মোহর হয়।)

২ : ২ ফেব্রুয়ারী ১৮৮৪, পৃ. ৩১-৩২।

গতবারের প্রশ্নগুলির উত্তর।

১। ২৬, ৩০, ১৪, ৫৬। ২। যুতোর ব্যবসায়। ৩। একটীও রহিল না, সবগুলি ভয়ে উড়িয়া গেল। ৪। ১০ মোহর।

নূতন।

১। কোন্ জিনিষ এত হাল্কি যে কথা কহিলেই ভাঙ্গিয়া যায়?
২। সে কোন্ পুস্তক যাহা চিরকালই নূতন?
৩। হিন্দুর ছেলে ব্যারাম হয়ে পড়েছে; ডাক্তার আসিয়া জিজ্ঞাসা করিলেন "গরুটী খাবে?" ইহা লইয়া ভয়ানক গোল বাধিয়া গেল। রোগী বলিল "আমাকে গরু খাইতে বলিয়াছে।" পাশের একজন লোক বলিল, "না না! তোমাকে গরু বলিয়াছে এবং 'টী' অর্থাৎ চা খাবে, কি না জিজ্ঞাসা করিয়াছে।" ডাক্তার বলিলেন, "আমি যা বলিয়াছি, তাতে দুই

বুঝা যায়, কিন্তু আমি দুয়ের একটীও বলি নাই; তোমাদের শোনবার বা বোঝবার ভুল।" বলতো কেমন করে ভুল হ'ল।

৪। সে কোন্ খাবার যা খেলে পেটও ভরে না, পয়সাও যায়, আবার সঙ্গে সঙ্গে লোকেও নিন্দা করে?

৫। ভাল করে রাখ মোরে, আমি সবই হই,
আঁচড় দিলে মোর পিঠে আমি কেহ নই।

৬। দুইটী অক্ষর মোর—প্রথম থাকে সঙ্গে,
দ্বিতীয় বলিলে শিশু ধেয়ে যায় রঙ্গে;
সবে ভাল বাসে মোরে, বল দেখি সখা,
কে আমি?—না জান যদি তুমি বড় বোকা।

২ : ৩ : মার্চ ১৮৮৪, পৃ. ৪৭-৪৮।

গতবারের প্রশ্নগুলির উত্তর।

১। নিস্তব্ধতা। ২। নূতন পঞ্জিকা। ৩। ডাক্তার বলিয়াছিলেন, "ওগো, রুটী খাবে?" ৪। নেশার জিনিষ। ৫। আয়না। ৬। সখা।

নূতন

১। আমার আশায়, পথ পানে চেয়ে শত শত নরনারী; দুখের দিবস, ভাবিছে সকলে, দিব আমি দূর করি। হায়রে কপাল! যবে আমি আসি, আশার মুখেতে ছাই; আগের যা ছিল, তাহাই রাখিয়ে, হেসে হেসে চলে যাই। যা আছে করিতে, আজিকেই কর—থেকনা আমার আশে। আমি বড় চোর, আয়ু চুরি করি—বাঁধি অলসের ফাঁসে।

২। আমাকে একজন জিজ্ঞাসা করিলেন, "আপনাকে কত ছেলে মেয়েকে পড়াইতে হয়?" আমি বলিলাম, "এই দেখ না কেন? $^১/_২$ অঙ্ক পড়ে। $^১/_৪$ বিজ্ঞান পড়ে; $^১/_৭$ চুপ করে থাকে, কিছুই করে না; এ ছাড়া আমার তিনটী মেয়েকেও পড়াইতে হয়। এ থেকে তুমি বুঝে দেখ আমার কত ছাত্র-ও ছাত্রী"?

৩। ভয়েতে প্রথম তার নাহি রয় বনে;
গহনে দ্বিতীয়ে হেরি, গজগণ সুনে;
তৃতীয় বাগান মাঝে বাহারেতে রয়;
চতুর্থ নদীর ধারে ভ্রমে সুখময়;
বল সখা! সেই জন কোন মহাজন—
সৃষ্টিস্থিতি বিনাশের সেই সে কারণ?

২ : ৪ : এপ্রিল ১৮৮৪, পৃ. ৬৩-৬৪।

গতবারের প্রশ্নগুলির উত্তর।

১। কল্য। ২। ২৮ জন। ৩। ভগবান।

## নূতন

১। নিম্নলিখিত কথাগুলিতে যে যে স্থানের নাম লুকাইয়া আছে, তাহা খুঁজিয়া বাহির করতো :—

(ক) তোমার কায মুনাসেফ হইলে টাকা দিব ; আগে দিব না।

(খ) এক জন চাষা গান করিতেছিল—"গেঁটে কল্‌কে, তামাক খর্‌সান ; খেতে খেতে যায় গো পরাণ।"

(গ) একটা জমীদারী নিলাম হইতেছিল ; এক সাহেব কিনিল। দুর্গাচরণ লাহা এবং সাগর দত্ত কিনিতে গিয়া হারিয়া গেলেন। ইহা দেখিয়া পাশের একজন লোক বলিয়া উঠিল, "এ লাহা বা দত্তের কর্ম নয় ; এর নাম সাহেব!"

(ঘ) আমি আর দাঁড়াতে পারি না, হিঃ হি! মা, চলতো চল ; না হয় আমি তোমায় ফেলে বাড়ী যাই।

২। আমার প্রথম খণ্ড দেবতাদের রাজা দ্বিতীয় খণ্ড চওড়া ; এক সঙ্গে একটী সেকেলে রাজ্য, যেখানে দ্বাপর যুগে ভয়ানক—যাক্ আর বল'ব না! বলতো কি?

৩। "কেরেও পাখীর বাছা! ডালেতে আমার। দেও পরিচয়।"
শুনি পাখি ডেকে বলে—"জাননা আমায়?
তবে শোন, মহাশয়!
প্রথম আমার সদা কোলে বসি রয়
যেন, আদুরে গোপাল!
দ্বিতীয় খাইতে সাধ কারো নাহি হয়
শুধু, বোকার কপাল!
গুরু হাতে তার পিঠে পড়ে যেন তাল।"

২ : ৫ : মে ১৮৮৪, পৃ. ৮০।

গতবারের প্রশ্নগুলির উত্তর

১। যমুনা, কল্‌কেতা (কলিকাতা), এলাহাবাদ, হিমাচল। ২। ইন্দ্রপ্রস্থ। ৩। কো-কিল।

## নূতন

১। আমার উপরের অঙ্গটা খেলে মানুষ মরে যায় ; নীচের অঙ্গটা ভয়ানক শক্ত। কিন্তু এক সঙ্গে করলে সমস্ত আমি এক চমৎকার বিলাতী খাবার হই। বলতো আমি কে?

২। একটী ছেলে কি একটা মশলা হাতে করে যাচ্ছিল। পথে কি একটা পোকা তাতে ব'সে হুল ফুটিয়ে দিলে। ছেলে চেপে ধরাতে সেই প্রাণীটার শরীরের তিন ভাগের এক ভাগ মাটীতে পড়ে গেল, আর দুভাগ ছিঁড়ে মশলায় লেগে রহিল। ওমা, ছেলেটী চেয়ে দেখে একটী চমৎকার ফুল গাছ হয়েছে! কেমন করে বলতো!

২ : ৬ : জুন ১৮৮৪, পৃ. ৯৬।

গতবারের প্রশ্নগুলির উত্তর।

১। বিষ্কুট। ২। লবঙ্গ + (বো) লতা = লবঙ্গলতা

## নূতন

১। নিম্নলিখিত বাক্যগুলিতে যে যে পাখীর নাম লুকাইয়া আছে তাহা বাহির কর—

(ক) অভিমন্যু রণসাজে মাগিছে বিদায়—
দেখিয়া উত্তরা বালা করে হায় হায়!
কেঁদে বলে "রণে যদি যাবে বীরবর!
মোর গতি কি হইবে, কত অতঃপর।"

(খ) গতি নাই, দীন হীন, পড়িলাম পায়।
রাখ যদি, বাঁচি তবে ; নহে প্রাণ যায়।

২। একজন গোপালক খাল ছেড়ে বনের পাশে গেল, অমনি সে একটা রাক্ষস হয়ে গেল; বলতো কেমন ক'রে?

৩। আমার নাম শুনিলে ভয় হয়, অথচ আমি ধার্মিক বলিয়া অমর হইয়াছি ; আমি রাক্ষস, অথচ কাহারও হিংসা করি নাই, অনেক দিন হ'ল আমি একজন ধার্মিক লোককে সাহায্য ক'রে আমার ভাইয়ের সিংহাসন পেয়েছিলাম ;—বলতো কে আমি?

২ : ৭ : জুলাই ১৮৮৪, পৃ. ১১২।

গতবারের প্রশ্নগুলির উত্তর।

১। (ক) মোরগ ; (খ) পায়রা ২। রাখাল। ৩। বিভীষণ।

## নূতন

১। পক্ষী নয় তবু দুটী পক্ষ আছে তার।
সাদা, কাল, পক্ষ দুটী অতি চমৎকার।
ধরিয়া রাখিতে তারে নারে কোনজন।
কোথা দিয়া চলে যায় না হয় দর্শন।

২। কাণে ধরে না চালালে সোজা কভু যায় না।
এমন বেহায়া আর কোথা আমি দেখিনা।
হাত পা নাই ক তার বুক-ভরে চলে।
বল দেখি ভাই তুমি এটাকে কি বলে?

৩। (১) মনুমেণ্টে বাস মম আমেরিকা ঘর।
খুঁজিয়া পাবেনা কিন্তু পৃথিবী ভিতর।
(২) "থাকা ভাল কিন্তু পাওয়া মন্দ"—বল দেখি কি?

৪। "রাজার ছেলে ও কুম্ভকারে তফাৎ নাই কেন?"

৫। দেখিলে তা পায় না,
পেলে কিন্তু দেখে না, বল দেখি কি?

৬। একটী ছেলে একটী বাটীতে ম্যাজেণ্টা ভিজাইতোছিল ; সেইখানে এক জন একটা মাছ আনিয়া রাখিল। হঠাৎ বাটী উল্টাইয়া পড়িয়া ম্যাজেণ্টা মাছের গায় লেগে গেল, আর অমনি একটা পাখী হ'য়ে উড়ে গেল। বলত কেমন ক'রে হল!

২ : ৮ : আগষ্ট ১৮৮৪, পৃ. ১২৮।

গতবারের প্রশ্নগুলির উত্তর

১। মাস। ২। নৌকা। ৩। (১) ম। (২) লজ্জা। ৪। দুজনকেই কুমার বলে। ৫। ঘুম। ৬। মাছ্-রাঙ্গা।

নূতন

১। তিনটী অক্ষর মম সুগোল শরীরে—
প্রথম চড়িলে পরে কেহ না আদরে ;
দ্বিতীয় ছাড়িয়ে, দেখ! সকলেই করি—
শেষ ছেড়ে ভেঙ্গে খেয়ে মুখ চুল্‌কে মরি।

২। মস্তকেতে দীপ্তি ছিল, দুষ্টলোকে কেড়ে নিল
তখনই লাগিলাম কাজে ;
মধ্যদেশ করি ছেদ পাষণ্ডে করিল ভেদ
চেয়ে দেখ খাদ্য দ্রব্য সাজে।
পদ কাটি খান খান কৃরিল বিঁধিয়া বাণ
বোঝা হয়ে পড়িলাম খসি ;
বালক বালিকাগণ, বল স্থির করি মন,
কে আমি, পরের আজি দাসী?

২ : ৯ : সেপ্টেম্বর ১৮৮৪, পৃ. ১৪৪।

গতবারের প্রশ্নের উত্তর

১। কচুরি। ২। ভারত।

নূতন

১। বৈদ্যনাথ বসিয়া আছে, হঠাৎ দেয়াল থেকে একটা কি জন্তু তার মাথায় পড়িল, সে যেই হাত দিয়া ফেলিয়া দিতে গেল অম্নি উহার লেজটা তাহার মাথায় লাগিয়া গেল। বাঃ! বৈদ্যনাথ যে ভট্টাচার্য হয়ে গেল! বলত কি করে?

২। যখন আমার পেটের ভিতর থাক যাদুধন
শান্ত ছেলে হয়ে সবে ঘুমাও তখন।
বাইরে এসে মুখটি ঘসে কর মহা রোষ
আপনি জ্বলে সারা হও, আমার কি তা দোষ।

৩। আমাকে যদি কেউ পা দেয় তবে তার যন্ত্রণায় ছুটোছুটি করে প্রাণ যায়, আর যদি না দেয় তবে তখনি শুয়ে পড়ি ; বলত আমি কোন্ জন্তু?

৪। ছোট বই বড় নই
কে আমি বলত ভাই
থাকি আমি পণ্ডিতের ঘরে।
আমিতে নাইক যাহা
কোথা নাহি পাবে তাহা
তাই সবে মোর সেবা করে।

২ : ১০ : অক্টোবর ১৮৮৩, পৃ. ১৬০।

গতবারের প্রশ্নের উত্তর

১। টিক্‌টিকি (টিক+ টিকি)। ২। বিলাতী দেশলাই। ৩। বিছা (বিছা+ না) ৪। অভিধান।

## নূতন

১। রাজার পায়রা আমি অতি সুগঠন
দুই পক্ষে উড়ে ঘুরি ভারত ভুবন।
প্রাণপণে করি সদা পর উপকার
দুঃখ, চিন্তা, ভয় দূর করি সবাকার।
যার কাছে যাই কিন্তু চাকর হইয়া
এক পক্ষ কাটি সেই দেয় তাড়াইয়া।

২। কাপড় দিয়ে ঘর ছায় এমন ধনী কে?
সে ঘর আঙ্গুলে ঝোলে এমন ঘর সে।

৩। আমি একজন রাজা কিন্তু আমার একটিও প্রজা নাই। আমার পোষাক সব রাজাদের চেয়ে উৎকৃষ্ট, কিন্তু আমি অর্থহীন। আর দেবতাদের রাজা যা মাথায় পরে, আমার তাই সিংহাসন। বলত আমি কে?

৪। তিনটী অক্ষরে নাম যথা তথা মোর ধাম
কিন্তু দুই পাশে মোর বাস।
বাটী মোর কাড়ি নিল অমনি খেলিতে গেল
দেখ দেখ তাদের উল্লাস।

৫। যার আছে সে ব্যবহার করে না। কিন্তু যে ব্যবহার করে নিশ্চয় তার নাই। কি?

২ : ১১ : নভেম্বর ১৮৮৪, পৃ. ১৭৬।

গতবারের প্রশ্নগুলির উত্তর।

১। রিপ্লাই পোষ্টকার্ড। ২। ছাতা। ৩। প্রজাপতি। ৪। বাতাস। ৫। আত্মগৌরব (কোন না, যাঁর সদ্‌গুণ আছে তিনি নিজের প্রশংসা কখন করেন না, আর যে নিজের সুখ্যাতি করিয়া বেড়ায়, নিশ্চয় তার গুণ বা গৌরব কিছুই নাই।)

২ : ১২ : ডিসেম্বর ১৮৮৪, পৃ. ১৯২।

৫। দেখিলে তা পায় না,
পেলে কিন্তু দেখে না, বল দেখি কি?

৬। একটী ছেলে একটী বাটীতে ম্যাজেণ্টা ভিজাইতেছিল ; সেইখানে এক জন একটা মাছ আনিয়া রাখিল। হঠাৎ বাটী উল্টাইয়া পড়িয়া ম্যাজেণ্টা মাছের গায় লেগে গেল, আর অমনি একটা পাখী হ'য়ে উড়ে গেল। বলত কেমন ক'রে হল!

২ : ৮ : আগষ্ট ১৮৮৪, পৃ. ১২৮।

গতবারের প্রশ্নগুলির উত্তর

১। মাস। ২। নৌকা। ৩। (১) ম। (২) লজ্জা। ৪। দুজনকেই কুমার বলে। ৫। ঘুম। ৬। মাছ-রাঙ্গা।

## নূতন

১। তিনটী অক্ষর মম সুগোল শরীরে—
প্রথম চড়িলে পরে কেহ না আদরে ;
দ্বিতীয় ছাড়িয়ে, দেখ! সকলেই করি—
শেষ ছেড়ে ভেঙ্গে খেয়ে মুখ চুল্‌কে মরি।

২। মস্তকেতে দীপ্তি ছিল, দুষ্টলোকে কেড়ে নিল
তখনই লাগিলাম কাজে ;
মধ্যদেশ করি ছেদ পাসণ্ডে করিল ভেদ
চেয়ে দেখ খাদ্য দ্রব্য সাজে।
পদ কাটি খান খান কুরিল বিঁধিয়া বাণ
বোঝা হয়ে পড়িলাম খসি ;
বালক বালিকাগণ, বল স্থির করি মন,
কে আমি, পরের আজি দাসী?

২ . ৯ সেপ্টেম্বব ১৮৮৪, পৃ ১৪৪।

গতবারের প্রশ্নের উত্তর

১। কচুরি। ২। ভারত।

## নূতন

১। বৈদ্যনাথ বসিয়া আছে, হঠাৎ দেয়াল থেকে একটা কি জন্তু তার মাথায় পড়িল, সে যেই হাত দিয়া ফেলিযা দিতে গেল অম্নি উহার লেজটা তাহার মাথায় লাগিয়া গেল। বাঃ! বৈদ্যনাথ যে ভট্টাচার্য হয়ে গেল! বলত কি করে?

২। যখন আমার পেটের ভিতর থাক যাদুধন
শান্ত ছেলে হয়ে সবে ঘুমাও তখন।
বাইরে এসে মুখটি ঘসে কর মহা রোষ
আপনি জ্বলে সারা হও, আমার কি তা দোষ।

৩। আমাকে যদি কেউ পা দেয় তবে তার যন্ত্রণায় ছুটোছুটি করে প্রাণ যায়, আর যদি না দেয় তবে তখনি শুয়ে পড়ি ; বলত আমি কোন্ জন্তু?

৪। ছোট বই বড় নই
কে আমি বলত ভাই
থাকি আমি পণ্ডিতের ঘরে।
আমিতে নাইক যাহা
কোথা নাহি পাবে তাহা
তাই সবে মোর সেবা করে।

২ : ১০ : অক্টোবর ১৮৮৩, পৃ. ১৬০।

গতবারের প্রশ্নের উত্তর

১। টিক্‌টিকি (টিক+ টিকি)। ২। বিলাতী দেশলাই। ৩। বিছা (বিছা+ না) ৪। অভিধান।

নূতন

১। রাজার পায়রা আমি অতি সুগঠন
দুই পক্ষে উড়ে ঘুরি ভারত ভুবন।
প্রাণপণে করি সদা পর উপকার
দুঃখ, চিন্তা, ভয় দূর করি সবাকার।
যার কাছে যাই কিন্তু চাকর হইয়া
এক পক্ষ কাটি সেই দেয় তাড়াইয়া।

২। কাপড় দিয়ে ঘর ছায় এমন ধনী কে?
সে ঘর আঙ্গুলে ঝোলে এমন ঘর সে।

৩। আমি একজন রাজা কিন্তু আমার একটিও প্রজা নাই। আমার পোষাক সব রাজাদের চেয়ে উৎকৃষ্ট, কিন্তু আমি অর্থহীন। আর দেবতাদের রাজা যা মাথায় পরে, আমার তাই সিংহাসন। বলত আমি কে?

৪। তিনটী অক্ষরে নাম যথা তথা মোর ধাম
কিন্তু দুই পাশে মোর বাস।
বাটী মোর কাড়ি নিল অমনি খেলিতে গেল
দেখ দেখ তাদের উল্লাস।

৫। যার আছে সে ব্যবহার করে না। কিন্তু যে ব্যবহার করে নিশ্চয় তার নাই। কি?

২ : ১১ : নভেম্বর ১৮৮৪, পৃ. ১৭৬।

গতবারের প্রশ্নগুলির উত্তর।

১। রিপ্লাই পোষ্টকার্ড। ২। ছাতা। ৩। প্রজাপতি। ৪। বাতাস। ৫। আত্মগৌরব (কোন না, যাঁর সদ্‌গুণ আছে তিনি নিজের প্রশংসা কখন করেন না, আর যে নিজের সুখ্যাতি করিয়া বেড়ায়, নিশ্চয় তার গুণ বা গৌরব কিছুই নাই।)

২ : ১২ : ডিসেম্বর ১৮৮৪, পৃ. ১৯২।

## কে মজা কোরবে?

### (১) "বোতলের ভিতর হাঁসের ডিম্ বাহবা বাহবা!!"

একটা মুখ সরু বোতল আন, তাহার ভিতরে খানিক জল রাখ। তার পর হাঁসের ডিমটী একটা পাত্রে সির্কেতে[১] ভিজাইয়া খানিক রাখ, পরে যখন দেখিবে ডিমটী বেশ নরম হইয়াছে তখন আস্তে আস্তে লইয়া "দেখো বাবু! দেখো বাবু!" বলিয়া সেই বোতলের মুখ দিয়া ঠেলিয়া দাও। জলে পড়িলেই ডিম আবার কঠিন হইবে; তখন জল ফেলিয়া দিয়া বলিবে "বোতলের ভিতর আস্তো ডিম! বাহবা বাহবা।" কেমন?

*সির্কা বা ভিনেগার ডাক্তারী ঔষধের দোকনে পাওয়া যায়।

### (২) "একটা পাতায় কুড়ীটী গাছ, বাহবা বাহবা!!"

একটা বড় পাতরকুচী পাতা সূতাতে বাঁধিয়া ঘরের খড়খড়ীতে টাঙ্গাইয়া রাখ, দিন কতক পরে পাতাটীর সর্বাঙ্গে প্রায় ২০।২৫টী চারাগাছ বাহির হইবে, তখন তাহাকে লইয়া সকলকে দেখাইবে "একটী পাতায় ২০টী গাছ, বাহবা বাহবা!!" কেমন?

### (৩) "ছাই-এর সূতায় আংটী ঝোলে, বাহবা বাহবা!!"

এক গাচি সূতাতে একটী ছোট আঁংটী বাঁধিবে। ঠিক স্থির হইলে পর তাহাতে একটী দেশলাই ধরাইয়া দিবে; আস্তে আস্তে পুড়িয়া ছাই হইয়া যাইবে, তথাপি আঁংটী ঝুলিবে। সূতাটী কিন্তু পূর্বে খুব লবণ গোলা জলে ভিজাইয়া পরে শুষ্ক করিয়া রাখিতে হইবে। দেখিয়া সকলে অবাক হইবে, তুমি বলিবে "ছাই-এর সূতোয় আঁংটী দোলে বাহবা বাহবা"। কেমন?

২ : ১ : জানুয়ারী ১৮৮৪, পৃ. ১৫।



## সম্পাদকের পত্র

প্রমদাচরণ সেন



মাদের সখা-সম্পাদক কিছুকালের জন্য বিদেশে গিয়াছেন ; তিনি সেখান হইতে তোমাদিগকে যে পত্র লিখিয়াছেন তাহা প্রকাশ করিলাম।

*প্রথম পত্র*

আমার প্রিয় বালক-বালিকাগণ!

আমার বড় ইচ্ছা হইতেছে, এখন যেখানে আছি সেখানে ও তাহার চারিদিকে যত সুন্দর সুন্দর জিনিষ দেখিতে পাইতেছি তাহার কথা তোমাদিগকে বলি। পরমেশ্বর কত কত আশ্চর্য সৃষ্টি করিয়া রাখিয়াছেন, তাহা যাহারা দেশ বিদেশে বেড়ায় তাহা যত ভাল বুঝিতে পারে, এমন আর কে পারে? এই জন্য যাঁরা পাহাড় পর্বত, নদী সাগর, সরোবর, হ্রদ, অগ্নির গিরি এবং বরফের গিরি, লবণের খণি এবং কয়লার খণি, প্রভৃতি দেখিয়া বেড়ান, তাহাদিগকে আমার বড়ই 'হিংসা' হয়। অনেক দিন হইতে মনে মনে ইচ্ছা ছিল দেশে দেশে ঘুরিব, কিন্তু এতদিন সে ইচ্ছা কাজে আসে নাই, এখন একটু একটু করিয়া বেড়াইতে আরম্ভ করিয়া এইখানে আসিয়াছি, কিন্তু আর যে বেশী দূর যাইতে পারিব, তাহা বোধ হয় না। ইহাই আমার বড় দুঃখের কারণ। তোমরা বোধ হয় জান যে, যে ব্যক্তি রসগোল্লার স্বাদ একবার পাইয়াছে, সে সর্বদাই তাহা খাইতে চায়, আর জন্মেও ভুলে না ; আমারও তাই হইয়াছে। এইখানে আসিয়া চারিদিকের সুন্দর শোভা ও চমৎকার শ্রী দেখিযা আমি একেবারে ভুলিয়া গিয়াছি, এখন ক্রমাগত এইরূপ দেশে ছুটিয়া বেড়াইতে ইচ্ছা করিতেছে। কিন্তু ইচ্ছা থাকিলে কি হয়, কাজে আটকাইতেছে। তাই আমাব কষ্ট। তোমার বড় ক্ষুধা হইয়াছে, সেই সময় তোমার চারিদিকে ভাল ভাল রসগোল্লা সাজাইয়া যদি তোমার হাত পা কেহ বাঁধিয়া রাখে, তাহা হইলে তোমার যেমন কষ্ট, আমারও তাহাই হইয়াছে। আমি চারিদিকের সুন্দর শোভার বাহার বুঝিতে পারিয়াছি, অথচ ছুটিয়া গিয়া সেই শোভার নিকট বসিতে পারিতেছি না, এই আমাব কষ্টের কারণ।

দুর্গাপূজার ছুটির সময় আমি কলিকাতা হইতে বাহির হই। এই আমার প্রথম পশ্চিমদিকে যাত্রা। তোমাদের মধ্যে যারা পশ্চিমে থাকে, তারা হয়ত মনে মনে হাসিবে, কিন্তু আমি পশ্চিমে বর্ধমানের এদিকে আর আসি নাই, কাজেই যতটুকু আসিয়াছি, তাহাতেই মনে হইতেছে ভয়ানক পশ্চিমে আসিয়া পড়িয়াছি। এই স্থানটীর জলবায়ু খুব ভাল, চারিদিকেই ছোট বড় পাহাড়, দেখিতে বড়ই সুন্দর। আমি যে বাড়ীতে থাকি তাহার বারান্দা এবং উঠান হইতে গাঢ় ঘনমেঘের ন্যায় পরেশনাথ পাহাড় দেখা যায়। এইখানে আসিয়া প্রথমেই দুটী বিষয় আমার চক্ষে লাগিল ; প্রথমতঃ থাকিবার স্থান, দ্বিতীয়তঃ খাদ্য দ্রব্য। এখানে প্রায় সমস্ত বাড়ীতেই খোলার চাল, কোটাবাড়ী পাওয়া শক্ত—এপর্যন্ত মোটে তিনটী কোটাবাড়ী দেখিয়াছি,—একটা জমিদারের বাড়ী আর দুটো দোকান। খোলার বাড়ীগুলিতে জানালা প্রায় নাই, প্রথমে মনে হইল বুঝি বড় শীত বলিয়া জানালা রাখেনা, কিন্তু শেযে শুনিলাম,

তাহা নহে। "সিন্ধুক্কা মাফিক্ ঘর" অর্থাৎ সিন্দুকের মত চারিদিকে আটা সাটা ঘরই এখানকার লোকের মনের মত। জানালা রাখিতে বলিলে, তাহারা চটিয়া যায়, বলে—"বাতাসই যদি খাবে, তবে মাঠে যাও না কেন?" এইতো ঘরের দশা। তারপর খাদ্য দ্রব্যের কথা কিছু বলি। এদেশে ভয়ানক কাঁকর। ভাত, ডাল, তরকারি, সমস্ত জিনিষেই কে জানে কেমন করিয়া কাঁকর মিশিয়া থাকে ;—কেবল দুধটা খুব ভাল ও খুব শস্তা। তরকারির মধ্যে কেবল ঝিঙ্গে ও লাউ, আর কিছু পাওয়া শক্ত। একটী বন্ধু আমার চাকরকে একদিন জিজ্ঞাসা করিয়াছিলেন, "তোমাদের এখানে পটল পাওয়া যায় না?" সে উত্তর করিল "পরোল? সেই বেগুনের মত? মিলে!" বন্ধু জিজ্ঞাসা করিলেন "চিচিঙ্গে পাওয়া যায়?" চাকর খানিকক্ষণ ফ্যাল্ ফ্যাল্ করিয়া তাকাইয়া থাকিয়া বলিল "বাবু! ও আংরেজী বাত হাম নেহি সমঝ্তা হ্যায়" অর্থাৎ ও "ইংরেজী কথা আমি বুঝি না'!!

এখানকার যিনি জমিদার তাঁহাকে টিকাইত বলে। তাঁহার বাড়ীতে দুর্গাপূজা হয়। এখানকার কুমারেরা প্রতিমা প্রস্তুত করিতে পারে না, টিকাইতের বাড়ীর দুর্গা প্রতিমা আমাদের ওদিককার একজন কুমার আসিয়া তৈয়ার করিয়া দিয়া গিয়াছে, সুতরাং আমাদের দেশের প্রতিমায় ও এখানকার প্রতিমায় কোন তফাৎ নাই। তবে পূজার রকমে একটু তফাৎ দেখিলাম। আমাদের যেমন তিন দিন পূজা হয়, এখানে সেরূপ না হইয়া নবমীর দিন পূজা হইল। সেই দিন মস্ত মেলা বসিয়াছিল, এবং দুই তিন দল সাঁওতাল মেয়ে অনেকক্ষণ ধরিয়া নাচিয়াছিল। আমি সাঁওতালদের নাচ দেখিতে গেলাম। গিয়া দেখিলাম সাঁওতাল পুরুষেরা কেহ বাঁশি বাজাইতেছে, কেহ 'মাদোল' নামক মৃদঙ্গের মত একরূপ যন্ত্র বাজাইতেছে, আর দলে দলে মেয়েরা হাত ধরাধরি করিয়া গুন্ গুন্ শব্দে গান করিতে করিতে মাদোলের তালে তালে নাচিতেছে। আমাদের দেশের কোমোর-দোলান বিশ্রী নাচের চেয়ে সাঁওতালদের নাচ অনেক ভাল। এই সাঁওতালদের সম্বন্ধে আর কিছু কথা বলিবার আছে, তাহা পরে বলিতেছি।

মেলাতে সাঁওতাল নাচ দেখিয়া আমরা কিছু উত্তরে পদ্ম-ঝিল দেখিতে গেলাম। সেই ঝিলটীতে রাশি রাশি পদ্ম ফুল ফুটিয়া থাকে। যাইবার সময় পথে এক যায়গায় ভয়ানক ভিড় দেখিয়া সেখানে দাঁড়াইলাম। কিন্তু গিয়া যাহা দেখিলাম, তাহা বলিতে কান্না পায়। দেখিলাম একটা প্রকাণ্ড মাঠের এক পাশে একটা সাদা ছাগল বাঁধা রহিয়াছে, আর এক পাশ হইতে বাবুরা 'বাজি' রাখিয়া বন্দুক চালাইতেছেন, কে ছাগলটাকে গুলি করিয়া মারিতে পারে। শুনিলাম যাহার গুলিতে ছাগল মরিবে, টিকাইত তাহাকে পুরস্কার দিবেন। হায়! হায়! মূর্খদের কি দুর্বুদ্ধি! আর নাইবা হবে কেন! যাদের "দারু" অর্থাৎ মদ না হইলে দিন চলে না, যাহাদিগের মদ ছাড়িতে বলিলে, উল্‌টে বলিয়া ফেলে "আপ কলম্ ছোড়িয়ে, তব হামলোগ্ দারু ছোড়েঙ্গে" অর্থাৎ "আপনি লেখাপড়া ছাড়ুন, তবে আমরা মদ ছাড়িব", যাহারা জুয়া খেলিয়া সমস্ত টাকাকড়ি নষ্ট করিতে বসিয়াছে তবুও সে পাপখেলা ছাড়িবে না, যাদের স্ত্রী-পুরুষের দশহাজারের মধ্যে দশজন ধার্মিক লোক পাওয়া যায় না, তাদের আর কত হবে! যাহাহউক, আমরা আর সেখানে দাঁড়াইলাম না, পদ্মঝিলের সুন্দর শোভা দেখিয়া এই ভাবিতে ভাবিতে ঘরে ফিরিলাম যে, এখানকার সৃষ্টির মধ্যে সবই সুন্দর, কেবল মানুষই খারাপ।

সাঁওতালদের কথা বলিতেছিলাম, সাঁওতালেরা এর চাইতে অনেক ভাল। তাহারা অসভ্য বটে, বনে জঙ্গলে থাকে বটে, কিন্তু তাহারা কাহাকেও ঠকাইতে জানে না, চুরি বা মিথ্যা কথার

কোন ধার ধারে না, এবং অকারণে কাহাকেও ক্লেশ দিতে ইচ্ছা করে না। আজকাল গাঁয়ের কাছে যারা থাকে, তাহারা দেখিয়া দেখিয়া দু-পাঁচ জন ঠকামি শিখিয়াছে বটে, কিন্তু যেখানে ইহারা আপন মনে নিজের দলে, সভ্য লোকদের সীমার বাহিরে আপনাদের 'মাঝি' অর্থাৎ দলের কর্তার অধীনে বাস করে, সেখানে ইহারা বড়ই ভাল লোক। আমি একদিন এই স্থানের নিকটে এক যায়গায় পথ চলিতে চলিতে তৃষ্ণা হওয়ায়, কাছে একজন সাঁওতাল ক্ষেত চষিতেছে দেখিয়া তাহার নিকট জল চাহিয়াছিলাম, কিন্তু সে সাঁওতাল আমাদের লোকের নিকটে থাকিয়া কিছু সভ্য হইয়াছে, কাজেই ক্ষেতের কাজ ছাড়িয়া যাইতে চাহিল না। আমি বলিলাম "বাপু! আমার তৃষ্ণায় প্রাণ যাইতেছে, একটু 'পাণি' দিতে পার।" সে লোকটা কেউ মেউ করিয়া কি বলিল কিছুই বুঝিতে পারিলাম না, কেবল গুটী দুই কথা বুঝিলাম—"কুঁইয়া? কুঁইয়া? হূইরে খাব্‌রিয়া" অর্থাৎ "পাতকূয়া ওই খাব্‌রা অর্থাৎ খোলার বাড়ীর কাছে আছে।" সভ্য সাঁওতাল জল দিল না, কিন্তু অসভ্য সাঁওতালের কথা বলি শুন। আমি পরেশনাথ পাহাড়ে যাইতেছিলাম, পথে তৃষ্ণা হওয়াতে একটা জঙ্গুলে গাঁয়ের মধ্যে ঢুকিয়া গেলাম। ছোট রাস্তা, দুপাশে বড় বড় কালকাশুন্দের গাছ। তাহার মধ্য দিয়া চলিতে চলিতে এক সাঁওতালকে পাইলাম। সে একটী ছেলেকে সঙ্গে লইয়া গরু চরাইতে যাইতেছিল। আমি জল চাহিবা মাত্র ছেলেটীকে গরুর সঙ্গে পাঠাইয়া দিয়া বড় সাঁওতাল নিজে বাড়ীতে গেল এবং পরিষ্কার মাজা ঘটিতে করিয়া আমাকে অতি সুমিষ্ট ঠাণ্ডা জল আনিয়া দিল।

আমাদের দেশের স্ত্রীলোকেরা যেমন পুরুষ মানুষ দেখিলে লজ্জায় কোন্ কোণে পলাইবে, তাহার ঠিক থাকে না, সাঁওতাল মেয়েদের সেরূপ ভাব নহে। তাহারা নিঃসঙ্কোচে রাস্তা দিয়া ছেলেদের মাই খাওয়াইতে খাওয়াইতে চলিয়া যাইতেছে, কাহারও ভয় নাই। খুব গভীর জঙ্গলে যে সব সাঁওতাল থাকে, তাহাদের পুরুষ মেয়ে কেউ কাপড় পরে না, কেবল কোমরে পাতা সেলাই করিয়া জড়ায়। কিন্তু আমি এ পর্যন্ত যত সাঁওতাল দেখিয়াছি, তার মধ্যে পুরুষদের কাপড়ের কৌপিন এবং মেয়েদের প্রায় আমাদের মত বড় কাপড় এবং রূপার গয়না, মল, নথ, ইত্যাদি দেখিয়াছি।

আমার একটী বন্ধুর নিকট শুনিলাম অসভ্য সাঁওতাল যায়গা জমি লইয়া আমাদের মত মোকদ্দমা মাম্‌লা করেনা, জমীদার বেশী টাকা খাজানা চাহিলে সে স্থান ছাড়িয়া চলিয়া যায়, এবং বনের মধ্যে আপনাদের 'মাঝি'র অধীনে অল্পেতেই সন্তুষ্ট হইয়া বাস করে। সাঁওতাল যে ঠকাইতে জানেনা, ইহা আমার কোন বন্ধু পরীক্ষা করিয়া দেখিয়াছেন। কোন জিনিষের জন্য আগের দিন পয়সা দিলে, পরের দিন যে সেই দামের জিনিষ ঘরে বসিয়া পাইবে, এবিষয়ে তোমরা সভ্য জনকে, চতুর লোককে বিশ্বাস করিতে পার আর নাই পার, অসভ্য সাঁওতালকে বিশ্বাস করিতে পার। সাঁওতাল যে মিথ্যা কথা কহিতে জানে না, তাহার একটা গল্প শুন। একবার এক সাঁওতাল অন্য একজন লোককে মারিয়া ফেলে। ইংরাজের রাজ্যে কি খুন করিয়া বাঁচিবার যো আছে ? সাঁওতালকে ধরিয়া মাজিষ্ট্রেটের আদালতে হাজির করা হইল। একজন মোক্তার (সভ্য লোক কি না!) প্রাণপণে সাঁওতালকে শিখাইলেন, "বলিস আমি খুন করি নাই।" সাঁওতাল বলিল "আচ্ছা।" সকলি ঠিক। মাজিষ্ট্রেট সাঁওতালী ভাষায় জিজ্ঞাসা করাইলেন "তুমি অমুককে মারিয়াছ কেন?" সাঁওতাল বলিল "আমার এই এই ক্ষতি করিয়াছিল, মারিব নাতো কি?"

এবারকার এই পত্র বড় মস্ত হইয়া পড়িয়াছে, আজ এইখানেই শেষ করি। আগামীবারে, কয়লার খণি, শ্লেটপাথরের নদী বা জলপ্রপাত, এবং পরেশনাথ পাহাড়ের কথা বলিব। দেখিবার বিষয়, জানিবার বিষয় অনেক আছে, কিন্তু যাহারা এই সমস্ত বিষয়ের মধ্যে পরমেশ্বরের আশ্চর্য দয়ার কাণ্ড বুঝিতে না পারে তাদের বেড়ানই মিথ্যা, তাদের চোখ কাণ কেবল বোঝার মতন, তাহারা চক্ষু থাকিতেও দেখে না এবং কাণ থাকিতেও শোনে না।

তোমাদের শুভাকাঙ্ক্ষী

পচম্বা, গিরিধি। সম্পাদক

২ : ১১ : নভেম্বর ১৮৮৪, পৃ. ১৭৩-১৭৬।

*দ্বিতীয় পত্র*

সখা সম্পাদকের দ্বিতীয় পত্র আমরা আহ্লাদের সহিত প্রকাশ করিলাম। আমার প্রিয় বালক বালিকাগণ।—যাহা দেখি সবই যদি খুলিয়া বলিতে পারি তাহা হইলে আর দুঃখ থাকে না, কিন্তু আমার সে সাধ্য নাই। বড় হইয়া নিজে যদি কখনও দেশ বিদেশে বেড়াইতে পার এবং ভাল চোখে চারিদিকে চাহিয়া দেখিতে পার, তবেই বুঝিতে পারিবে পরমেশ্বরের সৃষ্টি কত সুন্দর, কত মধুর, কত চমৎকার।

আমি যেখানে আছি এখান হইতে এক ক্রোশ দূরে কয়লার খণি আছে, খণি কাহাকে বলে জান? এক একটা যায়গার অনেক দূর পর্যন্ত মাটির নীচে কয়লা পাওয়া যায়, এই কয়লাতে সমস্ত বাষ্পীয় যন্ত্র অর্থাৎ কল চলে। লোকে মাটীর নীচে গর্ত করিয়া, মাটীর নীচ দিয়াই বরাবর পথ করিয়া কয়লা তুলিবার বন্দোবস্ত করে, ইহারই নাম খণি বা খাদ, মাটীর অনেক নীচ পর্যন্ত কয়লা থাকে এই জন্য দুতলা, তিনতলা, চারতলা, এই রকম তলা আছে। কোন কোন খণিতে অনেক তলা আছে, শুনিতে পাওয়া যায়। আমরা যেটাতে গিয়াছিলাম, সেটা ছোট তাহাতে দুতলা বই নাই।

আমি ঘোড়ায় চড়িয়া খণি দেখিতে গিয়াছিলাম। খনিতে নামিবার রাস্তা ক্রমে ঢালু হইয়া নীচে গিয়াছে সুতরাং বেশ হাটিয়া যাওয়া যায়, নামিবার দরজাটায় একটু আলো আছে বটে; কিন্তু মধ্যে আলো জ্বালিয়া যাইতে হয়।

আমাদের সঙ্গে কয়লার খণির একজন লোক আলোক ধরিয়া যাইতেছিল, সুতরাং আমরা নির্ভয়ে যাইতে লাগিলাম, দুপাশে কয়লার দেওয়াল। উপরে কয়লার ছাদ আঁটা, নীচে কয়লার রাস্তা :—আমরা এইরূপ স্থানে এইরূপ পথে সাবধানে যাইতে লাগিলাম। কিন্তু একটা বিপদে পড়িলাম, খণির মধ্যে তো বাতাস যাইবার পথ নাই, সুতরাং তোমরা বুঝিতেই পার সেখানকার বাতাস লোকের নিশ্বাসে নিশ্বাসে কত ভারী হইতে পারে, আমার কিছু কষ্ট হইতে লাগিল। আর দুতলায় নামিতে ইচ্ছা করিলাম না। সঙ্গের আলোধারী লোককে বলিলাম "বাপু আমা-দিগকে বাহিরে লইয়া চল। আর নীচে যাইব না।" কিন্তু বাহির হইবার রাস্তা ত সহজ নয়, দেখিতে দেখিতে চলিতে চলিতে অনেক পথ গেলে তবে বাহির হইবার রাস্তা পাওয়া গেল। কিন্তু ইতি মধ্যে কি কি দেখিলাম তাহা বলি। খনির অনেক যায়গাতেই সোজা হইয়া চলিয়া যাওয়া যায়, কিন্তু কোথাও কোথাও কুঁজো হইয়া পথ চলিতে হয়। আমরা কখনও কুঁজো হইয়া কখনও সোজা হইয়া চলিতে চলিতে দেখিলাম, মজুরেরা কয়লা কাটিয়া বাহির করিতেছে।

তাহাদের কাছে একটা আলো ও হাতে এক-এক খানা মাটী খোঁড়া কুড়াল, মজুরদের মধ্যে দু একজন স্ত্রীলোক এবং অনেক বালক দেখিলাম। সেখানে সাদা কালো নাই। সবই কালো দেখিলাম। অনেক সুশ্রী ছেলে কয়লাতে এমনি কালো হইয়া গিয়াছে যে ঠিক যেন চূণাগলির কালো পোষাক পরা ফিরিঙ্গী। যেখানে কয়লা কাটা হইতেছে তাহার নিকটে সরু রাস্তা, তাহাতে কয়লা টানিবার জন্য রেল ফেলা। কয়লা কাটা হইলে বড় বড় লোহার বা টিনের বালতিতে বোঝাই করিয়া, রেলের উপরে খোলা ঠেলা গাড়ীতে সরাইয়া দেয় ; সেখান হইতে অল্প ঠেলিয়া দিলেই কয়লার গাড়ী, যেখানে উঠিবার রাস্তা, সেই পর্যন্ত চলিয়া আসে, কখনও বা লোকে ঠেলিয়া সে পর্যন্ত লইয়া যায়। উঠিবার রাস্তা সিঁড়ির মতন মনে করিতেছ বুঝি? না, না, তা নয়। আমরা এখন যেখানে পৌছিলাম সেখানে গিয়া দেখিলাম উপরের সূর্যের আলো দেখা যাইতেছে। এবং উপর হইতে লম্বা একটা লোহার শিকল নামিতেছে, এই শিকলের শেষ ভাগটায় তিনটা মুখ ; এই তিনটা মুখ বালতির চারিদিকের তিনটা কড়ার সঙ্গে যুড়িয়া দেওয়া হইল, আর সঙ্কেত করিবা মাত্র বালতি কয়লা শুদ্ধ উঠিয়া চলিয়া গেল। আবার বালতি ফিরিয়া আসিল। এই বারে আমরা তাহাতে দাঁড়াইয়া শক্ত করিয়া শিকল ধরিলাম। পাশের লেকেরা উপর দিকে তাকাইয়া চীৎকার করিয়া বলিল, "আস্তে মানুষ বালতি", আর অমনি আমরা আস্তে আস্তে উপরে উঠিয়া গেলাম। কোথায় নামিয়া ছিলাম আর কোথায় আসিয়া উঠিলাম, চাহিয়া দেখি একটা বাষ্পীয় যন্ত্র কপিকলে করিয়া আমাদিগকে টানিয়া তুলিয়াছে এবং আমরা যেখান দিয়া নামিয়াছিলাম তাহা হইতে বহুদূরে আসিয়া উঠিয়াছি।

কয়লার খণিতে বিস্তর টাকা লাভ হয়, কিন্তু আমাদের দেশের লোকের সেদিকে মতি নাই। যত কয়লার খণি, হয় গবর্ণমেণ্টের না হয় রেলওয়ে কোম্পানীর না হয় অন্য কোন ইংরেজ কোম্পানীর। আমরা যে খণি দেখিতে গিয়াছিলাম সে জায়গাটা এখানকার চিকাইতের ছিল। কিন্তু তিনি নিজে বুদ্ধি খরচ করিয়া কিছু কারিতে না পারিয়া নয় লক্ষ টাকা মূল্যে তাহা বিক্রয় করিয়া ফেলিয়াছেন, আর এখন কত নয় লক্ষ টাকা তাহা হইতে লাভ হইবে কে জানে?

বিনা পরিশ্রমে বিনা যত্নে, বিনা কষ্টে কি কখনও কোন কাজ হয়? খণি হইতে কয়লা উঠাইতে অত্যন্ত পরিশ্রম করিতে হয়। কখনও কখনও মজুরদের হাত পা ভাঙ্গিয়া যায়। অন্ধকারে সামান্য আলোতে কাজ করা সহজেই বুঝিতে পার কত বিপদের সম্ভাবনা। আবার ইহা ছাড়া খণিতে আর একটা মহা বিপদের ভয় আছে। খণির মধ্যে বাতাস ঢুকিতে পারে না, পূর্বেই বলিয়াছি বাতাস ঢুকিতে না পারায় মধ্যের বাতাস খারাপ হইয়া গিয়া লোকের নানারূপ ব্যারাম হইয়া থাকে এবং মধ্যের খারাপ হাওয়া কখন কখনও প্রদীপের আলো লাগিয়া জ্বলিয়া ওঠে ; তখন মজুরদের প্রাণে বাঁচা শক্ত। যদিও এই শেষের লিখিত বিপদ বারণ করিবার জন্য আজকাল "অভয় প্রদীপ" নামে একরকম নূতন আলোর সৃষ্টি হইয়াছে, কিন্তু আমরা এই খণিতে তাহার একটীরও বন্দোবস্ত দেখিলাম না।

এখন শ্লেট পাথরের নদীর কথা কিছু বলিব। এই নদী আমার থাকিবার যায়গা হইতে আধ মাইলের অধিক হইবে না ; সুতরাং আমি হাঁটিয়াই গেলাম। নদী বলিলে যদি তোমাদের গঙ্গা বা অন্য কোন নদীর কথা মনে হয়, তাহা হইলে আমি নদী না বলিয়া অন্য কিছু বলি, কেননা আমি যাহা দেখিয়াছিলাম তাহার উপর দিয়া পথ গিয়াছে, এবং গরু, মহিষ, গাড়ী, ঘোড়া, তাহার উপর দিয়াই যাইতেছে উপরে এক হাত কি দেড় হাত বালি। তাহার নীচে

চমৎকার শ্লেট পাথর, আমরা দেখিলাম নদীর যে ভারে উপর দিয়া পথ হইয়াছে সেখানে ঝির ঝির করিয়া একটু একটু জল আসিতেছে, আরও নীচে আসিয়া তাহার সহিত এইরূপ দশ জায়গা হইতে দশটী ছোট ছোট জলের স্রোত আসিয়া মিশিয়াছে এবং সকলগুলি এক হইয়া একটু তেজের সহিত পাথর ডিঙ্গাইয়া কুল কুল শব্দে নীচে চলিয়া যাইতেছে। আমরা এইখানে একটা পাথরের উপরে বসিলাম, এবং সেই নির্জন স্থানের সুন্দর শব্দ শুনিতে শুনিতে মনে মনে মহাসুখী হইতে লাগিলাম। এখানে জলের তেজে বালি দাঁড়াইতে পারে না, কেবল কালো পাথরের উপর দিয়া সাদা জল সূর্যের কিরণে চিক্ চিক্ করিতে করিতে চলিয়াছে। শ্লেট পাথরগুলি এমন সুন্দর ভাবে সাজান, তাহা আর কি বলিব? কোন যায়গাটা ত্রিকোণ, কোন যায়গাটা অর্ধচন্দ্রের মত, কোন যায়গাটা চারিকোণ, এইরূপ নানারূপ সুন্দর ভাবে সাজান রহিয়াছে। শ্লেট পাথরে সুন্দর লেখা যায়, আমি এক খণ্ড পাথর লইয়া বড় একটা পাতের উপর লিখিলাম "ঈশ্বরের কি দয়া!" আর তাহার উপর দিয়া শীতল জল ঝির ঝির করিয়া যেন সেই লেখা দেখিতে দেখিতে নামিয়া চলিল।

একবার ইচ্ছা হইল, এই সকল জল কোথা হইতে আসিতেছে তাহা খুঁজিয়া দেখি। এই ভাবিয়া পাথরের নুড়ি কুড়াইতে কুড়াইতে নদীর যেদিক হইতে জল আসিতেছে সেই দিকে চলিলাম। অনেক দূর গেলাম, কিন্তু সেখানে হায়েনার গায়ের যেমন গন্ধ সেইরূপ গন্ধ বাহির হইতে লাগিল। আমরা সেই "বোটকা" গন্ধে ভয় পাইয়া, আর যাইতে সাহস করিলাম না। আর একটু গেলেই হয়ত এখন যে সকল কথা লিখিতেছি তাহা আর লিখিবার লোক থাকিত না। আমরা বিলম্ব না করিয়া তাড়াতাড়ি বাড়ীতে ফিরিয়া আসিলাম।

আরো অনেক কথা বলিবার রহিল ; বারান্তরে তোমাদিগকে জানাইব।

তোমাদের শুভাকাঙ্ক্ষী

পচম্বা, গিরিধি। সম্পাদক

২ : ১২ : ডিসেম্বর ১৮৮৪, পৃ. ১৯০-১৯২।



## *আমাদিগের আগামী বর্ষের পুরস্কার।*

গত বৎসরে ধাঁধার জন্য শ্রীমতী অলকাসুন্দরী রায়ের একটী পুরস্কার এবং চিত্রের জন্য আমাদের একটী পুরস্কার ছিল। কিন্তু দুঃখের বিষয় গত বৎসর কেহই ঐ দুটী পুরস্কারের উপযুক্ত হন নাই। সুতরাং এ বৎসরেও ঐ দুটী পুরস্কার দেওয়া যাইবে। ইহা ছাড়া, আমরা আরও কতকগুলি পুরস্কার দিতে ইচ্ছা করিয়াছি, সমস্ত পুরস্কারের খবর আগামী মাসে প্রকাশ করিব।

সখা-কার্যাধ্যক্ষ

২ : ১ : জানুয়ারী ১৮৮৪, পৃ. ১৬।

## *আগামী বর্ষের পুরস্কার।*

আমরা আগামী বর্ষে নিম্নলিখিতরূপ পুরস্কার দিতে ইচ্ছা করিয়াছি।

১। যিনি সর্বাপেক্ষা অধিক সংখ্যক ধাঁধার উত্তর দিতে পারিবেন, বর্ষশেষে তাঁহাকে একটী পুরস্কার দেওয়া যাইবে। যাঁহারা উত্তর দিবেন, তাঁহাদের বয়স ১২ বৎসরের কম হওয়া আবশ্যক।

২। ১৬ বৎসরের কমবয়স্ক বালক বা বালিকা যিনি সর্বাপেক্ষা উৎকৃষ্ট চিত্র করিয়া পাঠাইতে পারিবেন, তাঁহাকে একটী বিশেষ পুরস্কার দেওয়া যাইবে। রং-এ বা পেন্‌সিলে, যিনি যে কোন বিষয়ে ইচ্ছা চিত্র করিতে পারিবেন। আগামী ৭ই জুনের মধ্যে আমাদের নিকট পৌঁছা আবশ্যক।

৩। আমরা রচনা বিষয়ে তিনটী পুরস্কার দিব :—

(ক) ৮ থেকে ১০ বৎসর পর্যন্ত বয়সের বালক বালিকাদিগের জন্য ; (খ) ১১ থেকে ১৩ বৎসরের পর্যন্ত বয়সের বালক বালিকাদিগের জন্য ; এবং (গ) ১৪ থেকে ১৬ বৎসর পর্যন্ত বয়সের বালক বালিকাদিগের জন্য। প্রত্যেক শ্রেণীর রচনার বিষয় এই :—

(ক) "একটী ছোট ছেলে মাকে বেশী ভালবাসে না আপনার খেলানাকে বেশী ভালবাসে!" এই বিষয়ে গদ্য রচনা।

(খ) "একটী ছোট মেয়ে মরে গেছে, তার মা তার পাশে বসে দুঃখ করিতেছেন," এই বিষয়ে ৩০ লাইনের মধ্যে একটী পদ্য রচনা।

(গ) "কাক ডাকিতেছে, জলের মধ্যে তালগাছ, ঘোড়া ছুটিয়া গেল, ছোট খুঁকী কাঁদিয়া উঠিল, বাঘের ভয়, শিয়ালের বাচ্চা, কি সর্বনাশ! জামা যোড়া, বড়লোক, সাহসী পুরুষ, হৈহৈ শব্দ, শিকারী।" এই কথাগুলি বজায় রাখিয়া এবং ভাব ঠিক রাখিয়া একটী অর্থসংলগ্ন গদ্য রচনা। যত ইচ্ছা নূতন কথা বসাইতে পারিবে, কিন্তু রচনাটী ২০ লাইনের চেয়ে লম্বা হইবে না।

এই রচনাগুলি আগামী ৭ই জুনের মধ্যে আমাদের নিকট পৌঁছা আবশ্যক। প্রত্যেক রচনাতে স্কুলের শিক্ষক বা কোন কর্তা ব্যক্তির স্বাক্ষর চাই, তিনি লিখিয়া দিবেন যে বালক বা বালিকা নিজে এই রচনাটী করিয়াছে।

২ : ২ . ফেব্রুয়ারী ১৮৮৪, পৃ. ৩১-৩২।

## *আমাদিগের পুরস্কার।*

আমরা এই বর্ষে নিম্নলিখিতরূপ পুরস্কার দিতে ইচ্ছা করিয়াছি।

১। যিনি সর্বাপেক্ষা অধিক সংখ্যক ধাঁধার উত্তর দিতে পারিবেন, বর্ষশেষে তাঁহাকে একটী পুরস্কার দেওয়া যাইবে। যাঁহারা উত্তর দিবেন, তাঁহাদের বয়স ১২ বৎসরের কম হওয়া আবশ্যক।

২। ১৬ বৎসরের কম বয়স্ক বালক বা বালিকা যিনি সর্বাপেক্ষা উৎকৃষ্ট চিত্র করিয়া পাঠাইতে পারিবেন, তাঁহাকে একটী বিশেষ পুরস্কার দেওয়া যাইবে। রং বা পেন্‌সিলে, যিনি যে কোন বিষয়ে ইচ্ছা চিত্র করিতে পারিবেন। আগামী ৭ই জুনের মধ্যে আমাদের নিকট পৌঁছা আবশ্যক।

৩। আমরা রচনা বিষয়ে তিনটী পুরস্কার দিব ;—(ক) ৮ থেকে ১০ বৎসর পর্যন্ত বয়সের বালক বালিকাদিগের জন্য ; (খ) ১১ থেকে ১৩ বৎসরের পর্যন্ত বয়সের বালক বালিকাদিগের জন্য ; এবং (গ) ১৪ থেকে ১৬ বৎসর পর্যন্ত বয়সের বালক বালিকাদিগের জন্য। প্রত্যেক শ্রেণীর রচনার বিষয় এই :—

(ক) "একটী ছোট ছেলে মাকে বেশী ভালবাসে, না আপনার খেলানাকে বেশী ভালবাসে!" এই বিষয়ে গদ্য রচনা।

(খ) "একটী ছোট মেয়ে মরে গেছে, তার মা তার পাশে বসে দুঃখ করিতেছেন," এই বিষয়ে ৩০ লাইনের মধ্যে একটী পদ্য রচনা।

(গ) "কাক ডাকিতেছে, জলের মধ্যে তাল গাছ, ঘোড়া ছুটিয়া গেল, ছোট খুকী কাঁদিয়া উঠিল, বাঘের ভয়, শিয়ালের বাচ্চা, কি সর্বনাশ! জামা জোড়া, বড়লোক, সাহসী পুরুষ, হৈহৈ শব্দ, শিকারী।" এই কথাগুলি বজায় রাখিয়া এবং ভাব ঠিক রাখিয়া একটী অর্থসংলগ্ন গদ্য রচনা। যত ইচ্ছা নূতন কথা বসাইতে পারিবে, কিন্তু রচনাটী ২০ লাইনের চেয়ে লম্বা হইবে না।

এই রচনাগুলি আগামী ৭ই জুনের মধ্যে আমাদের নিকট পৌঁছা আবশ্যক। আর এক মাস সবে সময় আছে ; এর মধ্যেই সকলে পাঠাইবেন। প্রত্যেক রচনাতে স্কুলের শিক্ষক বা কোন কর্তা ব্যক্তির স্বাক্ষর চাই, তিনি লিখিয়া দিবেন যে বালক বা বালিকা নিজে এই রচনাটী করিয়াছে।

২ : ৫ : মে ১৮৮৪, পৃ. ৭৯।

## *আমাদিগের পুরস্কার বিজ্ঞাপনের ফল।*

আমরা বালক বালিকাদিগকে উৎসাহ দিবার জন্য স্বীকার করিয়াছিলাম যে (১) বার বৎসরের কম বয়স্ক বালক বালিকা যিনি সর্বাপেক্ষা অধিক সংখ্যক ধাঁধার উত্তর দিতে পারিবেন, বর্ষশেষে তাঁহাকে একটী পুরস্কার দেওয়া যাইবে (২) ১৬ বৎসরের কম বয়সের বালক বালিকা, যিনি সর্বাপেক্ষা উৎকৃষ্ট চিত্র করিয়া পাঠাইতে পারিবেন, তাঁহাকে একটী পুরস্কার দেওয়া যাইবে। এবং (৩) যিনি সর্বাপেক্ষা ভাল রচনা করিতে পারিবেন, তাঁহাকে একটী পুরস্কার দেওয়া যাইবে। এই রচনার মধ্যে তিনটী শ্রেণী ছিল—(ক) ৮ থেকে ১০ বৎসর বয়স পর্যন্ত, (খ) ১১ থেকে ১৩ বৎসর বয়স পর্যন্ত, (গ) ১৪ থেকে ১৬ বৎসর বয়স পর্যন্ত।

পাঠক পাঠিকাগণের বোধ হয় স্মরণ আছে যে ৭ই জুন চিত্র এবং রচনা পাঠাইবার শেষ দিন ছিল। সুতরাং বোধ হয় বালক বালিকাদিগের জানিতে ইচ্ছা হইয়াছে পুরস্কার কে পাইল। ধাঁধার পুরস্কার বৎসরের শেষে দেওয়া যাইবে, সুতরাং কেবল চিত্র ও রচনার পুরস্কারের কথা বলা যাইতেছে।

১। চিত্র।—৯জন পরীক্ষা দিয়াছিলেন। ঢাকা নিবাসী শ্রীমান বিনয়চন্দ্র গুপ্ত (বয়স ১৪ বৎসর) প্রথম হইয়াছেন। শ্রীমান সেখ সমসুদ্দীনের চিত্র মন্দ হয় নাই, তবে প্রথমটীর মত নয়, সুতরাং আমরা প্রথমটীকেই পুরস্কার দিব।

২। রচনা।

(ক) এই বিভাগে কেহই পরীক্ষা দেয় নাই।

(খ) রচনার বিষয়—“একটী ছোট মেয়ে মরে গেছে ; তার মা তার পাশে বসে দুঃখ করিতেছেন।” এই বিষয়ে পদ্য।

সর্বশুদ্ধ ৮ জন পরীক্ষা দিয়াছিলেন ; তাহার মধ্যে মোটের উপর শ্রীমতী সরলা দেবী (১১ বৎসর ৯ মাস) প্রথম হইয়াছেন। তাঁহার রচনাটী প্রকাশ করা গেল। এই বিভাগের আরও দু-জনের রচনার ভাল অংশগুলি তাঁহাদের উৎসাহের জন্য প্রকাশ করা গেল।—

“প্রাণের বাছারে মোর, হৃদয়েরি ধন!
মা বলে আয়রে কোলে জুড়াক্ জীবন।
তেমনি সুধার স্বরে একবার কথা ক’রে।
কেন মুখে নাই তোর একটী বচন?
কোথা সেই হাসিরাশি খেলাধূলা সব?
উঠ যাদু, প্রাণ যায় দেখিয়ে নীরব!
আকুল প্রাণের মাঝে আয় প্রাণধন!
আয় আয় প্রাণভোরে বুকেতে চাপিয়া ধ’রে
ও চাঁদ মুখেতে তোর করিরে চুম্বন।
তবু কথা কহিলিনে? তবু কেন জাগিলিনে
এখন রহিলি যেরে মুদিয়ে নয়ান!
কি দশা হয়েছে মার দেখ চেয়ে একবার
কি দোষ হয়েছে—কেন হেন অভিমান?
মায়ের প্রাণের বাছা কোথা ছেড়ে যাবি?
দিব না যাইতে তোরে বুকেতে রাখিব ধ’রে
হৃদয়ের দেবী হৃদি উজলি রাখিবি।
সাধের প্রতিমা! তোরে দিয়ে বিসর্জন
কেমনে, কি লয়ে, আর ধরিব জীবন?
প্রাণের আলোক তুই, জীবন আমার,
ও আলো নিভিলে সব আঁধার আঁধার।
ত্যাজিয়া এজন্মভূমি ভুলি এ মায়েরে তুমি
কোন্ জননীর কোলে লভিবে বিরামে?
জনম লইতে যাস্ কোন্ পূণ্যধামে?

অগণন দেব দেবীগণ আলোকের—
যেথায় খেলিছে বসি চরণে মায়ের,
চেয়ে সে মায়ের পানে কচি মুখে কচি প্রাণে
হাসিতে যাস কি ধন তুই (ও) সেই লোকে?
আমিও যাইব ওরে নিয়ে যারে সাথে করে
একেলা যাইতে ছেড়ে দিবনারে তোকে!"

শ্রীসরলাদেবী, কলিকাতা।

"কেন একাকিনী পড়ে নীরবে শয্যায়!
সুখের খেলার কাল বৃথা বয়ে যায়।
উঠ বাছা, একবার চাও আঁখি মেলি,
কোলে বসি একবার ডাক 'মা' 'মা' বলি।
আর কি ও চাঁদ মুখে কথা না শুনিব?
আর কি সোনার চাঁদে কোলে করিব?
উঠ উঠ প্রাণ-ধন! উঠ একবার,
তোমার বিহনে দুঃখ নাহি সহে আর।
হের দেখ তব মা তোমায় হয়ে হারা,
দুঃখে তাপে হইয়াছে পাগলিনী পারা।"

শ্রীক্ষেত্রনাথ মুখোপাদ্যায়, শালডাঙ্গা।

"কি খেয়ে এখন আমি বাঁচিয়া থাকিব?
কেমনে এ পোড়া প্রাণে অন্নজল দিব?
আয় আয় কোলে আয় ওরে যাদুমণি!
কাঁদে তোর মুখ চাহি অভাগা জননী।
খাওয়া পরা কাজ কর্ম যে কিছু আমার—
যে কিছু আছিল সব লাগিয়া তোমার—
এবে যে হইল বাছা সকলি নিঃশেষ,
মায়ের কপালে এই ছিল অবশেষ!
মানুষের হাত নাই বিধাতার বিধি।
আমিও যাইব চল তুই গেলি যদি।"

শ্রীরামচরণ চৌধুরী, নলডাঙ্গা।



(গ) "কাক ডাকিতেছে, জলের মধ্যে তাল গাছ, ঘোড়া ছুটিয়া গেল, ছোট খুকী কাঁদিয়া উঠিল, বাঘের ভয়, শিয়ালের বাচ্চা, কি সর্বনাশ! জামা যোড়া, বড়লোক, সাহসী পুরুষ, হৈহৈ শব্দ, শিকারী।"—এই কথাগুলি বজায় রাখিয়া একটী রচনা। এই বিভাগে ৯ জন পরীক্ষা দিয়াছিলেন। ইহাঁদের মধ্যে শ্রীমতী হিরণ্ময়ী দেবী এবং সুরেশচন্দ্র সমাজপতি, ইহাঁদের রচনা প্রায় সমান হইয়াছে। ইহাঁদের মধ্যে কে প্রথম ইহা স্থির করিতে আমাদের অনেক সময় গিয়াছে। আমরা অনেক ভাবিয়া অবশেষে সুরেশচন্দ্র সমাজপতিকে প্রথম স্থান এবং হিরণ্ময়ী দেবীকে দ্বিতীয় স্থান দিলাম। উভয়ের রচনাই প্রকাশ করা গেল। কিন্তু পুরস্কার প্রথম বালক পাইবেন।

২ : ৭ : জুলাই ১৮৮৪, পৃ. ১০৯-১১০।

*বিবিধ সংবাদ।*

বিগত ১লা ডিসেম্বর শনিবার বড় লাট লর্ড রিপণ কলিকাতায় আইসেন। তাঁহাকে দেখিবার জন্য রেলের ঘরের নিকটে প্রায় ৫০,০০০ লোকের ভিড় হয়। কেহ বাদ্য বাজাইয়াছিল, কেহ নিশান উড়াইয়াছিল, কেহবা রাশি রাশি ফুল ছড়াইয়াছিল। আমরা বড় লাট সাহেবকে বড় ভালবাসি, কারণ তিনি যাতে আমাদের উপকার হয় এই চান।

* * *

৩রা ডিসেম্বর, সোমবার মহারাণীর তৃতীয় পুত্র ডিউক অভ্ কনাট তাঁহার স্ত্রীকে লইয়া কলিকাতায় আসিয়াছিলেন। তাঁহার আসাতে সহরের সকলেই আনন্দিত হইয়াছেন। তিনি যতদিন কলিকাতায় ছিলেন, তাহার শেষ দিনে খুব আলো দেওয়া হয় এবং নানা রকমের বাজি পোড়ান হয়। একখানি খবরের কাগজের সম্পাদক বলেন "বাজি না পোড়াইয়া, খুব ঘটা করিয়া গরিব দুঃখীদিগকে খাওয়াইলে বা তাহাদিগকে কাপড় দিলে ভাল হইত।"

* * *

আজকাল চারিদিকেই তামাক খাওয়া ও মদ খাওয়ার বিরুদ্ধে সভা হইতেছে। শুনিলাম সংপ্রতি কোড়কদি গ্রামে এইরূপ একটী সভা হইয়াছে। তথাকার যুবকদিগের সকলেরই এই সভাতে যোগ দেওয়া উচিত। নেশা একেবারে ছাড়িয়া দিয়া প্রতিজ্ঞাপত্রে নাম সহি করিলেই তো আপদ চুকিয়া যাইতে পারে। হঠাৎ ছাড়িয়া দিলে অভ্যাসের জন্য প্রথম প্রথম একটু কষ্ট হইতে পারে বটে কিন্তু শেষে বেশ সহ্য হইয়া যায়। এইরূপে অনেক বড় বড় মাতাল ভাল হইয়াছে, যাঁরা তামাক খান তাঁরাতো দূরের কথা। যদি বাস্তবিক মনে প্রতিজ্ঞা জন্মে, তাহা হইলে কার সাধ্য আমাকে লোভে ফেলে?

* * *

কয়েক মাস গত হইল, ইংলণ্ডের কোন এক যায়গায় একজন লোক এক বোতল মদের জন্য তাহার স্ত্রীকে বিক্রয় করে। স্ত্রীও সেই দ্বিতীয় লোকটীকে বিবাহ করে। জজ সাহেব জানিতে পারিয়া স্ত্রীলোকটীকে সাজা দিয়াছেন এবং দ্বিতীয়বারের বিবাহটী ভাঙ্গিয়া দিয়াছেন। কি লজ্জার কথা! মাতাল হইলে কি আর কাণ্ডজ্ঞান থাকে? ছি! ছি! ছি!

* * *

কলিকাতার আন্তর্জাতিক প্রদর্শনী গত ৪ঠা ডিসেম্বর মঙ্গলবার হইতে খুলিয়াছে। যতগুলি অঙ্গন বা ঘর, এক এক দেশের দ্রব্যে সাজান হইয়াছে, তাহার মধ্যে ভারত—অঙ্গন যে ঘরে

আমাদের দেশের দ্রব্য জাত আছে, তাহাই সবচেয়ে ভাল বোধ হয়।

* * *

আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে জানাইতেছি যে এই এক বৎসরের মধ্যে সখা'র একজন বালিকা পাঠিকা এবং একজন বালক পাঠকের মৃত্যু হইয়াছে। বালিকার নাম শ্রীমতী আশালতা এবং বালকের নাম শ্রীমান জ্যোতিশ্চন্দ্র মিত্র। ছেলেটী যে 'সখা' অতি যত্নের সহিত পড়িতেন, তাহার অনেক প্রমাণ আমরা পাইয়াছি। বাঁচিয়া থাকিলে ইহাঁরা নিশ্চয়ই 'সখা'র দ্বারা নানারূপে উপকার পাইতেন। ঈশ্বরের ধর্ম ঈশ্বর লইয়াছেন, তাহার উপরে আর কি বলিব?

* * *

মদে অনেক অনিষ্ট করিতেছে, তাহাতে আবার খোলা ভাঁটী হইয়া সব দিকে মদ সস্তা হওয়াতে আরও ক্ষতি হইতেছে। আমরা শুনিয়া সুখী হইলাম, আমাদের বাঙ্গলা দেশের ছোট লাট সাহেব কয়েকজন সাহেব এবং বাঙ্গালী লইয়া একটী কমিশন বা সভা করিয়াছেন ; তাঁহারা দেশে বিদেশে ঘূরিয়া ঘূরিয়া কোথায় মদে কিরূপ অপকার হইতেছে তাহা দেখিবেন। ইহাঁরা সম্প্রতি বেহার অঞ্চলে গিয়াছেন। দেখা যাউক, ইহাঁদের চেষ্টায় মদের তেজ একটু কমে কি না।

* * *

নীচের লিখিত ঔষধগুলির কথা এক খানি কাগজে বাহির হইয়াছে :—

শিশুদিগের জ্বরের মহৌষধ।—পাঁচ বৎসরের কম বয়স্ক শিশুদিগের জ্বর হইলে এইরূপ ঔষধ বিশেষ কার্যকরী হইবে ;—অর্ধাঙ্গুলি পরিমাণ মানকচুর সরু সরু সাদা শিকড় লইয়া আড়াই খানি গোল মরিচের সহিত বাটিয়া খাওয়াইতে হইবে। ইহা প্রতিদিন একবার করিয়া সেবন করাইলে তিন চারিদিনের মধ্যে জ্বর ভাল হইয়া যায়।

কাশি।—শিশুদিগের কাশি হইলে পাতলা মিসির গুঁড়ো (ধূলির ন্যায় সরু) কিঞ্চিৎ মধু অঙ্গুলি করিয়া লইয়া প্রত্যহ জিহ্বায় ঠেকাইয়া দিলেই তিন চারিদিনের মধ্যে কাশি ভাল হইয়া যায়।

পিপীলিকা নিবারক।—যে সকল খাদ্য দ্রব্যে সচরাচর পিপীলিকা ধরিয়া থাকে, তাহার সহিত কিঞ্চিৎ কর্পূর ফেলিয়া রাখিলে পিপীলিকা আর সে সকল খাদ্য দ্রব্যের নিকট আসিতে পারে না।

পিপীলিকা, বোলতা ও ভিমরুল কামড়াইলে গোময় দ্বারা দষ্ট স্থান আবদ্ধ করিলে আরোগ্য হয়।

কৃমি নাশক।—আনারসের পাতার একছটাক আন্দাজ রস অল্প পরিমাণ চুণের জলের* সহিত মিশ্রিত করিয়া সেবন করিলে কৃমি একেবারে বিনষ্ট হয়।

শাল, রেশমী ও পশমী কাপড়ের সহিত কালজিরা ও মাথাঘসার সহিত যে পচা পাতা ব্যবহৃত হয়, সেই পচা পাতা রাখিলে উক্ত সকল প্রকার বস্ত্র পোকায় কাটিতে পারে না।

২ : ১ : জানুয়ারী ১৮৮৪, পৃ ১৩-১৪।

* একটা বোতলে খানিকটা চুন এবং জল একসঙ্গে ঝাঁকড়াইয়া কিছুকাল রাখিয়া দিলে চুনটা তলায় পড়িয়া গিয়া উপরে যে জল থাকে তাহাকেই চুনের জল বলে। ইহাই আস্তে আস্তে ঢালিয়া ছাঁকিয়া লইতে হয়।

*বিজ্ঞাপন।*

গত বৎসরে যাঁহারা সখার গ্রাহক ছিলেন, তাঁহাদের মধ্যে যাঁহারা পাঠাইতে বারণ করেন নাই, তাঁহাদের সকলেরই নিকট নূতন বৎসরের প্রথম সংখ্যা পাঠান গেল। যাঁহারা জানুয়ারি মাসের মধ্যে মূল্য না পাঠাইবেন বা মূল্যের সম্বন্ধে পত্র না-লিখিবেন অথবা যাঁহাদের নিকট হইতে 'সখা' ফিরিয়া আসিবে, তাঁহাদের নিকট আর 'সখা' পাঠান যাইবে না।

কেহ কেহ এজেণ্ট হইতে ইচ্ছা করিয়াছেন। অপরিচিত স্থলে অগ্রিম মূল্য জমা না রাখিলে, আমরা কাহাকেও এজেণ্ট করিতে পারিনা। এজেণ্টদিগের সম্বন্ধে নিয়ম এই যে, যিনি ১০ খণ্ড বিক্রয় করিয়া দিতে পারিবেন, তাঁহাকে একখণ্ড বিনা মূল্যে দেওয়া যাইবে। টাকা লইতে ইচ্ছা করিলে ঐ হিসাবে টাকা দেওয়া যাইতে পারে।

"সখা" কার্যাধ্যক্ষ।

২ . ১ : জানুয়ারী ১৮৮৪, পৃ ১৫-১৬।

*বিজ্ঞাপন।*

আমরা পাঠকপাঠিকাদিগকে স্মরণ করাইয়া দিতেছি যে সখার মূল্য অগ্রিম দেয়। দুঃখের বিষয় অনেকে এখনও মূল্য প্রদান করেন নাই। আমরা আশা করি যাঁহারা এখনো মূল্য প্রদান করেন নাই, তাঁহারা অবিলম্বে দেয় মূল্য প্রদান করিয়া বাধিত করিবেন।

কার্যাধ্যক্ষ।

২ . ৩ : মার্চ ১৮৮৪, পৃ ৪৮।

*বিশেষ বিজ্ঞাপন*

'সখা' প্রত্যেক ইংরাজী মাসের ৭ দিবসের মধ্যেই বাহির হয়। কিন্তু মুদ্রা-যন্ত্রের গোলমালে এই দুই মাস তাহা না হইয়া ৭ দিন পিছাইয়া পড়িতেছে। এজন্য আমরা বড় লজ্জিত আছি। আমরা আশা করি আগামী মাস হইতে 'সখা' যথা সময়ে সকলকে দেখা দিতে পারিবে। বাঙ্গালার অনেক মাসিক পত্র যেমন যে মাসের কাগজ, তাহার ৪/৫ দিন পরে বাহির হয়, অনেকে মনে করেন, ইহারও সেই দশা হইতেছে। এ সম্বন্ধে আমরা আমাদের গ্রাহক গ্রাহিকাদিগকে বলিতে পারি যে সেরূপ অবস্থা হইলে, 'সখা' আর কাহাকেও আপনার মুখ দেখাইবে না। মূল কথা, পত্রিকাখানির যদি সুবন্দোবস্ত না হয়, তাহা হইলে আমরা উহাকে রাখিতে চাই না। আগামী মাস হইতে এইরূপ সুবন্দোবস্ত হইবে, আমরা আশা করি।

কার্যাধ্যক্ষ।

২ · ৩ . মার্চ ১৮৮৪, পৃ ৪৮।

*বিজ্ঞাপন*

আমরা পাঠক পাঠিকাদিগকে দুঃখের সহিত স্মরণ করাইয়া দিতে বাধ্য হইতেছি যে, সখার মূল্য এক টাকা মাত্র হইলেও, অনেকের নিকট আজি পর্যন্ত এই সামান্য মূল্য পাওয়া গেল না। আমরা আশা করি সকলেই এক মাসের মধ্যে দেয় মূল্য প্রদান করিয়া বাধিত করিবেন। আগামী বারে যেন এইরূপ বিজ্ঞাপন আর প্রকাশ করিতে না হয়।

কার্যাধ্যক্ষ।

২ . ৪ : এপ্রিল ১৮৮৪, পৃ ৬৪।

*বিজ্ঞাপন।*

সখার অগ্রিম বার্ষিক মূল্য ডাক মাশুল সহ এক টাকা মাত্র। প্রতি খণ্ডের নগদ মূল /১০। পোষ্টাল নোট, মণিঅর্ডার বা অর্ধ আনার ডাক টিকিটে সখার মূল্য পাঠাইতে হইবে। ডাক টিকিটে টাকায় অর্ধ আনা কমিশন লাগিবে। যাঁহারা পোষ্টাল নোট বা মণিঅর্ডারে টাকা পাঠাইবেন, তাঁহারা অনুগ্রহ পূর্বক সেই সঙ্গে এক একখানি পোষ্টকার্ড লিখিবেন, নতুবা আমাদের কাজের ভয়ানক অসুবিধা হয়।

২ : ৭ : জুলাই ১৮৮৪, পৃ. ১১২।

*সংবাদ।*

বরাহনগর হইতে বাবু কৃষ্ণবন্ধু সান্ন্যাল লিখিয়াছেন—"আমাদের একটী বন্ধু ধূমপান পরিত্যাগ করিতে প্রতিজ্ঞা করিবেন, এবং প্রতিজ্ঞা ভঙ্গ হইলে দণ্ড স্বরূপ দশ টাকা দিবেন, বলিয়াছিলাম; আজ অত্যন্ত আনন্দের সহিত জানাইতেছি যে তিনি জানুয়ারি মাস হইতেই ধূমপান পরিত্যাগ করিয়া আমাদের সভার সভ্য হইয়াছেন। তিনি ইহার দ্বারা আমাদিগকে যারপর নাই উৎসাহিত করিয়াছেন।" সুখের কথা সন্দেহ নাই, তবে এরূপ ভাল কাজে নিজের জিদ্ বজায় রাখিবার জন্য টাকা 'বাজি' রাখা ভাল নহে। তূষের আগুণের মত প্রতিজ্ঞা ভিতরে জ্বলিবে, লোকে সেই প্রতিজ্ঞার কাজ দেখিবে, কিন্তু বাহিরে জাকজমক দেখাইয়া লাভ কি?

তেলিনীপাড়া গ্রাম হইতে সংবাদ পাইলাম যে, সেখানকার বালকেরা ৪০।৫০ জন একসঙ্গে মিশিয়া নিজেদের সব রকমের উন্নতির জন্য "বালক মিলনী" নামে একটী সভা করিয়াছেন। আমাদিগের কয়েকজন বন্ধু প্রতি সপ্তাহে এই বালক দিগকে উপদেশ দিয়া থাকেন। বাস্তবিক ইহা বড় সুখের কথা। বালকগণ এইরূপে এক সঙ্গে মিশিয়া সকলের চেষ্টায় কাজ না করিলে তো তাহাদের পরে সৎ ও বড়লোক হইবার উপায় দেখি না। আমরা আশা করি আমাদের পাঠক পাঠিকাগণের মধ্যে যাঁহারা অধিক বয়স্ক, তাঁহারা নিজেদের জন্য এবং ছোট বালক বালিকাদিগের জন্য স্থানে স্থানে এইরূপ যত্ন করিবেন। নিজেদের যত্ন থাকিলেই ঈশ্বর সহায় হন।

আমরা শুনিয়া বড়ই দুঃখিত হইলাম, যে আমাদের একজন গ্রাহিকা—কুমারী লীলাবতী সেন ওলাউঠা রোগে মারা পড়িয়াছেন। বাপের আদরের ধন, ও তাহার প্রাণের আশার বস্তু বাপকে দুঃখের সাগরে ডুবাইয়া গিয়াছে। বাপের যে কি কষ্ট, তাহা ভাবিতেও আমাদের কষ্ট হয়। পরমেশ্বর তাঁহাকে এই শোকের সময় শান্ত করুন।

২ : ৫ : মে ১৮৮৪, পৃ. ৮০।

*বিশেষ দ্রষ্টব্য।*

গত বর্ষের (১৮৮৩ সালের) সখার দ্বিতীয় সংস্করণ হইয়াছে। উত্তম কাগজে, উত্তম অক্ষরে মুদ্রিত। সমুদয় বৎসরের সখা, ১৯২ পৃষ্ঠা, একত্রে উত্তমরূপে বাঁধান। মূল্য অতি সুলভ,—

প্রত্যেক খণ্ডের মূল্য ১৵০ এক টাকা দুই আনা মাত্র ; মফঃস্বলের জন্য ডাকমাসুল ৵০ আনা। কলিকাতার প্রধান প্রধান পুস্তকালয়ে এবং সখা কার্যালয়ে পাওয়া যায়।

"সখা" কার্যালয়,
৫০ নং সীতারাম ঘোষের স্ট্রীট।
কলিকাতা।

শ্রীঅন্নদাচরণ সেন।
"সখা" কার্যাধ্যক্ষ।

২ : ৮ : আগষ্ট ১৮৮৪, পৃ. ১২৮।

*বিশেষ দ্রষ্টব্য।*

পূজার ছুটী উপলক্ষ্যে সখার গ্রাহক এবং গ্রাহিকাগণের মধ্যে অনেকেরই আগামী মাসের প্রথম সপ্তাহে এখন যে স্থানে আছেন সেই স্থান পরিত্যাগ করিয়া বাটী বা অন্যত্র যাইবার সম্ভাবনা ; এই জন্য আমরা আগামী (অক্টোবার) মাসের সখা উক্ত মাসের প্রথম সপ্তাহে বাহির না করিয়া উক্ত মাসের শেষ সপ্তাহে বাহির করিব।

"সখা" কার্যালয়,
২য় নং বেনিয়াটোলা লেন
পটলডাঙ্গা, কলিকাতা

"সখা" কার্যাধ্যক্ষ।

২ : ৯ : সেপ্টেম্বর ১৮৮৪, পৃ. ১৪৪।

*পত্রপ্রেরকের প্রতি।*



মরা ইতিপূর্বে এলাইচের সম্বন্ধে লিখিয়াছিলাম যে এলাইচের পাতায় গন্ধ নাই ; আমাদের একজন বালিকা পাঠিকা, এই কথা ভুল, ইহা দেখাইবার জন্য আমাদিগকে কতকগুলি এলাইচের পাতা ও ফুল পাঠাইয়া দিয়াছেন। আমরা দেখিলাম এ পাতার বেশ গন্ধ আছে, ফুলগুলির গন্ধ আরও চমৎকার। এ সম্বন্ধে আমাদের বক্তব্য এই যে, "এলাইচ"-প্রবন্ধের লেখক মান্দ্রাজ অঞ্চলে যে পাতা দেখিয়াছিলেন, তাহাতে গন্ধ ছিল না ; বাঙ্গালা দেশে এলাইচের গাছে ফল হয় না, এই জন্যই হয়ত পাতায় ফলের গন্ধ পাওয়া যায়। মান্দ্রাজ অঞ্চলে এলাইচের গাছ লতার মত, কিন্তু এখানে ঝোপের মত। যেখানকার গাছ সেখানে যেরূপ হয়, অন্য দেশে উঠাইয়া আনিলে কিরূপে সেরূপ থাকিতে পারে?

২ : ৬ : জুন ১৮৮৪, পৃ. ৯৬।

*পত্রপ্রেরকদের প্রতি।*

ময়মনসিংহের অন্তর্গত শম্ভুগঞ্জ হইতে সখার একজন গ্রাহক বালক বালিকার প্রতি "উপদেশ" নামক একটী প্রবন্ধ পাঠাইয়াছেন। আমরা তাহা প্রকাশ করিতে পারিলাম না। তিনি এই প্রবন্ধের সঙ্গে সঙ্গে যে পত্র লিখিয়াছেন, তা তুলিয়া দিলাম—"সম্পাদক মহাশয়! অনুগ্রহ পূর্বক "বালক বালিকার প্রতি উপদেশ" আপনার সখায় মুদ্রিত করিয়া চিরবাধিত করিবেন। আজ প্রায় ১৪।১৫ মাস যাবত সখা লইতেছি, এলাগাত ১৪।১৫টী প্রবন্ধ পাঠাইলাম দুঃখের বিষয় তাহার একটীও মুদ্রিত হইলনা। হা বিধি! ** এই প্রবন্ধ জুলাই মাসে মুদ্রিত হইয়া আসিলে সখার মূল্য পাঠাইব। ****। আমার প্রবন্ধ মুদ্রিত হইলে এতদিন বহু গ্রাহক যুঠাইয়া

দিতাম, তাহাও হ'লনা, আমিও দিলামনা! এইক্ষণ প্রার্থনা যে আমি একজন এজেন্ট হইব— সখায় আমার নাম ধাম স্পষ্টভাবে মুদ্রিত করিয়া দিবেন।"—আমাদের পত্রপ্রেরক সখার কেমন হিতৈষী! তিনি এতদিন সখা লইয়া মূল্য দিতেছেন না, আর ছাপাইবার উপযুক্ত নয় এমন প্রবন্ধ সকল পাঠাইয়া, না ছাপাইলে বেচারা সম্পাদককে গালাগালি দিতেছেন! আমরা ভাবিয়াছিলাম ইঁহার নাম প্রকাশ করিবনা কিন্তু এমন হিতৈষীর নাম সকলেরই জানা উচিত; ইহাঁর নাম মহম্মদ জামালুদ্দিন।

শ্রীজয়কিশোর সেন, কাছাড়।—আপনার প্রেরিত "পাখীর প্রতি অত্যাচার করিওনা" নামক প্রবন্ধটীর ভাষা তত ভাল না হইলেও, ভাবটী বড় সুন্দর হইয়াছে। এই ভাবের একটী প্রবন্ধ এবারকার সখায় প্রকাশিত হইয়াছে, সুতরাং আপনার প্রবন্ধটী দেওয়া গেলনা।

শ্রীযতীন্দ্রমোহন বসু, ময়মনসিংহ।—লিখিয়াছেন যে তাঁহাদের স্কুলের ছাত্রেরা একটী সভা করিয়াছেন ; সেখানে একদিন "মাদক দ্রব্য সেবন" সম্বন্ধে আলোচনা হয়। সকলেই "মাদক দ্রব্য পরিত্যাগ করিবেন" বলিয়া প্রতিজ্ঞা করিয়াছেন। এই সভার সভাপতি মহাশয় ছেলেদের দৃষ্টান্ত দেখাইবার জন্য অনেক দিনের তামাক খাওয়া অভ্যাস ছাড়িয়া দিয়াছেন।

শ্রীরামচরণ চৌধুরী, নলডাঙ্গা।—ধূমপানের কি কি দোষ, তাহা গত বৎসর মার্চ মাসের সখাতে লেখা হইয়াছে, তাহাই দেখিবেন।

শ্রীহরিহর মিত্র, কলিকাতা।—এ কি রকম পদ্য! না আছে ছন্দ না আছে ভাব? চাঁদ উঠিলে কি "পদ্মিনী" হাসে? এত বানান ভুল? লিখিলেই যে ছাপাতে হবে, তার কোন মানে নাই বোধ হয়! তবে চেষ্টা করিলে দু একটী কবিতা ভাল হতে পারে, কিন্তু এরূপ চেষ্টা করিয়া সময় নষ্ট করা ভাল হয়। লাইন মিলাইলেই পদ্য হয়না—চেষ্টা করিলেই কবি হয় না।

২ : ৭ : জুলাই ১৮৮৪, পৃ ১১১-১১২।

*পত্র প্রেরকদের প্রতি।*

শ্রীপ্রিয়বন্ধু নিয়োগী।—"সখা" পড়িয়া বালকদের উপকার হইতেছে, ইহা শুনিলে আমরা বড়ই সুখী হই। যাহারা উপকার পান, তাঁহারা যদি সেই কথা বলিয়া এক বয়সী আর দশ জনকে "সখা" পড়াইতে পারেন, তাহা হইলে আমরা আরও সুখী হই। এবৎসর যেমন রচনার পুরস্কার দেওয়া গেল, আগামী বৎসরেও আমাদের এইরূপ পুরস্কার দিবার ইচ্ছা আছে।

২ ১০ : অক্টোবর ১৮৮৪, পৃ ১৬০।

*একটী দুঃখের খবর।*

আমাদের দেশের কপাল বড়ই মন্দ। এই সেদিন মহাত্মা কেশবচন্দ্র সেন মহাশয় দেশকে আঁধার করিয়া চলিয়া গেলেন। তারপরই এবার আমরা মৃত মহাত্মা শ্যামাচরণ বিশ্বাসের জীবনী দিলাম। আবার এরই মধ্যে দেশের মুখ-উজ্জ্বল আর একজন মহাপুরুষ প্রাণত্যাগ করিলেন। দেশের অধিকাংশ বড়লোক এইরূপে মরিয়া যাইতেছেন। বালকগণ! তোমরা এইবেলা ঐ সকল বড়লোকের স্থান অধিকার করিতে যত্ন কর। দৃঢ় ইচ্ছা থাকিলে ও যত্ন করিলে ঈশ্বর সহায় হইবেন। মৃত মহাত্মা কৃষ্ণদাস পালের জীবনের কথা আমরা আগামী বারের সখায় লিখিব।

২ : ৮ . আগষ্ট ১৮৮৪, পৃ. ১১৩।